ততঃ পরমসংক্রুদ্ধো বিস্ফার্য্য সুমহদ্ধনুঃ।
রাক্ষসেন্দ্রো মহাবাহুর্বিনদন্ ভৈরবং রবম্ ॥৬৩॥
আচার্য্যস্যার্দ্ধচন্দ্রেণ ক্রুদ্ধশ্চিচ্ছেদ কার্ম্মুকম্।
সোমদত্তস্য ভল্লেন ধ্বজঞ্চোন্মথ্য চানদৎ ॥৬৪॥ (যুগ্মকম্)
বাহ্লীকঞ্চ ত্রিভির্বাণৈঃ প্রত্যবিধ্যৎ স্তনান্তরে।
কৃপমেকেন বিব্যাধ চিত্রসেনং ত্রিভিঃ শরৈঃ ॥৬৫॥
পূর্ণায়তবিসৃষ্টেন সম্যক্ প্রণিহিতেন চ।
জত্রুদেশে সমাসাদ্য বিকর্ণং সমতাড়য়ৎ ॥৬৬॥
ন্যষীদৎ স রথোপস্থে শোণিতেন পরিপ্লুতঃ।
ততঃ পুনরমেয়াত্মা নারাচান্ দশ পঞ্চ চ ॥৬৭॥
ভূরিশ্রবসি সংক্রুদ্ধঃ প্রাহিণোদ্ভরতর্ষভ!।
তে বর্ম্ম ভিত্ত্বা তস্যাশু বিবিশুর্ধরণীতলম্ ॥৬৮॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তত ইতি। বিনদন্ কুর্ব্বন্। অর্দ্ধচন্দ্রেণ বাণেন। উন্মথ্য ছিত্ত্বা ॥৬৩—৬৪॥

বাহ্লীকমিতি। স্তনান্তরে বক্ষসি। একেন বাণেন ॥৬৫॥

পূর্ণেতি। পূর্ণমায়তং বিস্তৃতং যদ্ধনুস্তেন বিসৃষ্টো নিক্ষিপ্তস্তেন, সম্যক্ প্রণিহিতেন সংহিতেন বাণেন, জত্রুদেশে স্কন্ধসন্ধৌ, সমাসাদ্য উপস্থায় ॥৬৬॥

ন্যষীদদিতি। ন্যষীদৎ উপাবিশৎ। অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ। প্রাহিণোৎ্যক্ষিপৎ ॥৬৭-৬৮॥

---

তাহার পর মহাবাহু ঘটোৎকচ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, বিশাল ধনু বিস্ফারিত করিয়া, ভয়ঙ্কর গর্জ্জন করিতে থাকিয়া, একটা অর্দ্ধচন্দ্র বাণদ্বারা দ্রোণের ধনু ছেদন করিল এবং একটা ভল্লদ্বারা সোমদত্তের ধ্বজ ছেদন করিয়া সিংহনাদ করিয়া উঠিল ॥৬৩—৬৪॥

আর, তিনটা বাণদ্বারা বাহ্লীকের বক্ষস্থল বিদ্ধ করিল, একটা বাণদ্বারা কৃপকে তাড়ন করিল এবং তিনটা বাণদ্বারা চিত্রসেনকে পীড়ন করিল ॥৬৫॥

তৎপরে কিছু নিকটবর্ত্তী হইয়া, ধনুখানাকে পূর্ণ আকর্ষণপূর্ব্বক সম্যক্ সন্ধান করিয়া একটা বাণদ্বারা বিকর্ণের স্কন্ধদেশে আঘাত করিল ॥৬৬॥

তখন বিকর্ণ সেই আঘাতে রক্তাক্তদেহ হইয়া রথের উপরে উপবেশন করিলেন। ভরতশ্রেষ্ঠ! তাহার পর আবার অজ্ঞেয়শক্তি ঘটোৎকচ অত্যন্ত-ক্রুদ্ধ হইয়া ভূরিশ্রবার উপরে পনরটা নারাচ নিক্ষেপ করিল; তখন সেই নারাচগুলি যাইয়া ভূরিশ্রবার বর্ম্ম ভেদ করিয়া সত্বর ভূতলে প্রবেশ করিল ॥৬৭—৬৮॥

বিবিংশতেশ্চ দ্রৌণেশ্চ যন্তারৌ সমতাড়য়ৎ।
তৌ পেততু রথোপস্থে রশ্মীনুৎসৃজ্য বাজিনাম্ ॥৬৯॥
সিন্ধুরাজ্ঞোঽৰ্দ্ধচন্দ্রেণ বারাহং স্বর্ণভূষিতম্।
উন্মমাথ মহারাজ! দ্বিতীয়েনাচ্ছিনদ্ধনুঃ ॥৭০॥
চতুর্ভিরথ নারাচৈরাবন্ত্যস্য মহাত্মনঃ।
জঘান চতুরো বাহান্ ক্রোধসংরক্তলোচনঃ ॥৭১॥
পূর্ণায়তবিসৃষ্টেন পীতেন নিশিতেন চ।
নির্বিভেদ মহারাজ! রাজপুত্রং বৃহদ্বলম্ ॥৭২॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতো রথোপস্থ উপাবিশৎ।
ভৃশং ক্রোধেন চাবিষ্টো রথস্থো রাক্ষসাধিপঃ ॥৭৩॥
চিক্ষেপ নিশিতাংস্তীক্ষ্ণান্ শরানাশীবিষোপমান্।
বিভিদুস্তে মহারাজ! শল্যং যুদ্ধবিশারদম্ ॥৭৪॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে হৈড়িম্বযুদ্ধে অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

বিবিংশতেরিতি। দ্রৌণেরশ্বত্থামঃ, যন্তারৌ সারথী। পেততুঃ পতিতৌ ॥৬৯॥
সিন্ধ্বিতি। সিন্ধুরাজ্ঞো জয়দ্রথস্য, বারাহং বরাহচিহ্নিতং ধ্বজম্ ॥৭০॥
চতুর্ভিরিতি। আবন্ত্যস্য অবন্তিদেশীয়স্য, প্রাথম্যাদ্বিন্দস্য। বাহান্ অশ্বান্ ॥৭১॥
পূর্ণেতি। পীতেন প্রাক্পীতশক্রুরক্তেন স্বর্ণখচিতত্বাৎ পীতবর্ণেন বা বাণেন ॥৭২॥

তদনন্তর ঘটোৎকচ, বিবিংশতি ও অশ্বত্থামার সারথি দুই জনকে তাড়ন করিল; তখন তাহারা ঘোড়ার লাগাম ছাড়িয়া দিয়া রথের উপরে পড়িয়া গেল ॥৬৯॥

মহারাজ! তৎপরে ঘটোৎকচ একটা অৰ্দ্ধচন্দ্রবাণদ্বারা জয়দ্রথের বরাহচিহ্নিত ও স্বর্ণভূষিত ধ্বজটাকে কাটিয়া ফেলিল এবং দ্বিতীয় বাণদ্বারা তাঁহার ধনু ছেদন করিল ॥৭০॥

তাহার পর সে—ক্রোধে আরক্তনয়ন হইয়া চারিটা নারাচদ্বারা মহাত্মা অবন্তিরাজ বিন্দের চারিটা অশ্বকে বধ করিল ॥৭১॥

মহারাজ! ক্রমে ঘটোৎকচ ধনুখানাকে পূর্ণ আকর্ষণপূর্ব্বক একটা সুতীক্ষ্ণ ও পীতবর্ণ বাণ নিক্ষেপ করিয়া রাজপুত্র বৃহদ্বলকে বিদীর্ণ করিল ॥৭২॥

* '...ত্রিনবতিতমোঽধ্যায়ঃ—' বা, '...দ্বিনবতিতমোঽধ্যায়ঃ—' ব রা নি।

# ঊননবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

বিমুখীকৃত্য সর্ব্বাংস্তু তাবকান্ যুধি রাক্ষসঃ।
জিঘাংসুর্ভরতশ্রেষ্ঠ! দুর্য্যোধনমুপাদ্রবৎ ॥১॥
তমাপতন্তং সংপ্রেক্ষ্য রাজানং প্রতি বেগিতম্।
অভ্যধাবন্ জিঘাংসন্তস্তাবকা যুদ্ধদুর্ম্মদাঃ ॥২॥
তালমাত্রাণি চাপানি বিকর্ষন্তো মহারথাঃ।
তমেকমভ্যধাবন্ত নদন্তঃ সিংহসংঘবৎ ॥৩॥

ভারতকৌমুদী

স ইতি। রথোপস্থে রথোপরিদেশে। আশীবিষোপমান্ সর্পতুল্যান্ দীর্ঘান্ ॥৭৩—৭৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

বিমুখীতি। তাবকান্ ত্বৎপক্ষীয়যোধান্। জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ ॥১॥
তমিতি। রাজানং দুর্য্যোধনম্, বেগিতং সঞ্জাতবেগম্ ॥২॥
তালেতি। তালমাত্রাণি চতুর্হস্তপ্রমাণানি। মহারথা দ্রোণাদয়ঃ ॥৩॥

---

তখন বৃহদ্বল দৃঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া রথের উপরে উপবেশন করিলেন। অত্যন্ত ক্রুদ্ধ ও রথস্থিত ঘটোৎকচ শিলাশাণিত, সুতীক্ষ্ণ ও সর্পতুল্য কতকগুলি বাণ নিক্ষেপ করিল; মহারাজ! তখন সেগুলি যাইয়া যুদ্ধবিশারদ শল্যকে বিদীর্ণ করিল" ॥৭৩—৭৪॥

——:*:——

সঞ্জয় বলিলেন—"ভরতশ্রেষ্ঠ! ঘটোৎকচ যুদ্ধে আপনার পক্ষের যোদ্ধাদিগকে বিমুখ করিয়া বধ করিবার ইচ্ছায় দুর্য্যোধনের দিকে ধাবিত হইল ॥১॥

তখন ঘটোৎকচকে দুর্য্যোধনের দিকে বেগে আসিতে দেখিয়া আপনার পক্ষের যুদ্ধদুর্দ্ধর্ষ যোদ্ধারা তাহাকে বধ করিবার ইচ্ছায় ধাবিত হইলেন ॥২॥

মহারথেরা তালপ্রমাণ ধনুগুলি আকর্ষণ এবং সিংহসমূহের ন্যায় গর্জ্জন করতঃ এক ঘটোৎকচের দিকে ধাবিত হইয়াছিলেন ॥৩॥

অথৈনং শরবর্ষেণ সমন্তাৎ পর্য্যবাকিরন্ ।
পর্ব্বতং বারিধারাভিঃ শরদীব বলাহকাঃ ॥৪॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতস্তোত্ত্রার্দ্দিত ইব দ্বিপঃ ।
উৎপপাত তদাকাশং সমন্তাদ্বৈনতেয়বৎ ॥৫॥
ব্যনদৎ সুমহানাদং জীমূত ইব শারদঃ ।
দিশঃ খং বিদিশশ্চৈব নাদয়ন্ ভৈরবস্বনঃ ॥৬॥
রাক্ষসস্য তু তং শব্দং শ্রুত্বা রাজা যুধিষ্ঠিরঃ ।
উবাচ ভরতশ্রেষ্ঠ ! ভীমসেনমরিন্দমম্ ॥৭॥
যুধ্যতে রাক্ষসো নূনং ধার্ত্তরাষ্ট্রৈর্মহারথৈঃ ।
যথাস্য শ্রূয়তে শব্দো নদতো ভৈরবং রবম্ ॥৮॥
অতিভারঞ্চ পশ্যামি তস্মিন্ রাক্ষসপুঙ্গবে ।
পিতামহশ্চ সংক্রুদ্ধঃ পাঞ্চালান্ হন্তুমুদ্যতঃ ॥৯॥

---

ভারতকৌমুদী

অথেতি। এনং ঘটোৎকচম্। বলাহকা মেঘাঃ ॥৪॥
স ইতি। তোত্ত্রার্দ্দিতঃ অঙ্কুশপীড়িতঃ, দ্বিপো হস্তী। বৈনতেয়বৎ গরুড় ইব ॥৫॥
ব্যনদদিতি। ব্যনদৎ অকরোৎ, জীমূতো মেঘঃ। খমাকাশম্ ॥৬॥
রাক্ষসস্যেতি। রাক্ষসস্য ঘটোৎকচস্য। উবাচ বক্ষ্যমাণং বচনম্ ॥৭॥
যুধ্যত ইতি। রাক্ষসো ঘটোৎকচঃ। যথা যতঃ। নদতঃ কুর্ব্বতঃ ॥৮॥
অতীতি। অতিভারম্ অতিভারবহনবৎ দুষ্করমাত্মরক্ষণমিত্যর্থঃ ॥৯॥

---

তাহার পর শরৎকালে মেঘসমূহ যেমন পর্ব্বতের উপরে জলধারা বর্ষণ করে, সেইরূপ তাঁহারা সকল দিক্ হইতে ঘটোৎকচের উপরে বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৪॥

তখন ঘটোৎকচ, অঙ্কুশাহত হস্তীর ন্যায় গাঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া গরুড়ের ন্যায় বেগে আকাশে উঠিল ॥৫॥

এবং ভীষণশব্দশালী ঘটোৎকচ শরৎকালের মেঘের ন্যায় আকাশ, দিক্ ও বিদিক্ নিনাদিত করিয়া মহানাদ করিতে লাগিল ॥৬॥

ভরতশ্রেষ্ঠ ! তখন রাজা যুধিষ্ঠির ঘটোৎকচের সেই শব্দ শুনিয়া শত্রুদমনকারী ভীমসেনকে বলিলেন—॥৭॥

"নিশ্চয়ই ঘটোৎকচ, মহারথ ধার্ত্তরাষ্ট্রগণের সহিত যুদ্ধ করিতেছে ; যে হেতু ভীষণ-শব্দকারী উহারই কণ্ঠস্বর শুনা যাইতেছে ॥৮॥

---

(৭)…উবাচ ভরতশ্রেষ্ঠঃ—পি। (৮)…ভৈরবং স্বনম্—বা নি।

তেষাঞ্চ রক্ষণার্থায় যুধ্যতে ফাল্গুনঃ পরৈঃ।
এতজ্‌জ্ঞাত্বা মহাবাহো! কার্য্যদ্বয়মুপস্থিতম্ ॥১০॥
গচ্ছ রক্ষস্ব হৈড়িম্বং সংশয়ং পরমং গতম্।
ভ্রাতুর্বচনমাজ্ঞায় ত্বরমাণো বৃকোদরঃ ॥১১॥
প্রযযৌ সিংহনাদেন ত্রাসয়ন্ সর্ব্বপার্থিবান্।
বেগেন মহতা রাজন্! পর্ব্বকালে যথোদধিঃ ॥১২॥ (বিশেষকম্)
তমন্বগাৎ সত্যধৃতিঃ সৌচিত্তির্যুদ্ধদুর্ম্মদঃ।
শ্রেণিমান্ বসুদানশ্চ পুত্রঃ কাশ্যস্য চাভিভূঃ ॥১৩॥
অভিমন্যুমুখাশ্চৈব দ্রৌপদেয়া মহারথাঃ।
ক্ষত্রদেবশ্চ বিক্রান্তঃ ক্ষত্রধর্ম্মা তথৈব চ ॥১৪॥
অনূপাধিপতিশ্চৈব নীলঃ স্ববলমাস্থিতঃ।
মহতা রথবংশেন হৈড়িম্বং পর্য্যবারয়ন্ ॥১৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তেষামিতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ। কার্য্যদ্বয়ম্ একতস্ত্বার্জ্জুনস্য দুষ্করত্বয়া পাঞ্চালরক্ষণং ঘটোৎকচরক্ষণঞ্চ। সংশয়ং জীবনস্য। পর্ব্বকালে পূর্ণিমায়ামমাবস্যায়াঞ্চ ॥১০—১২॥

তমিতি। অভিভবতি শত্রূনিতি অভিভূঃ শত্রুবিজয়ী ॥১৩॥

অভীতি। দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ। অনূপাধিপতিঃ সমুদ্রজলপ্রায়দেশপতিঃ। রথানাং বংশেন সমূহেন ॥১৪—১৫॥

---

সুতরাং সেই রাক্ষসশ্রেষ্ঠের গুরুতর ভার উপস্থিত হইয়াছে বলিয়াই আমি মনে করি। ওদিকে ভীষ্মও অত্যন্তক্রুদ্ধ হইয়া পাঞ্চালসৈন্যগণকে বধ করিতে উদ্যত হইয়াছেন ॥৯॥

অতএব তাহাদের রক্ষার জন্য অর্জ্জুন বিপক্ষগণের সহিত যুদ্ধ করিতেছেন; সুতরাং মহাবাহু! দুইটা কর্ত্তব্য উপস্থিত হইয়াছে, ইহা বুঝিয়া তুমি যাও, যাইয়া অত্যন্তজীবনসংশয়াপন্ন ঘটোৎকচকে রক্ষা কর"। রাজা! যুধিষ্ঠিরের এই কথা শুনিয়া ভীমসেন ত্বরান্বিত হইয়া সিংহনাদে সকল রাজাকে উদ্বিগ্ন করিতে থাকিয়া, অমাবস্যা বা পূর্ণিমায় সমুদ্রের ন্যায় মহাবেগে গমন করিলেন ॥১০—১২॥

তখন সত্যধৃতি, যুদ্ধদুর্দ্ধর্ষ সৌচিত্তি, শ্রেণিমান্ এবং কাশীরাজের পুত্র শত্রুবিজয়ী বসুদান—ইঁহারা ভীমসেনের পিছনে গমন করিলেন ॥১৩॥

আর অভিমন্যু, মহারথ দ্রৌপদীপুত্রগণ, বিক্রমশালী ক্ষত্রদেব, ক্ষত্রধর্ম্মা এবং

কুঞ্জরৈশ্চ সদা মত্তৈঃ ষট্‌সহস্রৈঃ প্রহারিভিঃ।
অভ্যরক্ষন্ত সহিতা রাক্ষসেন্দ্রং ঘটোৎকচম্ ॥১৬॥
সিংহনাদেন মহতা নেমিঘোষেণ চৈব হ।
খুরশব্দনিপাতৈশ্চ কম্পয়ন্তো বসুন্ধরাম্ ॥১৭॥ (যুগ্মকম্)
তেষামাপততাং শ্রুত্বা শব্দং তত্তাবকং বলম্।
ভীমসেনভয়োদ্বিগ্নং বিবর্ণবদনং তথা ॥১৮॥
প্রণিবৃত্তং মহারাজ! পরিত্যজ্য ঘটোৎকচম্।
ততঃ প্রববৃতে যুদ্ধং তত্র তেষাং মহাত্মনাম্ ॥১৯॥
তাবকানাং পরেষাঞ্চ সংগ্রামেষ্বনিবর্ত্তিনাম্।
নানারূপাণি শস্ত্রাণি বিসৃজন্তো মহারথাঃ ॥২০॥
অন্যোন্যমভিধাবন্তঃ সংপ্রহারং প্রচক্রিরে।
ব্যতিষক্তং মহারৌদ্রং যুদ্ধং ভীরুভয়াবহম্ ॥২১॥ (কলাপকম্)
হয়া হয়ৈঃ সমাজগ্মুঃ পাদাতাশ্চ পদাতিভিঃ।
অন্যোন্যং সমরে রাজন্! প্রার্থয়ানা মহদ্‌যশঃ ॥২২॥

ভারতকৌমুদী

কুঞ্জরৈরিতি। অভ্যরক্ষন্ত তে ভীমসেনাদয়ঃ। খুরশব্দানাং নিপাতৈঃ প্রয়োগৈঃ ॥১৬—১৭॥
তেষামিতি। ভীমসেনভয়েন উদ্বিগ্নমস্থিরম্। প্রণিবৃত্তং প্রণিবৃত্য স্থিতম্। বিসৃজন্তো নিক্ষিপন্তঃ। ব্যতিষক্তং পরস্পরং লগ্নম্। ভীরূণাং ভয়শীলানামেব ভয়াবহম্ ॥১৮—২১॥

আপন সৈন্যসমন্বিত অনূপদেশাধিপতি নীল—ইঁহারা বিশাল রথিসৈন্যের সহিত যাইয়া (রক্ষা করিবার জন্য) ঘটোৎকচকে পরিবেষ্টন করিলেন ॥১৪—১৫॥

ভীমসেনপ্রভৃতি বীরেরা, সর্ব্বদা মত্ত ও প্রহারনিপুণ ষট্‌সহস্র হস্তিসৈন্যের সহিত মিলিত হইয়া, বিশাল সিংহনাদ, চক্রের শব্দ ও খুরের শব্দে ভূতল কম্পিত করিতে থাকিয়া রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচকে সকল দিক্ হইতে রক্ষা করিতে লাগিলেন ॥১৬—১৭॥

মহারাজ! তখন আপনার সেই সৈন্যগণ তাঁহাদের আগমনের শব্দ শুনিয়া, ভীমের ভয়ে অস্থির ও বিবর্ণবদন হইয়া, ঘটোৎকচকে পরিত্যাগ করিয়া ফিরিয়া দাঁড়াইল। তাহার পর যুদ্ধে অনিবর্ত্তী ও মহাত্মা ভবদীয় সৈন্য এবং পাণ্ডবসৈন্যগণের যুদ্ধারম্ভ হইল। ক্রমে মহারথেরা ধাবিত হইয়া, নানারূপ অস্ত্রনিক্ষেপ করিতে থাকিয়া পরস্পর প্রহার করিতে লাগিলেন। এইভাবে ভীরুলোকের ভয়জনক মহাভয়ঙ্কর যুদ্ধ উপস্থিত হইল ॥১৮—২১॥

(১৮)···শব্দং তং তাবকং বলম্—বা নি। (২২)···প্রার্থয়ানাঃ সমভ্যযুঃ—বা নি।

সহসা চাভবত্তীব্রং সন্নিপাতান্মহদ্রজঃ।
গজাশ্বরথপত্তীনাং পাদনেমিসমুদ্ধতম্ ॥২৩॥
ধূম্রারুণং রজস্তীব্রং রণভূমিং সমাবৃণোৎ।
নৈব স্বে ন পরে রাজন্! সমজানন্ পরস্পরম্ ॥২৪॥
পিতা পুত্রং ন জানীতে পুত্রো বা পিতরং তথা।
নির্মর্য্যাদে তথাভূতে বৈশসে লোমহর্ষণে ॥২৫॥
শস্ত্রাণাং ভরতশ্রেষ্ঠ! মনুষ্যাণাঞ্চ গর্জ্জতাম্।
সুমহানভবচ্ছব্দঃ প্রেতানামিব ভারত! ॥২৬॥
গজবাজিমনুষ্যাণাং শোণিতানাং তরঙ্গিণী।
প্রাবর্ত্তত নদী তত্র কেশশৈবলশাদ্বলা ॥২৭॥

---

ভারতকৌমুদী

হয়া ইতি। সমাজগ্মুঃ সম্মিলিতা বভূবুঃ। প্রার্থয়ানাঃ প্রার্থয়মানাঃ ॥২২॥
সহসেতি। সন্নিপাতাৎ সংঘর্ষাৎ, রজো ধূলিঃ। পাদৈর্নেমিভিশ্চ সমুদ্ধতমুত্তোলিতম্ ॥২৩॥
ধূম্রেতি। মৃত্তিকানাং ধূম্রারুণত্বাৎ রজসোঽপি ধূম্রারুণত্বম্। স্বে স্বপক্ষাঃ ॥২৪॥
পিতেতি। নির্মর্য্যাদে শৃঙ্খলাশূন্যে, বৈশসে হিংসায়াম্ ॥২৫॥
শস্ত্রাণামিতি। প্রেতানাং দেবযোনিবিশেষাণামিব নানাপ্রকারঃ ॥২৬॥

---

রাজা! যুদ্ধে মহাযশোলাভের কামনা করিয়া অশ্বারোহীরা অশ্বারোহীদের সহিত এবং পদাতিরা পদাতিদের সঙ্গে পরস্পর মিলিত হইল ॥২২॥

হঠাৎ হস্তী, অশ্ব, রথ ও পদাতির পাদসংঘর্ষে এবং রথচক্রপ্রান্তের আঘাতে আর মল্লযোদ্ধাদের উরুপ্রভৃতির তাড়নে ভূতল হইতে তীব্র ও বিশাল ধূলিজাল উত্থিত হইল ॥২৩॥

রাজা! ধূম্রবর্ণ ও অরুণবর্ণ গুরুতর ধূলি উঠিয়া রণভূমিকে আবৃত করিয়া ফেলিল; সুতরাং স্বপক্ষেরা বা বিপক্ষেরা পরস্পর পরিচয় পাইতে লাগিল না ॥২৪॥

শৃঙ্খলাশূন্য ও লোমহর্ষণ সেইরূপ হত্যা চলিতে থাকিলে, পিতা পুত্রকে বা পুত্র পিতাকে চিনিতে পারিল না ॥২৫॥

ভরতশ্রেষ্ঠ রাজা! তৎকালে নিক্ষিপ্যমাণ অস্ত্র ও গর্জ্জনকারী মনুষ্যগণের, প্রেতগণেরই তুল্য নানাপ্রকার গুরুতর শব্দ হইতে লাগিল ॥২৬॥

(২৫)…রোমহর্ষণে—নি। (২৭)…শোণিতাক্তা তরঙ্গিণী—পি,…শোণিতাম্রতরঙ্গিণী—রা নি।

নরাণাঞ্চৈব কায়েভ্যঃ শিরসাং পততাং রণে।
শুশ্রুবে সুমহান্ শব্দঃ পততামশ্মনামিব ॥২৮॥
বিশিরস্কৈর্মনুষ্যৈশ্চ ছিন্নগাত্রৈশ্চ বারণৈঃ।
অশ্বৈঃ সংভিন্নদেহৈশ্চ সঙ্কীর্ণাভূদ্বসুন্ধরা ॥২৯॥
নানাবিধানি শস্ত্রাণি বিসৃজন্তো মহারথাঃ।
অন্যোন্যমভিধাবন্তঃ সংপ্রহারার্থমুদ্যতাঃ ॥৩০॥
হয়া হয়ান্ সমাসাদ্য প্রেষিতা হয়সাদিভিঃ।
সমাহত্য রণেঽন্যোন্যং নিপেতুর্গতজীবিতাঃ ॥৩১॥
নরা নরান্ সমাসাদ্য ক্রোধরক্তেক্ষণা ভৃশম্।
উরাংস্যুরোভিরন্যোন্যং সমাশ্লিষ্য নিজঘ্নিরে ॥৩২॥

ভারতকৌমুদী

গজেতি। তরঙ্গিণী তরঙ্গযুক্তা। কেশা এব শৈবলানি তৈঃ শাদ্বলা হরিদ্বর্ণা ॥২৭॥
নরাণামিতি। রণে রণাঙ্গনে। অশ্মনাং পাষাণানাম্ ॥২৮॥
বিশিরস্কৈরিতি। বারণৈর্হস্তিভিঃ। সঙ্কীর্ণা ব্যাপ্তা, বসুন্ধরা রণভূমিঃ ॥২৯॥
নানেতি। বিসৃজন্তো নিক্ষিপন্তঃ উদ্যতা অভবন্নিতি শেষঃ ॥৩০॥
হয়া ইতি। সমাসাদ্য প্রাপ্য, হয়সাদিভিঃ অশ্বারোহিভিঃ ॥৩১॥
নরা ইতি। উরাংসি বক্ষাংসি, উরোভির্বক্ষোভিঃ সমাশ্লিষ্য সমালিঙ্গ্য ॥৩২॥

---

ক্রমে সেখানে হস্তী, অশ্ব ও মনুষ্যগণের রক্তের একটা নদী প্রবাহিত হইল, তাহাতে তরঙ্গ চলিতে লাগিল এবং কেশরূপ শৈবালে (শেওলাতে) সে নদীটা হরিদ্বর্ণ দেখা যাইতে থাকিল ॥২৭॥

ভূতলে প্রস্তরপতনশব্দের ন্যায় সমরাঙ্গনে মনুষ্যগণের দেহ হইতে মস্তকপতনের গুরুতর শব্দ শুনা যাইতে লাগিল ॥২৮॥

ক্রমে মস্তকবিহীন মনুষ্য, ছিন্নগাত্র হস্তী ও বিদীর্ণদেহ অশ্বে সমরভূমি ব্যাপ্ত হইয়া গেল ॥২৯॥

মহারথেরা নানাবিধ অস্ত্রক্ষেপ করতঃ পরস্পর ধাবিত হইতে থাকিয়া প্রহার করিবার জন্য উদ্যত হইতে লাগিলেন ॥৩০॥

অশ্বারোহীরা অশ্বগুলিকে চালাইয়া দিলে, সেগুলি অপর অশ্বগণকে পাইয়া পরস্পর আঘাত করিয়া প্রাণহীন হইয়া পতিত হইতে লাগিল ॥৩১॥

ক্রোধে আরক্তনয়ন পদাতিরা অপর পদাতিদিগকে পাইয়া পরস্পর বক্ষদ্বারা বক্ষ আলিঙ্গন করিয়া গুরুতর আঘাত করিতে থাকিল ॥৩২॥

প্রেষিতাশ্চ মহামাত্রৈর্ব্বারণাঃ পরবারণৈঃ।
অভ্যঘ্নন্ত বিষাণাগ্রৈর্ব্বারণানেব সংযুগে ॥৩৩॥
তে জাতরুধিরোৎপীড়াঃ পতাকাভিরলঙ্কৃতাঃ।
সংসক্তাঃ প্রত্যদৃশ্যন্ত মেঘা ইব সবিদ্যুতঃ ॥৩৪॥
কেচিদ্ভিন্না বিষাণাগ্রৈর্ভিন্নকুম্ভাশ্চ তোমরৈঃ।
বিনদন্তোঽভ্যধাবন্ত গর্জ্জমানা ঘনা ইব ॥৩৫॥
কেচিদ্ধস্তৈর্দ্বিধা চ্ছিন্নৈশ্ছিন্নগাত্রাস্তথাপরে।
নিপেতুস্তুমুলে তস্মিংশ্ছিন্নপক্ষা ইবাদ্রয়ঃ ॥৩৬॥
পার্শ্বৈস্তু দারিতৈরন্যে বারণৈর্ব্বরবারণাঃ।
মুমুচুঃ শোণিতং ভূরি ধাতূনিব মহীধরাঃ ॥৩৭॥
নারাচনিহতাশ্চান্যে তথা বিদ্ধাশ্চ তোমরৈঃ।
হতারোহা ব্যদৃশ্যন্ত বিশৃঙ্গা ইব পর্ব্বতাঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

প্রেষিতা ইতি। মহামাত্রৈর্হস্তিপকৈঃ। পরবারণৈঃ সহ যোদ্ধুমিতি শেষঃ ॥৩৩॥
ত ইতি। জাতা রুধিরোৎপীড়া রক্তধারারূপশেখরা যেষাং তে ॥৩৪॥
কেচিদিতি। বিষাণাগ্রৈর্দন্তাগ্রৈঃ। গর্জ্জমানা গর্জ্জন্তঃ, ঘনা মেঘাঃ ॥৩৫॥
কেচিদিতি। হস্তৈঃ শুণ্ডাভিরুপলক্ষিতাঃ। অদ্রয়ঃ পর্ব্বতাঃ ॥৩৬॥
পার্শ্বৈরিতি। অত্রাপি পার্শ্বৈরিতি বিশেষণে তৃতীয়া। ধাতূন্ রক্তবর্ণান্ ॥৩৭॥

বিপক্ষ হস্তিগণের সহিত যুদ্ধ করিবার জন্য হস্তিপকেরা চালাইয়া দিলে, হস্তীগুলি যাইয়া দন্তাগ্রদ্বারা সেই বিপক্ষ হস্তীগুলিকেই আঘাত করিতে লাগিল ॥৩৩॥

তখন সেই আহত হস্তীগুলির মস্তক হইতে রক্তের ধারা নির্গত হইয়া রক্তবর্ণ পুষ্পমালার ন্যায় হইতে থাকিল; সেই সময়ে পতাকালঙ্কৃত পরস্পর সংলগ্ন সেই হস্তীগুলিকে বিদ্যুদযুক্ত মেঘের ন্যায় দেখা যাইতে লাগিল ॥৩৪॥

কতকগুলি দন্তাগ্রবিদীর্ণ এবং কতকগুলি তোমরবিদীর্ণকুম্ভ হস্তী বৃংহিতধ্বনি করিতে থাকিয়া গর্জ্জনশীল মেঘের ন্যায় ধাবিত হইতে থাকিল ॥৩৫॥

কতকগুলি ছিন্নশুণ্ড এবং অন্য কতকগুলি ছিন্নগাত্র হস্তী, ছিন্নপক্ষ পর্ব্বতসমূহের ন্যায় সেই তুমুল যুদ্ধে পতিত হইল ॥৩৬॥

বিপক্ষ হস্তীরা দন্তদ্বারা পার্শ্ব বিদারণ করিলে, বিশাল হস্তী সকল—পর্ব্বত যেমন রক্তবর্ণ ধাতু নিঃসারণ করে, সেইরূপ প্রচুর রক্ত নিঃসারণ করিতে থাকিল ॥৩৭॥

(৩৭) পার্শ্বৈঃ সুদারিতৈঃ—বা। (৩৮)···বিনদন্তোঽভ্যধাবন্ত বিশৃঙ্গা ইব পর্ব্বতাঃ—বা রা নি।

কেচিৎ ক্রোধসমাবিষ্টা মদান্ধা নিরবগ্রহাঃ।
রথান্ হয়ান্ পদাতীংশ্চ মমৃদুঃ শতশো রণে ॥৩৯॥
তথা হয়া হয়ারোহৈস্তাড়িতাঃ প্রাসতোমরৈঃ।
তেন তেনাভ্যবর্ত্তন্ত কুর্ব্বন্তো ব্যাকুলা দিশঃ ॥৪০॥
রথিনো রথিভিঃ সার্দ্ধং কুলপুত্রাস্তনুত্যজঃ।
পরাং শক্তিং সমাস্থায় চক্রুঃ কর্ম্মাণ্যভীতবৎ ॥৪১॥
স্বয়ংবর ইবামর্দ্দে প্রজহ্রুরিতরেতরম্।
প্রার্থয়ানা যশো রাজন্! স্বর্গং যুদ্ধশালিনঃ ॥৪২॥
তস্মিংস্তথা বর্ত্তমানে সংগ্রামে লোমহর্ষণে।
ধার্ত্তরাষ্ট্রং মহৎ সৈন্যং প্রায়শো বিমুখীকৃতম্ ॥৪৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে সঙ্কুলযুদ্ধে ঊননবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

নারাচেতি। হতারোহা নিহতারোহিণঃ, অতএব বিশৃঙ্গাঃ শৃঙ্গশূন্যাঃ ॥৩৮॥
কেচিদিতি। নিরবগ্রহা দুর্নিবারা হস্তিনঃ। মমৃদুর্মর্দ্দয়ামাসুঃ ॥৩৯॥
তথেতি। তেন তেন মার্গেণ, অভ্যবর্ত্তন্ত ব্যচরন্ ॥৪০॥
রথিন ইতি। কুলপুত্রাঃ সদ্বংশজাতা যোদ্ধারঃ, তনুত্যজো দেহত্যাগায়োদ্যতাঃ ॥৪১॥
স্বয়মিতি। স্বয়ংবরে কন্যায়াঃ স্বয়ংবরণসমাজে, আমর্দ্দে সংঘর্ষে ॥৪২॥

---

অন্য অনেক হস্তী নারাচদ্বারা নিহত, অপর বহুতর হস্তী তোমরবিদ্ধ ও অন্য কতকগুলি হতারোহী হইয়া শৃঙ্গশূন্য পর্ব্বতের ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিল ॥৩৮॥

ক্রোধাবিষ্ট, মদান্ধ ও দুর্নিবার কতকগুলি হস্তী সমরাঙ্গনে শত শত রথ, অশ্ব ও পদাতিকে মর্দ্দন করিতে থাকিল ॥৩৯॥

অশ্বারোহীরা প্রাস ও তোমরদ্বারা আঘাত করিলে বহুতর অশ্ব সকল দিক্ আকুল করিতে থাকিয়া সেই সেই পথে বিচরণ করিতে লাগিল ॥৪০॥

রথারোহী সদ্বংশজাত যোদ্ধারা দেহত্যাগে উদ্যত হইয়া পরম শক্তি অবলম্বন করিয়া নির্ভয়ের ন্যায় অপর রথিগণের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৪১॥

রাজা! যোদ্ধারা স্বয়ংবরসংঘর্ষের ন্যায় সেই যুদ্ধসংঘর্ষে যশ বা স্বর্গ উদ্দেশ্য করিয়া পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥৪২॥

---

(৪৩)···রোমহর্ষণে—নি। * '···চতুর্নবতিতমোঽধ্যায়ঃ'—বা, '···ত্রিনবতিতমোঽধ্যায়'—ন্না নি।

# নবতিতমোঽধ্যায়ঃ।

——:#:——

সঞ্জয় উবাচ।

স্বসৈন্যং নিহতং দৃষ্ট্বা রাজা দুর্য্যোধনঃ স্বয়ম্।
অভ্যধাবৎ সুসংক্রুদ্ধো ভীমসেনমরিন্দমম্ ॥১॥
প্রগৃহ্য সুমহচ্চাপমিন্দ্রাশনিসমস্বনম্।
মহতা শরবর্ষেণ পাণ্ডবং সমবাকিরৎ ॥২॥
অর্দ্ধচন্দ্রঞ্চ সন্ধায় সুতীক্ষ্ণং লোমবাহিনম্।
ভীমসেনস্য চিচ্ছেদ চাপং ক্রোধসমন্বিতঃ ॥৩॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। বিমুখীকৃতম্, পাণ্ডবসৈন্যৈঃ কতিপয়াংশহননাদিত্যাশয়ঃ ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে ঊননবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:#:——

স্বেতি। ভীমসেনং প্রত্যেব তস্য চিরবিদ্বেষাদিত্যাশয়ঃ ॥১॥
প্রেতি। ইন্দ্রস্য অশনের্বজ্রস্বনস্য সমঃ স্বনঃ শব্দো যস্য তৎ। পাণ্ডবং ভীমসেনম্ ॥২॥
অর্দ্ধেতি। অর্দ্ধচন্দ্রং তদাকারফলকং বাণম্ ॥৩॥

---

সেই লোমহর্ষণ যুদ্ধ সেইভাবে চলিতে লাগিলে, পাণ্ডবসৈন্য বিশাল ধার্ত্তরাষ্ট্র-সৈন্যকে প্রায় পরাঙ্মুখ করিয়া ফেলিল" ॥৪৩॥

——:#:——

সঞ্জয় বলিলেন—"আপন সৈন্য নিহত দেখিয়া রাজা দুর্য্যোধন অত্যন্তক্রুদ্ধ হইয়া নিজেই অরিন্দম ভীমসেনের দিকে ধাবিত হইলেন ॥১॥

তিনি, ইন্দ্রের বজ্রের শব্দের তুল্য শব্দকারী বিশাল ধনু ধারণ করিয়া ভীমসেনের উপরে বহুতর বাণ বর্ষণ করিলেন ॥২॥

পরে ক্রুদ্ধ দুর্য্যোধন সুতীক্ষ্ণ ও লোমযুক্ত একটা অর্দ্ধচন্দ্র বাণ সন্ধান করিয়া তাহাদ্বারা ভীমসেনের ধনু ছেদন করিলেন ॥৩॥

---

(১)…অভ্যধাবত সংক্রুদ্ধঃ—পি বা রা।

তদন্তরঞ্চ সংপ্রেক্ষ্য ত্বরমাণো মহারথঃ।
প্রসন্দধে শিতং বাণং গিরীণামপি দারণম্।
তেনোরসি মহারাজ! ভীমসেনমতাড়য়ৎ ॥৪॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতঃ সৃক্কণী পরিসংলিহন্।
সমাললম্বে তেজস্বী ধ্বজং হেমপরিষ্কৃতম্ ॥৫॥
তথা বিমনসং দৃষ্ট্বা ভীমসেনং ঘটোৎকচঃ।
ক্রোধেনাভিপ্রজজ্বাল দিধক্ষন্নিব পাবকঃ ॥৬॥
অভিমন্যুমুখাশ্চাপি পাণ্ডবানাং মহারথাঃ।
সমভ্যধাবন্ ক্রোশন্তো রাজানং জাতসংভ্রমাঃ ॥৭॥
সংপ্রেক্ষ্য তানাপততঃ সংক্রুদ্ধান্ জাতসম্ভ্রমান্।
ভারদ্বাজোঽব্রবীদ্বাক্যং তাবকানাং মহারথান্ ॥৮॥

ভারতকৌমুদী

তদিতি। তদন্তরম্ অন্যচাপগ্রহণপর্য্যন্তমবসরম্। উরসি বক্ষসি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥

স ইতি। স ভীমসেনঃ। সমাললম্বে দধার। হেমপরিষ্কৃতং স্বর্ণালঙ্কৃতম্ ॥৫॥

তথেতি। বিমনসং বেদনাক্রান্তচিত্তম্। দিধক্ষন্ কাষ্ঠং দগ্ধুমিচ্ছন্ ॥৬॥

অভীতি। ক্রোশন্তো গর্জ্জন্তঃ, রাজানং দুর্য্যোধনম্, জাতসংভ্রমা ব্যস্তচিত্তাঃ ॥৭॥

সংপ্রেক্ষ্যেতি। ভারদ্বাজো দ্রোণঃ। তাবকানাং ত্বৎপক্ষীয়যোধানাং মধ্যে মহারথান্ ॥৮॥

---

মহারাজ! তখন মহারথ দুর্য্যোধন সেই অবসর দেখিয়া সত্বর হইয়া পর্ব্বতবিদারণেও সক্ষম একটা তীক্ষ্ণ বাণ সন্ধান করিলেন এবং তাহাদ্বারা ভীমসেনের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৪॥

তাহাতে গাঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া তেজস্বী ভীমসেন ওষ্ঠপ্রান্তযুগল লেহন করতঃ স্বর্ণালঙ্কৃত রথধ্বজ ধারণ করিলেন ॥৫॥

ভীমসেনকে সেইরূপ বেদনাকুল দেখিয়া ঘটোৎকচ ক্রোধে কাষ্ঠদহনপ্রবৃত্ত অগ্নির ন্যায় জ্বলিয়া উঠিল ॥৬॥

এবং অভিমন্যু প্রভৃতি পাণ্ডবপক্ষীয় মহারথেরাও ব্যস্ত হইয়া গর্জ্জন করিতে থাকিয়া দুর্য্যোধনের প্রতি ধাবিত হইলেন ॥৭॥

তাঁহাদিগকে ক্রুদ্ধ ও ব্যস্ত অবস্থায় আসিতে দেখিয়া দ্রোণাচার্য্য আপনার পক্ষীয় যোদ্ধাদের মধ্যে মহারথগণকে এই কথা বলিলেন— ॥৮॥

---

(৪)…স সন্দধে—পি। (৫)…সৃক্কিণী—বা রা নি।

ক্ষিপ্রং গচ্ছত ভদ্রং বো রাজানং পরিরক্ষত।
সংশয়ং পরমং প্রাপ্তং মজ্জন্তং ব্যসনার্ণবে ॥৯॥
এতে ক্রুদ্ধা মহেষ্বাসাঃ পাণ্ডবানাং মহারথাঃ।
ভীমসেনং পুরস্কৃত্য দুর্য্যোধনমুপাদ্রবন্ ॥১০॥
নানাবিধানি শস্ত্রাণি বিসৃজন্তো জয়ে ধৃতাঃ।
নদন্তো ভৈরবান্ নাদাংস্ত্রাসয়ন্তশ্চ ভূমিপান্ ॥১১॥ (যুগ্মকম্)
তদাচার্য্যবচঃ শ্রুত্বা সৌমদত্তিপুরোগমাঃ।
তাবকাঃ সমবর্ত্তন্ত পাণ্ডবানামনীকিনীম্ ॥১২॥
কৃপো ভূরিশ্রবাঃ শল্যো দ্রোণপুত্রো বিবিংশতিঃ।
চিত্রসেনো বিকর্ণশ্চ সৈন্ধবোঽথ বৃহদ্বলঃ।
আবন্ত্যৌ চ মহেষ্বাসৌ কৌরবং পর্য্যবারয়ন্ ॥১৩॥
তে বিংশতিপদং গত্বা সংপ্রহারং প্রচক্রিরে।
পাণ্ডবা ধার্ত্তরাষ্ট্রাশ্চ পরস্পরজিঘাংসবঃ ॥১৪॥

ভারতকৌমুদী

ক্ষিপ্রমিতি। বো যুষ্মাকং ভদ্রং মঙ্গলমেবাস্তীতি গচ্ছত। ব্যসনার্ণবে বিপৎসমুদ্রে ॥৯॥
এত ইতি। পুরস্কৃত্য অগ্রেসরীকৃত্য। জয়ে ধৃতা ধৃতাগ্রহাঃ। নদন্তঃ কুর্ব্বন্তঃ ॥১০—১১॥
তদিতি। সৌমদত্তিপুরোগমা ভূরিশ্রবঃপ্রভৃতয়ঃ। সমবর্ত্তন্ত অভ্যধাবন্ ॥১২॥
কৃপ ইতি। সৈন্ধবো জয়দ্রথঃ। আবন্ত্যৌ বিন্দানুবিন্দৌ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩॥

"মহারথগণ! আপনারা কুশলেই আছেন; সুতরাং সত্বর যান, যাইয়া রাজাকে রক্ষা করুন। কারণ, তিনি গুরুতর জীবনসংশয়াপন্ন হইয়াছেন এবং বিপৎসমুদ্রে পড়িয়াছেন ॥৯॥

কারণ, পাণ্ডবপক্ষীয় এই সকল মহাধনুর্দ্ধর মহারথেরা ক্রুদ্ধ ও জয়াভিলাষী হইয়া, ভীমসেনকে অগ্রবর্ত্তী করিয়া, নানাবিধ অস্ত্রক্ষেপ, ভীষণ সিংহনাদ ও রাজগণকে বিত্রস্ত করিতে থাকিয়া দুর্য্যোধনের দিকে ধাবিত হইয়াছেন" ॥১০—১১॥

দ্রোণাচার্য্যের সেই কথা শুনিয়া ভূরিশ্রবাপ্রভৃতি আপনার পক্ষীয় যোদ্ধারা পাণ্ডবসৈন্যের দিকে ধাবিত হইলেন ॥১২॥

কৃপ, ভূরিশ্রবা, শল্য, অশ্বত্থামা, বিবিংশতি, চিত্রসেন, বিকর্ণ, জয়দ্রথ, বৃহদ্বল এবং অবন্তিদেশীয় মহাধনুর্দ্ধর বিন্দ ও অনুবিন্দ—ইঁহারা যাইয়া রক্ষা করিবার জন্য দুর্য্যোধনকে পরিবেষ্টন করিলেন ॥১৩॥

(১১)···বিসৃজন্তো মহারথাঃ—নি।

দ্রোণস্ততো মহাবাহুর্মহদ্বিস্ফার্য্য কার্ম্মুকম্ ।
ভারদ্বাজস্ততো ভীমং ষড়্‌বিংশত্যা সমার্পয়ৎ ॥১৫॥
ভূয়শ্চৈনং মহাবাহুঃ শরৈর্বহুভিরাবৃণোৎ ।
পর্ব্বতং বারিধারাভিঃ শরদীব বলাহকঃ ॥১৬॥
তং প্রত্যবিধ্যদ্দশভির্ভীমসেনঃ শিলীমুখৈঃ ।
ত্বরমাণো মহেষ্বাসঃ সব্যে পার্শ্বে মহাবলঃ ॥১৭॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতো বয়োবৃদ্ধশ্চ ভারত ! ।
প্রনষ্টসংজ্ঞঃ সহসা রথোপস্থ উপাবিশৎ ॥১৮॥
গুরুং প্রব্যথিতং দৃষ্ট্বা রাজা দুর্য্যোধনঃ স্বয়ম্ ।
দ্রৌণায়নিশ্চ সংক্রুদ্ধৌ ভীমসেনমভিদ্রুতৌ ॥১৯॥

ভারতকৌমুদী

ত ইতি। পরঞ্চ পরস্পরজিঘাংসবঃ অভবন্নিতি শেষঃ ॥১৪॥
দ্রোণ ইতি। ভারদ্বাজস্তৎসুতঃ। ষড়্‌বিংশত্যা বাণৈঃ, সমার্পয়দপীড়য়ৎ ॥১৫॥
ভূয় ইতি। মহাবাহুর্দ্রোণঃ। বলাহকো মেঘঃ ॥১৬॥
তমিতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। সব্যে বামে ॥১৭॥
স ইতি। প্রনষ্টসংজ্ঞো লুপ্তচৈতন্যঃ, রথোপস্থে রথোপরিদেশে ॥১৮॥
গুরুমিতি। গুরুং দ্রোণম্। দ্রৌণায়নিরশ্বত্থামা ॥১৯॥

তাঁহারা বিংশতিপদ যাইয়া সেই স্থান হইতেই প্রহার করিতে আরম্ভ করিয়া দিলেন। তাহার পর পাণ্ডবগণ ও ধার্ত্তরাষ্ট্রগণ পরস্পর জিঘাংসু হইলেন ॥১৪॥

তৎপরে ভরদ্বাজনন্দন মহাবাহু দ্রোণ বিশাল ধনু বিস্ফারিত করিয়া ছাব্বিশটা বাণদ্বারা ভীমসেনকে তাড়ন করিলেন ॥১৫॥

শরৎকালে মেঘ যেমন জলধারাদ্বারা পর্ব্বত আবৃত করে, সেইরূপ মহাবাহু দ্রোণ পুনরায় বহুতর বাণদ্বারা ভীমকে আবৃত করিলেন ॥১৬॥

তখন মহাধনুর্দ্ধর ও মহাবল ভীমসেন ত্বরান্বিত হইয়া দশটা বাণদ্বারা বামপার্শ্বে দ্রোণকে বিদ্ধ করিলেন ॥১৭॥

ভরতনন্দন ! বয়োবৃদ্ধ দ্রোণ তাহাতে গাঢ়বিদ্ধ, ব্যথিত ও চৈতন্যবিহীন হইয়া রথের উপরে উপবেশন করিলেন ॥১৮॥

(১৫) এবমুক্ত্বা মহাবাহুঃ—বা রা নি। (১৬) শরৈঃ শীঘ্রমবাকিরৎ—বা রা নি। (১৭)… সব্যে পার্শ্বে সমর্দ্দয়ৎ—পি।

তাবাপতন্তৌ সংপ্রেক্ষ্য কালান্তকযমোপমৌ।
ভীমসেনো মহাবাহুর্গদামাদায় সত্বরম্ ॥২০॥
অবপ্লুত্য রথাত্তূর্ণং তস্থৌ গিরিরিবাচলঃ।
সমুদ্যম্য গদাং গুর্ব্বীং যমদণ্ডোপমাং রণে ॥২১॥ (যুগ্মকম্)
তমুদ্যতগদং দৃষ্ট্বা কৈলাসমিব শৃঙ্গিণম্।
কৌরবো দ্রোণপুত্রশ্চ সহিতাবভ্যধাবতাম্ ॥২২॥
তাবাপতন্তৌ সংপ্রেক্ষ্য ত্বরিতৌ বলিনাং বরৌ।
অভ্যধাবত বেগেন ত্বরমাণো বৃকোদরঃ ॥২৩॥
তমাপতন্তং সংপ্রেক্ষ্য সংক্রুদ্ধং ভীমদর্শনম্।
সমভ্যধাবংস্ত্বরিতাঃ কৌরবাণাং মহারথাঃ ॥২৪॥
ভারদ্বাজমুখাঃ সর্ব্বে ভীমসেনজিঘাংসয়া।
নানাবিধানি শস্ত্রাণি ভীমস্যোরস্যপাতয়ন্ ॥২৫॥

ভারতকৌমুদী

তাবিতি। কালেত্যাদি প্রাগ্ব্যাখ্যাতম্। গুর্ব্বীং ভারবতীম্ ॥২০—২১॥
তমিতি। উদ্যতা গদা যেন তম্। কৌরবো দুর্য্যোধনঃ ॥২২॥
তাবিতি। আপতন্তৌ আগচ্ছন্তৌ, তৌ দুর্য্যোধনাশ্বত্থামানৌ ॥২৩॥
তমিতি। ভারদ্বাজমুখা দ্রোণপ্রভৃতয়ঃ কৌরবাণাং মহারথা ইতি সম্বন্ধঃ। উরসি

তখন দ্রোণাচার্য্যকে অত্যন্ত ব্যথিত দেখিয়া রাজা দুর্য্যোধন নিজে ও অশ্বত্থামা অত্যন্তক্রুদ্ধ হইয়া ভীমসেনের দিকে ধাবিত হইলেন ॥১৯॥

কালান্তক যমের ন্যায় তাঁহাদিগকে আসিতে দেখিয়া মহাবাহু ভীমসেন সত্বর গদা লইয়া দ্রুত রথ হইতে লাফাইয়া পড়িয়া যমদণ্ডের তুল্য সেই গদাটাকে উত্তোলন করিয়া সমরাঙ্গনে পর্ব্বতের ন্যায় অচল হইয়া রহিলেন ॥২০—২১॥

শৃঙ্গযুক্ত কৈলাসপর্ব্বতের ন্যায় উত্তোলিত-গদাধারী ভীমসেনকে দেখিয়া দুর্য্যোধন ও অশ্বত্থামা মিলিত হইয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥২২॥

বলিশ্রেষ্ঠ দুর্য্যোধন ও অশ্বত্থামাকে সত্বর আসিতে দেখিয়া ত্বরাপরায়ণ ভীমসেনও বেগে তাঁহাদের দিকে ধাবিত হইলেন ॥২৩॥

তখন অত্যন্তক্রুদ্ধ ও ভয়ঙ্করমূর্ত্তি ভীমসেনকে আসিতে দেখিয়া দ্রোণপ্রভৃতি কৌরবপক্ষের মহারথেরা সকলে ত্বরান্বিত হইয়া সেই ভীমসেনকে বধ করিবার ইচ্ছায় ধাবিত হইলেন এবং সকলে মিলিত হইয়া সকল দিক্ হইতে তাঁহাকে

(২০)…ক্রুদ্ধৌ কালান্তকোপমৌ—পি বা। (২৩) তাবাপতন্তৌ সহিতৌ—ন্না নি।

সহিতাঃ পাণ্ডবং সর্ব্বে পীড়য়ন্তঃ সমন্ততঃ।
তং দৃষ্ট্বা সংশয়ং প্রাপ্তং পীড্যমানং মহারথম্ ॥২৬॥
অভিমন্যুপ্রভৃতয়ঃ পাণ্ডবানাং মহারথাঃ।
অভ্যধাবন্ পরীপ্সন্তঃ প্রাণাংস্ত্যক্ত্বা সুদুস্ত্যজান্ ॥২৭॥ (কলাপকম্)
অনূপাধিপতিঃ শূরো ভীমস্য দয়িতঃ সখা।
নীলো নীলাম্বুদপ্রখ্যঃ সংক্রুদ্ধো দ্রৌণিমভ্যয়াৎ ॥২৮॥
স্পর্দ্ধতে হি মহেষ্বাসো নিত্যং দ্রোণসুতেন সঃ।
স বিস্ফার্য্য মহচ্চাপং দ্রৌণিং বিব্যাধ পত্রিণা ॥২৯॥
যথা শক্রো মহারাজ! পুরা বিব্যাধ দানবম্।
বিপ্রচিত্তিং দুরাধর্ষং দেবতানাং ভয়ঙ্করম্ ॥৩০॥ (যুগ্মকম্)
যেন লোকত্রয়ং ক্রোধাত্ত্রাসিতং স্বেন তেজসা।
তথা নীলেন নির্ভিন্নঃ সুপ্রযুক্তেন পত্রিণা ॥৩১॥

ভারতকৌমুদী

বক্ষসি। সংশয়ং জীবনস্থিতিসন্দেহম্। পরীপ্সন্তো রক্ষিতুমিচ্ছন্তঃ, প্রাণান্ প্রাণমমতাম্ ॥২৪—২৭॥

অনূপেতি। দয়িতঃ প্রিয়ঃ। নীলাম্বুদপ্রখ্যো নীলমেঘতুল্যবর্ণঃ ॥২৮॥

স্পর্দ্ধত ইতি। স নীলঃ। পত্রিণা বাণেন। বিপ্রচিত্তিং নাম ॥২৯—৩০॥

যেনেতি। যেন বিপ্রচিত্তিনা। নির্ভিন্নো বিদীর্ণো দ্রৌণিরিতি শেষঃ ॥৩১॥

পীড়ন করিবার জন্য তাঁহার বক্ষস্থলে নানাবিধ অস্ত্র ক্ষেপ করিতে লাগিলেন। মহারথ ভীমসেন পীড়িত হইতেছেন এবং জীবনসন্দেহ প্রাপ্ত হইয়াছেন—ইহা দেখিয়া অভিমন্যুপ্রভৃতি পাণ্ডবপক্ষের মহারথেরাও অতিদুস্ত্যজ প্রাণের মমতা ত্যাগ করিয়া ভীমসেনকে রক্ষা করিবার জন্য সেই দিকে ধাবিত হইলেন ॥২৪—২৭॥

অনূপদেশের অধিপতি, ভীমসেনের প্রিয়সখা, জলপূর্ণ মেঘের ন্যায় নীলকান্তি ও বীর নীলরাজা ক্রুদ্ধ হইয়া অশ্বত্থামার দিকে ধাবিত হইলেন ॥২৮॥

কারণ, মহাধনুর্দ্ধর নীলরাজা সর্ব্বদাই অশ্বত্থামার সহিত স্পর্দ্ধা করিয়া থাকেন; সুতরাং মহারাজ! পূর্ব্বকালে ইন্দ্র যেমন দেবগণের ভয়জনক দুর্দ্ধর্ষ বিপ্রচিত্তিনামক দানবকে বিদ্ধ করিয়াছিলেন, সেইরূপ নীলরাজা বিশাল ধনু বিস্ফারিত করিয়া বাণদ্বারা অশ্বত্থামাকে বিদ্ধ করিলেন ॥২৯—৩০॥

(২৯) ...নিত্যং দ্রোণসুতেন যঃ — পি। (৩১) ... নির্ভিন্নঃ সুমুক্তেন পতত্রিণা—বা রা, ... নির্ভিন্নঃ সম্যগ্‌যুক্তেন পত্রিণা — নি।

সঞ্জাতরুধিরোৎপীড়ো দ্রৌণিঃ ক্রোধসমন্বিতঃ।
স বিস্ফার্য্য ধনুশ্চিত্রমিন্দ্রাশনিসমস্বনম্ ॥৩২॥
দধ্রে নীলবিনাশায় মতিং মতিমতাং বরঃ।
ততঃ সন্ধ্যায় বিমলান্ ভল্লান্ কর্ম্মারমার্জ্জিতান্ ॥৩৩॥
জঘান চতুরো বাহান্ সারথিং ধ্বজমেব চ।
দ্বাভ্যামেকেন ভল্লেন নীলং বিব্যাধ বক্ষসি ॥৩৪॥ (বিশেষকম্)
স গাঢ়বিদ্ধো ব্যথিতো রথোপস্থ উপাবিশৎ।
মোহিতং বীক্ষ্য রাজানং নীলমভ্রচয়োপমম্ ॥৩৫॥
ঘটোৎকচোঽভিসংক্রুদ্ধো জ্ঞাতিভিঃ পরিবারিতঃ।
অভিদুদ্রাব বেগেন দ্রৌণিমাহবশোভিনম্ ॥৩৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

সঞ্জাতেতি। সঞ্জাতো রুধিরোৎপীড়ো রক্তমালা যস্য সঃ। কর্ম্মারমার্জ্জিতান্ কর্ম্মকার-সুধারীকৃতান্। বাহানশ্বান্। দ্বাভ্যাং ভল্লাভ্যাং সারথিং ধ্বজমেব চ জঘান ॥৩২—৩৪॥

স ইতি। অভ্রচয়োপমং নীলমেঘসমূহসদৃশম্। দ্রৌণিমশ্বত্থামানম্ ॥৩৫—৩৬॥

---

যে বিপ্রচিত্তি ক্রোধবশতঃ আপন তেজে ত্রিভুবনের ত্রাস উৎপাদন করিত। (সে যাহা হউক,) নীলরাজা সুসংহিত বাণদ্বারা অশ্বত্থামাকে সেইভাবে বিদ্ধ করিলেন ॥৩১॥

তাহাতে রক্তের ধারা নির্গত হওয়ায় অশ্বত্থামার বক্ষস্থলে যেন রক্তবর্ণ ফুলের মালা দুলিতে লাগিল। তখন তিনি ক্রুদ্ধ হইয়া ইন্দ্রের বজ্রের শব্দের তুল্য শব্দকারী বিচিত্র ধনু বিস্ফারিত করিয়া নীলরাজাকে বিনষ্ট করিবার ইচ্ছা করিলেন। তৎপরে বুদ্ধিমৎপ্রধান অশ্বত্থামা কর্ম্মকারমার্জ্জিত নির্ম্মল কতকগুলি ভল্ল সন্ধান করিয়া, তাহার চারিটাদ্বারা নীলরাজার চারিটা অশ্বকে এবং একটাদ্বারা তাঁহার সারথিকে বধ করিলেন; আর একটাদ্বারা ধ্বজচ্ছেদন করিলেন, তাহার পর অপর একটাদ্বারা নীলরাজার বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥৩২—৩৪॥

তখন নীলরাজা গাঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া রথের উপরে উপবেশন করিলেন। সেই সময়ে নীলবর্ণ মেঘসমূহতুল্য নীলরাজাকে মোহিত দেখিয়া ঘটোৎকচ অত্যন্ত ক্রুদ্ধ ও জ্ঞাতিবর্গে পরিবেষ্টিত হইয়া যুদ্ধশোভী অশ্বত্থামার দিকে বেগে ধাবিত হইল ॥৩৫—৩৬॥

---

(৩২) ... সমপ্রভম্—পি। (৩৪) ... পাতয়ামাস চ ধ্বজম্‌। সপ্তমেন চ ভল্লেন — বা রা নি। (৩৫) ... নীলমশ্মচয়োপমম্—নি। (৩৬) ... আহবশোভনম্—বা।

তথেতরে চাভ্যধাবন্ রাক্ষসা যুদ্ধদুর্ম্মদাঃ ।
তমাপতন্তং সংপ্রেক্ষ্য রাক্ষসং ঘোরদর্শনম্ ॥৩৭॥
অভ্যধাবত তেজস্বী ভারদ্বাজাত্মজস্ত্বরন্ ।
নিজঘান চ সংক্রুদ্ধো রাক্ষসান্ ভীমদর্শনান্ ॥৩৮॥
যেঽভবন্নগ্রতঃ ক্রুদ্ধা রাক্ষসস্য পুরঃসরাঃ ।
বিমুখাংশ্চৈব তান্ দৃষ্ট্বা দ্রৌণিচাপচ্যুতৈঃ শরৈঃ ॥৩৯॥
অক্রুধ্যত মহাকায়ো ভৈমসেনির্ঘটোৎকচঃ ।
প্রাদুশ্চক্রে ততো মায়াং ঘোররূপাং সুদারুণাম্ ॥৪০॥
মোহয়ন্ সমরে দ্রৌণিং মায়াবী রাক্ষসাধিপঃ ।
ততস্তে তাবকাঃ সর্ব্বে মায়য়া বিমুখীকৃতাঃ ॥৪১॥
অন্যোন্যং সমপশ্যন্ত নিকৃত্তান্ মেদিনীতলে ।
বিচেষ্টমানান্ কৃপণান্ শোণিতেন পরিপ্লুতান্ ॥৪২॥

ভারতকৌমুদী

তথেতি। ইতরে ঘটোৎকচজাতিভূতাঃ। আপতন্তং দ্রৌণিমভিদ্রবন্তম্ ॥৩৭॥
অভ্যধাবতেতি। ভারদ্বাজাত্মজো দ্রোণপুত্রোঽশ্বত্থামা, ত্বরন্ ত্বরমাণঃ ॥৩৮॥
য ইতি। রাক্ষসস্য ঘটোৎকচস্য। ভৈমসেনির্ভীমসেনপুত্রঃ। ঘোররূপাং মহতীম্।

এবং যুদ্ধদুর্দ্ধর্ষ অন্য রাক্ষসেরাও ঘোরদর্শন ঘটোৎকচকে ধাবিত হইতে দেখিয়া অশ্বত্থামার দিকে ধাবিত হইল ॥৩৭॥

তখন তেজস্বী অশ্বত্থামাও ত্বরান্বিত হইয়া ধাবিত হইলেন এবং অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ভয়ঙ্করমূর্ত্তি রাক্ষসগণকে বধ করিলেন ॥৩৮॥

যে সকল রাক্ষস ক্রুদ্ধ হইয়া প্রথমে ঘটোৎকচের অগ্রবর্ত্তী হইয়াছিল, তাহাদিগকে অশ্বত্থামার কার্ম্মুকনির্গত বাণে পরাঙ্মুখ হইতে দেখিয়া বিশালদেহ ভীমসেনপুত্র ঘটোৎকচ ক্রুদ্ধ হইল। তাহার পর সেই মায়াবী রাক্ষসশ্রেষ্ঠ যুদ্ধে অশ্বত্থামাকে মোহিত করিবার জন্য অতিদারুণ ও গুরুতর মায়া আবিষ্কার করিল। তদনন্তর আপনার পক্ষের যোদ্ধারা সকলে সেই মায়ার প্রভাবে বিমুখ হইয়া পরস্পর দেখিতে লাগিল—দ্রোণ, দুর্য্যোধন, শল্য ও অশ্বত্থামা—ইঁহারা ছিন্নদেহ ও কাতর হইয়া ভূতলে ছট্‌ফট্ করিতেছেন এবং রক্তাক্তদেহ হইয়া-

(৩৮) ....রাক্ষসং ভীমদর্শনম্ — পি। (৪২) ... নিকৃত্তা মেদিনীতলে। বিচেষ্টমানাঃ কৃপ° শোণিতেন পরিপ্লুতাঃ — বা রা নি।

দ্রোণং দুর্য্যোধনং শল্যমশ্বত্থামানমেব চ।
প্রায়শশ্চ মহেষ্বাসা যে প্রধানাঃ স্ম কৌরবাঃ ॥৪৩॥
বিধ্বস্তা রথিনঃ সর্ব্বে রাজানশ্চ নিপাতিতাঃ।
হয়াশ্চ সহয়ারোহাঃ সন্নিকৃত্তাঃ সহস্রশঃ ॥৪৪॥ (কুলকম্)
তদ্দৃষ্ট্বা তাবকং সৈন্যং বিদ্রুতং শিবিরং প্রতি।
মম প্রাক্রোশতো রাজন্! তথা দেবব্রতস্য চ ॥৪৫॥
যুধ্যধ্বং মা পলায়ধ্বং মায়ৈষা রাক্ষসী রণে।
ঘটোৎকচপ্রযুক্তেতি নাতিষ্ঠন্ত বিমোহিতাঃ ॥৪৬॥
নৈব তে শ্রদ্দধুর্ভীতা বদতোরাবয়োর্বচঃ।
তাংশ্চ প্রদ্রবতো দৃষ্ট্বা জয়ং প্রাপ্তাশ্চ পাণ্ডবাঃ ॥৪৭॥

ভারতকৌমুদী

দ্রৌণিমশ্বত্থামানম্। নিকৃত্তান্ ছিন্নান্। বিচেষ্টমানান্ স্পন্দমানান্, কৃপণান্ দীনান্। প্রধানাঃ কৃতবর্ম্মাদয়ঃ। হয়া অশ্বাঃ, সহয়ারোহাঃ সাশ্বারোহিণঃ, সন্নিকৃত্তাশ্ছিন্নাঃ ॥৩৯—৪৪॥

তদিতি। হে রাজন্! তাবকং ত্বদীয়ং সৈন্যং কর্ত্তৃ, তৎ দ্রোণবধাদিকং দৃষ্ট্বা, প্রাক্রোশত উচ্চৈর্বদতঃ, মম সঞ্জয়স্য, তথা দেবব্রতস্য ভীষ্মস্য চ উভাবপ্যনাদৃত্যেত্যর্থঃ। উভয়ত্রাপ্যনাদরে ষষ্ঠী। শিবিরং প্রতি, বিদ্রুতং দ্রুতং পলায়িতুং প্রবৃত্তম্ ॥৪৫॥

কিং প্রাক্রোশত ইত্যাহ—যুধ্যধ্বমিতি। বিমোহিতাস্তে যোদ্ধারঃ ॥৪৬॥

ভারতভাবদীপঃ

স্বসৈন্যমিতি ॥১—৪২॥ দ্রোণাদীংশ্চাপশ্যন্তেতি সম্বন্ধঃ ॥৪৩—৪৭॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবতিতমোঽধ্যায়ঃ ॥৯০॥

ছেন; আর যাঁহারা মহাধনুর্দ্ধর ও কুরুপক্ষের প্রধান যোদ্ধা ছিলেন, তাঁহারা প্রায় ও রথীরা সকলে বিধ্বস্ত হইয়াছেন, রাজারা নিপাত পাইয়াছেন এবং আরোহীর সহিত সহস্র সহস্র অশ্ব ছিন্ন হইয়া রহিয়াছে ॥৩৯—৪৪॥

রাজা! তখন আমি ও ভীষ্ম উচ্চস্বরে বলিতে লাগিলাম; কিন্তু আপনার সৈন্যেরা সেই ঘটনা দেখিয়া আমাদের কথা অগ্রাহ্য করিয়া শিবিরের দিকে পলায়ন করিতে লাগিল ॥৪৫॥

(আমরা বলিয়াছিলাম—) "সৈন্যগণ! সমরাঙ্গনে এটা ঘটোৎকচপ্রযুক্ত রাক্ষসী মায়া; সুতরাং তোমরা যুদ্ধ কর, পলায়ন করিও না"; কিন্তু তাহারা সেই মায়ায় মোহিত থাকায় দাঁড়াইল না ॥৪৬॥

(৪৪)... গজাশ্চ বিনিপাতিতাঃ — নি, ... হয়াশ্চৈব হয়ারোহাঃ — বা রা নি। (৪৭)... জয়প্রাপ্তাশ্চ পাণ্ডবাঃ — পি।

ঘটোৎকচেন সহিতাঃ সিংহনাদান্ প্রচক্রিরে।
শঙ্খদুন্দুভিনির্ঘোষৈঃ সমন্তান্নেদিরে ভৃশম্ ॥৪৮॥ (যুগ্মকম্)
এবং তব বলং সর্ব্বং হৈড়িম্বেন দুরাত্মনা।
সূর্য্যাস্তমনবেলায়াং প্রভগ্নং বিদ্রুতং দিশঃ ॥৪৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অষ্টমদিবসযুদ্ধে হৈড়িম্বমায়ায়াং নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## একনবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

তস্মিন্ মহতি সংক্রন্দে রাজা দুর্য্যোধনস্তদা।
গাঙ্গেয়মুপসংগম্য বিনয়েনাভিবাদ্য চ ॥১॥

ভারতকৌমুদী

নেদিতি। প্রদধ্মুঃ বিশখস্নুঃ। নেদিরে আনন্দনাদান্ চক্রুঃ ॥৪৭—৪৮॥

এবমিতি। হৈড়িম্বেন হিড়িম্বাপুত্রেণ ঘটোৎকচেন। প্রভগ্নং বিশ্লিষ্টং সৎ ॥৪৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

-:*:-

কারণ, তাহারা ভীত হওয়ায় আমাদের সে কথায় বিশ্বাস করিল না; সুতরাং তাহাদিগকে পলায়ন করিতে দেখিয়া পাণ্ডবেরা জয় লাভ করিলেন এবং ঘটোৎকচের সহিত মিলিত হইয়া সিংহনাদ করিতে লাগিলেন, আর সকল দিকেই শঙ্খ ও দুন্দুভির শব্দে বিশেষভাবে জয়ঘোষণা করিতে থাকিলেন ॥৪৭—৪৮॥

মহারাজ! এইভাবে সূর্য্যাস্তকালে আপনার সমস্ত সৈন্য, দুরাত্মা ঘটোৎকচের চক্রান্তে বিশ্লিষ্ট হইয়া নানাদিকে পলায়ন করিল" ॥৪৯॥

——:*:——

১ সঞ্জয় বলিলেন—"রাজা! সেই মহাভীষণ যুদ্ধ হইয়া গেলে, তখন রাজা দুর্য্যোধন ভীষ্মের নিকটে যাইয়া বিনয় সহকারে তাঁহাকে অভিবাদন করিয়া

* 'পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ' — বা, '... চতুর্নবতিতমোঽধ্যায়' — রা নি।

তস্য সর্ব্বং যথাবৃত্তমাখ্যাতুমুপচক্রমে।
ঘটোৎকচস্য বিজয়মাত্মনশ্চ পরাজয়ম্ ॥২॥
কথয়ামাস দুর্দ্ধর্ষো বিনিশ্বস্য পুনঃ পুনঃ।
অব্রবীচ্চ তদা রাজন্! ভীষ্মং কুরুপিতামহম্ ॥৩॥ (বিশেষকম্)
ভবন্তং সমুপাশ্রিত্য বাসুদেবং যথা পরৈঃ।
পাণ্ডবৈর্বিগ্রহো ঘোরঃ সমারব্ধো ময়া প্রভো! ॥৪॥
একাদশ সমাখ্যাতা অক্ষৌহিণ্যশ্চ যা মম।
নিদেশে তব তিষ্ঠন্তি ময়া সার্দ্ধং পরন্তপ! ॥৫॥
সোঽহং ভরতশার্দ্দূল! ভীমসেনপুরোগমৈঃ।
ঘটোৎকচং সমাশ্রিত্য পাণ্ডবৈর্যুধি নির্জিতঃ ॥৬॥
তন্মে দহতি গাত্রাণি শুষ্কং বৃক্ষমিবানলঃ।
তদিচ্ছামি মহাভাগ! ত্বৎপ্রসাদাৎ পরন্তপ! ॥৭॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। সংক্রন্দে দারুণযুদ্ধে। তস্যান্তিকে। দুর্দ্ধর্ষো দুর্য্যোধন এব ॥১—৩॥
ভবন্তমিতি। পরৈঃ পাণ্ডবৈঃ। বিগ্রহো যুদ্ধম্, প্রভো! সেনাপতে! ॥৪॥
একাদশেতি। সমাখ্যাতাঃ প্রসিদ্ধতয়া। নিদেশে আদেশে ॥৫॥
স ইতি। ভীমসেনঃ পুরোগমঃ অগ্রবর্ত্তী যেষাং তৈঃ ॥৬॥

---

তাঁহার নিকটে যথাবদ্‌বৃত্তান্ত সমস্ত বলিবার উপক্রম করিলেন। দুর্য্যোধন তখন বার বার নিশ্বাস ত্যাগ করিয়া ঘটোৎকচের জয় এবং নিজের পরাজয়ের বিষয় বলিলেন। তাহার পর তিনি, কুরুপিতামহ ভীষ্মকে বলিলেন—॥১—৩॥

"প্রভাবশালী পিতামহ! পাণ্ডবেরা যেমন কৃষ্ণকে অবলম্বন করিয়া আমাদের সহিত ভীষণ যুদ্ধ আরম্ভ করিয়াছে, আমিও তেমনই আপনাকে অবলম্বন করিয়া পাণ্ডবগণের সহিত ভীষণ যুদ্ধ আরম্ভ করিয়াছি ॥৪॥

তা'র পর, পরন্তপ! আমার যে এগার অক্ষৌহিণী প্রসিদ্ধ সৈন্য আছে, আমার সহিত তাহারা আপনার আদেশের অধীনই রহিয়াছে ॥৫॥

ভরতশ্রেষ্ঠ! এই অবস্থাতেও ভীমপ্রভৃতি পাণ্ডবেরা ঘটোৎকচকে অবলম্বন করিয়া যুদ্ধে আমাকে জয় করিয়াছে। ॥৬॥

অতএব মহাভাগ! পরন্তপ! অগ্নি যেমন শুষ্ক বৃক্ষ দগ্ধ করে, সেইরূপ

---

(৪)...ভবন্তং সমুপাশ্রিত্য দ্রোণঞ্চৈব পিতামহ!—নি।

রাক্ষসাপসদং হন্তুং স্বয়মেব পিতামহ ।।
ত্বাং সমাশ্রিত্য দুর্দ্ধর্ষ ! তন্মে কর্ত্তুং ত্বমর্হসি ॥৮॥ (যুগ্মকম্)
এতচ্ছ্রুত্বা তু বচনং রাজ্ঞো ভরতসত্তম ।।
দুর্য্যোধনমিদং বাক্যং ভীষ্মঃ শান্তনবোঽব্রবীৎ ॥৯॥
শৃণু রাজন্ ! মম বচো যত্ত্বাং বক্ষ্যামি কৌরব ।।
যথা ত্বয়া মহারাজ ! বর্ত্তিতব্যং পরন্তপ । ॥১০॥
আত্মা রক্ষ্যো রণে তাত ! সর্ব্বাবস্থাস্বরিন্দম ।।
ধর্ম্মরাজেন সংগ্রামস্ত্বয়া কার্য্যঃ সদাঽনঘ । ॥১১॥
অর্জ্জুনেন যমাভ্যাং বা ভীমসেনেন বা পুনঃ ।
রাজধর্ম্মং পুরস্কৃত্য রাজা রাজানমৃচ্ছতি ॥১২॥ (যুগ্মকম্)
অহং দ্রোণঃ কৃপো দ্রৌণিঃ কৃতবর্ম্মা চ সাত্বতঃ ।
শল্যশ্চ বৃষসেনশ্চ বিকর্ণশ্চ মহারথঃ ॥১৩॥

ভারতকৌমুদী

তদিতি । তব প্রসাদাদনুগ্রহাৎ রাক্ষসেষপসদমধমং ঘটোৎকচম্ ॥৭—৮॥
এতদিতি । শান্তনবপদং ভীষ্মান্তরব্যাবৃত্ত্যর্থম্ ॥৯॥
শৃণ্বিতি । বর্ত্তিতব্যং যুদ্ধে ব্যবহর্ত্তব্যম্ ॥১০॥
আত্মেতি । ধর্ম্মরাজেন যুধিষ্ঠিরেণ । যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্ ॥১১—১২॥

---

সেই পরাজয় আমাকে দগ্ধ করিতেছে ; অতএব দুর্দ্ধর্ষ ! পিতামহ ! আপনাকে অবলম্বন করিয়া আপনারই অনুগ্রহে আমি নিজেই সেই রাক্ষসাধমটাকে বধ করিতে ইচ্ছা করি ; আপনি আমার জন্য তাহা করিতে পারেন” ॥৭—৮॥

ভরতশ্রেষ্ঠ ! দুর্য্যোধনের এই কথা শুনিয়া শান্তনুনন্দন ভীষ্ম তাঁহাকে এই কথা বলিলেন—॥৯॥

“রাজা ! কৌরবনন্দন ! মহারাজ ! পরন্তপ ! তুমি যুদ্ধে যে ভাবে চলিবে, সে বিষয়ে আমি তোমাকে যাহা বলিব, তাহা তুমি শ্রবণ কর ॥১০॥

বৎস ! অরিন্দম ! তুমি যুদ্ধে সমস্ত অবস্থাতেই আত্মরক্ষা করিবে । আর, হে নিষ্পাপ ! যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল কিংবা সহদেবের সঙ্গেই তুমি সর্ব্বদা যুদ্ধ করিবে । কারণ, রাজা রাজধর্ম্ম অনুসারে রাজার সঙ্গেই যুদ্ধ করিয়া থাকেন ॥১১—১২॥

---

(৮)···ত্বাং সমাশ্রিত্য দুর্দ্ধর্ষ—রা নি । (৯)···ভরতসত্তমঃ—পি বা । (১১)···রক্ষ্যস্ত্বয়া তাত !—রা নি । (১২)···অথৈবা পৃথিবীপালৈ রাজা রাজানমৃচ্ছতি—নি ।

তব যে ভ্রাতরঃ শ্রেষ্ঠা দুঃশাসনপুরোগমাঃ।
ত্বদর্থে প্রতিযোৎস্যামো রাক্ষসং তং মহাবলম্ ॥১৪॥ (যুগ্মকম্)
রৌদ্রে তস্মিন্ রাক্ষসেন্দ্রে যদি তেঽনুশয়ো মহান্।
অয়ং বা গচ্ছতু রণে তস্য যুদ্ধায় দুর্ম্মতেঃ ॥১৫॥
ভগদত্তো মহীপালঃ পুরন্দরসমো যুধি।
এতাবদুক্ত্বা রাজানং ভগদত্তমথাব্রবীৎ ॥১৬॥
সমক্ষং পার্থিবেন্দ্রস্য বাক্যং বাক্যবিশারদঃ।
গচ্ছ শীঘ্রং মহারাজ! হৈড়িম্বং যুদ্ধদুর্ম্মদম্ ॥১৭॥ (বিশেষকম্)
বারয়স্ব রণে যত্তো মিষতাং সর্ব্বধন্বিনাম্।
রাক্ষসং ক্রূরকর্ম্মাণং যথেন্দ্রস্তারকং পুরা ॥১৮॥

ভারতকৌমুদী

অহমিতি। দ্রৌণিরশ্বত্থামা। তং ঘটোৎকচম্ ॥১৩—১৪॥

রৌদ্র ইতি। অনুশয়ঃ পরাজয়বশাদনুতাপঃ। অয়ং ভগদত্তো বা, তস্য দুর্ম্মতের্ঘটোৎকচস্য রণে গচ্ছতু। পার্থিবেন্দ্রস্য দুর্য্যোধনস্য সমক্ষম্, বাক্যবিশারদো ভীষ্মঃ ॥১৫—১৭॥

বারয়স্বেতি। যত্তো যত্নবান্ সন্, মিষতাং পশ্যতাম্। তারকমসুরম্ ॥১৮॥

---

আর, আমি, দ্রোণ, কৃপ, অশ্বত্থামা, যদুবংশীয় কৃতবর্ম্মা, শল্য, বৃষসেন, মহারথ বিকর্ণ এবং দুঃশাসনপ্রভৃতি তোমার যে সকল ভ্রাতা যুদ্ধে নিপুণ, তাঁহারা, এই আমরাই তোমার জন্য সেই মহাবল রাক্ষসের সহিত যুদ্ধ করিব ॥১৩—১৪॥

অথবা সেই ভয়ঙ্কর রাক্ষসশ্রেষ্ঠবিষয়ে যদি তোমার গুরুতর অনুতাপই হইয়া থাকে, তবে যুদ্ধে ইন্দ্রের তুল্য বিক্রমশালী এই রাজা ভগদত্ত সেই দুর্মতি রাক্ষসের সহিত যুদ্ধ করিবার জন্য সমরাঙ্গনে গমন করুন”। বাক্যবিশারদ ভীষ্ম দুর্য্যোধনকে এই পর্য্যন্ত বলিয়া পরে সেই রাজশ্রেষ্ঠের সমক্ষে ভগদত্তকে বলিলেন—“মহারাজ! আপনি সত্বর সেই যুদ্ধদুর্দ্ধর্ষ হিড়িম্বার পুত্র ঘটোৎকচের দিকে গমন করুন ॥১৫—১৭॥

পূর্ব্বকালে ইন্দ্র যেমন তারকাসুরকে বারণ করিতেন, আপনিও যাইয়া সেইরূপই যুদ্ধে যত্নবান্ হইয়া সমস্ত ধনুর্দ্ধরগণের সমক্ষে সেই নিষ্ঠুরকর্ম্মা রাক্ষসকে বারণ করুন ॥১৮॥

---

(১৪) শেষাস্ত ভ্রাতরস্তে…নি, তব চ ভ্রাতরঃ শ্রেষ্ঠাঃ—ব্রা।

তব দিব্যাণি চাস্ত্রাণি বিক্রমশ্চ পরন্তপ ।।
সমাগমশ্চ বহুভিঃ পুরাভূদমরৈঃ সহ ॥১৯॥
ত্বং তস্য নৃপশার্দ্দূল । প্রতিযোদ্ধা মহাহবে ।
স্ববলেনাবৃতো গচ্ছ জহি রাক্ষসপুঙ্গবম্ ॥২০॥
এতচ্ছ্রুত্বা তু বচনং ভীষ্মস্য পৃতনাপতেঃ ।
প্রযযৌ সিংহনাদেন পরানভিমুখো দ্রুতম্ ॥২১॥
তমাপতন্তং সংপ্রেক্ষ্য গর্জ্জন্তমিব তোয়দম্ ।
অভ্যবর্ত্তন্ত সংক্রুদ্ধাঃ পাণ্ডবানাং মহারথাঃ ॥২২॥
ভীমসেনোঽভিমন্যুশ্চ রাক্ষসশ্চ ঘটোৎকচঃ ।
দ্রৌপদেয়াঃ সত্যধৃতিঃ ক্ষত্রদেবশ্চ ভারত ! ॥২৩॥
চেদিপো বসুদানশ্চ দশার্ণাধিপতিস্তথা ।
সুপ্রতীকেন তাংশ্চাপি ভগদত্তোঽপ্যুপাদ্রবৎ ॥২৪॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

তবেতি । অস্ত্রাণি বিদ্যন্তে, বিক্রমশ্চ বর্ত্ততে । সমাগমো যুদ্ধে মেলনম্ ॥১৯॥
ত্বমিতি । তস্য ঘটোৎকচস্য । স্ববলেন নিজসৈন্যেন ॥২০॥
এতদিতি । পৃতনাপতেঃ সেনাপতেঃ । প্রযযৌ ভগদত্ত ইতি শেষঃ ॥২১॥
তমিতি । তোয়দং মেঘম্ । দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ সুপ্রতীকেন হস্তিনা ॥২২—২৪॥

---

শত্রুসন্তাপক ! আপনার দিব্য অস্ত্র সকল ও পরাক্রম রহিয়াছে এবং পূর্ব্বে আপনার অনেক দেবতার সহিত যুদ্ধে সম্মেলন হইয়া গিয়াছে ॥১৯॥

অতএব রাজশ্রেষ্ঠ ! আপনিই মহাযুদ্ধে সেই রাক্ষসের প্রতিযোদ্ধা ; সুতরাং আপনি নিজসৈন্যে পরিবেষ্টিত হইয়া যান এবং যাইয়া সেই রাক্ষসশ্রেষ্ঠটাকে বধ করুন" ॥২০॥

সেনাপতি ভীষ্মের এই কথা শুনিয়া ভগদত্ত সিংহনাদ করিতে থাকিয়া বিপক্ষের অভিমুখ হইয়া সত্বর গমন করিতে লাগিলেন ॥২১॥

ভরতনন্দন ! তখন ভীমসেন, অভিমন্যু, রাক্ষস ঘটোৎকচ, দ্রৌপদীর পুত্রগণ, সত্যধৃতি, ক্ষত্রদেব, চেদিরাজ, বসুদান এবং দশার্ণাধিপতি—এই সকল পাণ্ডবপক্ষীয় মহারথেরা গর্জ্জনশীল মেঘের ন্যায় ভগদত্তকে আসিতে দেখিয়া অত্যন্তক্রুদ্ধ হইয়া তাঁহার অভিমুখ হইয়া দাঁড়াইলেন। তখন ভগদত্তও সুপ্রতীকনামক হস্তীতে আরোহণ করিয়া তাঁহাদের দিকে ধাবিত হইলেন ॥২২—২৪॥

---

(২০) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ'—নি ।

ততঃ সমভবদ্‌যুদ্ধং ঘোররূপং ভয়ানকম্।
পাণ্ডূনাং ভগদত্তেন যমরাষ্ট্রবিবর্দ্ধনম্ ॥২৫॥
প্রযুক্তা রথিভির্ব্বাণা ভীমবেগাঃ সুতেজনাঃ।
তে নিপেতুর্মহারাজ! নাগেষু চ রথেষু চ ॥২৬॥
প্রভিন্নাশ্চ মহানাগা বিনীতা হস্তিসাদিভিঃ।
পরস্পরং সমাসাদ্য সন্নিপেতুরভীতবৎ ॥২৭॥
মদান্ধা রোষসংরব্ধা বিষাণাগ্রৈর্মহাহবে।
বিভিদুর্দন্তমুসলৈঃ সমাসাদ্য পরস্পরম্ ॥২৮॥
হয়াশ্চ চামরাপীড়াঃ প্রাসপাণিভিরাস্থিতাঃ।
চোদিতাঃ সাদিভিঃ ক্ষিপ্রং নিজঘ্নুরিতরেতরম্ ॥২৯॥
পাদাতাশ্চ পদাত্যোঘৈস্তাড়িতাঃ শক্তিতোমরৈঃ।
ন্যপতন্ত সদা ভূমৌ শতশোঽথ সহস্রশঃ ॥৩০॥

ভারতকৌমুদী

তত ইতি। ঘোরশব্দো বিশালার্থে কবিভির্ব্যবহ্রিয়ত ইত্যপৌনরুক্ত্যম্ ॥২৫॥
প্রেতি। প্রযুক্তা নিক্ষিপ্তাঃ। সুতেজনাঃ সম্যক্‌শিলাশাণিতাঃ। নাগেষু হস্তিষু ॥২৬॥
প্রেতি। প্রভিন্না মদস্রাবিণঃ, বিনীতাঃ শিক্ষিতপূর্ব্বাঃ। সন্নিপেতুঃ সংঘর্ষং চক্রুঃ ॥২৭॥
মদেতি। রোষেণ সংরব্ধা উত্তেজিতাঃ, বিষাণাগ্রৈস্তীক্ষ্ণৈঃ, দন্তমুসলৈশ্চাতীক্ষ্ণৈঃ ॥২৮॥
হয়া ইতি। চামরাণ্যেব আপীড়াঃ শেখরা যেষাং তে। আস্থিতা আরূঢ়াঃ ॥২৯॥
পাদাতা ইতি। পাদাতাঃ পদাতিসমূহাঃ, পদাতীনামোঘৈঃ সমূহৈঃ ॥৩০॥

---

তাহার পর ভগদত্তের সহিত পাণ্ডবগণের যমরাজ্যবিবর্দ্ধক মহাভয়ানক যুদ্ধ হইতে লাগিল ॥২৫॥

মহারাজ! রথীরা ভয়ঙ্করবেগশালী ও সম্যক্ শিলাশাণিত বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলে, সেগুলি যাইয়া হস্তী ও রথের উপরে পড়িতে থাকিল ॥২৬॥

হস্ত্যারোহিগণকর্ত্তৃক শিক্ষিত ও মদস্রাবী মহাহস্তী সকল যাইয়া নির্ভয়ের ন্যায় পরস্পর সংঘর্ষ করিতে লাগিল ॥২৭॥

মদান্ধ ও ক্রোধোত্তেজিত হস্তীগুলি যাইয়া সেই মহাযুদ্ধে তীক্ষ্ণদন্তাগ্রদ্বারা পরস্পর বিদারণ এবং স্থূলদন্তমুসলদ্বারা পরস্পর আঘাত করিতে থাকিল ॥২৮॥

কুন্তধারী আরোহীরা চালাইয়া দিলে, চামরশেখরযুক্ত অশ্বসমূহ যাইয়া সত্বর পরস্পর প্রহার করিতে আরম্ভ করিল ॥২৯॥

রথিনো রথিনো রাজন্! কর্ণিনালীকশায়কৈঃ।
নিহত্য সমরে বীরাঃ সিংহনাদান্ বিনেদিরে ॥৩১॥
তস্মিংস্তথা বর্ত্তমানে সংগ্রামে লোমহর্ষণে।
ভগদত্তো মহেষ্বাসো ভীমসেনমথাদ্রবৎ ॥৩২॥
কুঞ্জরেণ প্রভিন্নেন সপ্তধা স্রবতা মদম্।
পর্ব্বতেন যথা তোয়ং স্রবমাণেন সর্ব্বশঃ ॥৩৩॥
কিরন্ শরসহস্রাণি সুপ্রতীকশিরোগতঃ।
ঐরাবতস্থো মঘবান্ বারিধারা ইবানঘ! ॥৩৪॥ (বিশেষকম্)
স ভীমং শরধারাভিস্তাড়য়ামাস পার্থিবঃ।
পর্ব্বতং বারিধারাভিস্তপান্তে জলদো যথা ॥৩৫॥

ভারতকৌমুদী

রথিন ইতি। রথিনঃ কর্ত্তারঃ, রথিনঃ কর্ম্মীভূতান্। বিনেদিরে চক্রুঃ ॥৩১॥

তস্মিন্নিতি। অদ্রবৎ অধাবৎ। সপ্তধা গণ্ডদ্বয়নাসিকাদ্বয়মুখপায়ূপস্থরূপদ্বারসপ্তকনির্গমপ্রকারম্, মদং মদজলম্, স্রবতা নিঃসারয়তা। অতএব প্রভিন্নেন মদস্রাবিণা। সর্ব্বশঃ সর্ব্বদেশাৎ। সুপ্রতীকস্ত তদাখ্যস্ত স্বকীয়হস্তিনঃ শিরোগতঃ। মঘবান্ ইন্দ্রঃ ॥৩২—৩৪॥

স ইতি। তপান্তে গ্রীষ্মাবসানে বর্ষাসু, জলদো মেঘঃ ॥৩৫॥

---

পদাতিরা শক্তি ও তোমরদ্বারা আঘাত করিতে থাকিলে, শত শত ও সহস্র সহস্র পদাতি ভূতলে পতিত হইতে থাকিল ॥৩০॥

রাজা! বীর রথীরা যুদ্ধে কর্ণী, নালীক ও বাণদ্বারা বিপক্ষ বীর রথীদিগকে বধ করিয়া সিংহনাদ করিতে লাগিলেন ॥৩১॥

নিষ্পাপ রাজা! সেই লোমহর্ষণ যুদ্ধ সেইভাবে চলিতে লাগিল; সেই সময়ে পর্ব্বত যেমন তাহার সকল দেশ হইতে জল নিঃসারণ করে, সেইরূপ ভগদত্তের হস্তীটা গণ্ডদ্বয়, নাসিকাদ্বয়, মুখ, পায়ু ও উপস্থ—এই সাতটা স্থান হইতে মদজল নিঃসারণ করিতে থাকিল; তখন ইন্দ্র যেমন ঐরাবতহস্তীতে থাকিয়া জল বর্ষণ করেন, সেইরূপ মহাধনুর্দ্ধর ভগদত্ত সুপ্রতীকনামক সেই স্বকীয় মহাহস্তীর মস্তকদেশে থাকিয়া বহুতর বাণ বর্ষণ করতঃ ভীমসেনের দিকে ধাবিত হইলেন ॥৩২—৩৪॥

এবং গ্রীষ্মকাল অতীত হইলে মেঘ যেমন জলধারাদ্বারা পর্ব্বতকে তাড়ন

---

(৩১) রথিনশ্চ রথৈ রাজন্।...বীরান্—বা রা, রথিনশ্চ রথাংশ্চিত্রান্ কর্ণিনালীকতোমরৈঃ ...বীরান্—নি। (৩৪)...ঐরাবস্থো মঘবা—পি বা।

ভীমসেনস্তু সংক্রুদ্ধঃ পাদরক্ষান্ পরঃশতান্।
নিজঘান মহেষ্বাসঃ সংরব্ধঃ শরবৃষ্টিভিঃ ॥৩৬॥
তান্ দৃষ্ট্বা নিহতান্ ক্রুদ্ধো ভগদত্তঃ প্রতাপবান্।
চোদয়ামাস নাগেন্দ্রং ভীমসেনরথং প্রতি ॥৩৭॥
স নাগঃ প্রেষিতস্তেন বাণো জ্যাচোদিতো যথা।
অভ্যধাবত বেগেন ভীমসেনমরিন্দমম্ ॥৩৮॥
তমাপতন্তং সংপ্রেক্ষ্য পাণ্ডবানাং মহারথাঃ।
অভ্যবর্ত্তন্ত বেগেন ভীমসেনপুরোগমাঃ ॥৩৯॥
কেকয়াশ্চাভিমন্যুশ্চ দ্রৌপদেয়াশ্চ সর্ব্বশঃ।
দশার্ণাধিপতিঃ শূরঃ ক্ষত্রদেবশ্চ মারিষ! ॥৪০॥
চেদিপো ধৃষ্টকেতুশ্চ সংরব্ধাঃ সর্ব্ব এব তে।
উত্তমাস্ত্রাণি দিব্যানি দর্শয়ন্তো মহাবলাঃ।
তমেকং কুঞ্জরং ক্রুদ্ধাঃ সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥৪১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ভীমেতি। শতাৎ পরে ইতি পরঃশতাস্তান্, "অপস্করাদয়শ্চ" ইতি সসুড়্নিপাতঃ ॥৩৬॥
তানিতি। চোদয়ামাস চালয়ামাস, নাগেন্দ্রং হস্তিশ্রেষ্ঠম্ ॥৩৭॥
স ইতি। জ্যয়া ধনুর্গুণেন চোদিতঃ প্রেরিতঃ, "মৌর্ব্বী জ্যা শিঞ্জিনী গুণঃ" ইত্যমরঃ ॥৩৮॥
তমিতি। তং নাগম্। অভ্যবর্ত্তন্ত অভ্যধাবন্ ॥৩৯॥
কে তে মহারথা ইত্যাহ যুগ্মকেন কেকয়া ইতি। সর্ব্বশঃ সর্ব্বে। সংরব্ধাঃ সাটোপাঃ। দর্শয়ন্তঃ প্রয়োগেণেতি শেষঃ। কুঞ্জরং ভগদত্তহস্তিনম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০—৪১॥

করে, সেইরূপ ভগদত্তরাজা বাণধারাদ্বারা ভীমসেনকে তাড়ন করিতে লাগিলেন ॥৩৫॥

তখন মহাধনুর্দ্ধর ভীমসেন অত্যন্ত ক্রুদ্ধ ও উৎসাহী হইয়া বাণবৃষ্টিদ্বারা ভগদত্তের শতাধিক পাদরক্ষককে বধ করিলেন ॥৩৬॥

তাহাদিগকে নিহত দেখিয়া প্রতাপশালী ভগদত্ত ভীমসেনের রথের দিকে আপন মহাহস্তীটাকে চালাইয়া দিলেন ॥৩৭॥

তখন ভগদত্তপ্রেরিত সেই হস্তীটা, ধনুর্গুণপ্রেরিত বাণের ন্যায় বেগে অরিন্দম ভীমসেনের দিকে ধাবিত হইল ॥৩৮॥

সেই হস্তীটাকে আসিতে দেখিয়া ভীমসেনপ্রভৃতি পাণ্ডবপক্ষীয় মহারথেরা বেগে তাহার দিকে ধাবিত হইলেন ॥৩৯॥

(৩৮) স নাগঃ প্রেষিতস্তেন বাণো হ্যাচোদিতো যথা—পি।

স বিদ্ধো বহুভির্বাণৈর্ব্যরোচত মহাদ্বিপঃ।
সঞ্জাতরুধিরোৎপীড়ো ধাতুচিত্র ইবাদ্রিরাট্ ॥৪২॥
দশার্ণাধিপতিশ্চাপি গজং ভূমিধরোপমম্।
সমাস্থিতোঽভিদুদ্রাব ভগদত্তস্য বারণম্ ॥৪৩॥
তমাপতন্তং সমরে গজং গজপতিঃ স চ।
দধার সুপ্রতীকোঽপি বেলেব মকরালয়ম্ ॥৪৪॥
বারিতং প্রেক্ষ্য নাগেন্দ্রং দশার্ণস্য মহাত্মনঃ।
সাধু সাধ্বিতি সৈন্যানি ত্বদীয়ান্যভ্যপূজয়ন্ ॥৪৫॥
ততঃ প্রাগ্‌জ্যোতিষঃ ক্রুদ্ধস্তোমরান্ বৈ চতুর্দ্দশ।
প্রাহিণোত্তস্য নাগস্য প্রমুখে নৃপসত্তম! ॥৪৬॥

ভারতকৌমুদী

স ইতি। সঞ্জাতরুধিরোৎপীড়ঃ সঞ্জাতরক্তশেখরঃ, ধাতুভির্গৈরিকৈশ্চিত্রঃ ॥৪২॥
দশেতি। ভূমিধরোপমং পর্ব্বতপ্রমাণম্। সমাস্থিত আরূঢ়ঃ। বারণং হস্তিনম্ ॥৪৩॥
তমিতি। তং দশার্ণরাজগজম্। বেলা তীরম্, মকরালয়ং সমুদ্রম্ ॥৪৪॥
বারিতমিতি। নাগেন্দ্রং হস্তিশ্রেষ্ঠম্। অভ্যপূজয়ন্ ভগদত্তগজং প্রাশংসন্ ॥৪৫॥

মাননীয় রাজা! কেকয়গণ, অভিমন্যু, দ্রৌপদীর সকল পুত্র, দশার্ণদেশাধিপতি বীর ক্ষত্রদেব এবং চেদিরাজ ধৃষ্টকেতু, এই মহাবলেরা সকলেই উৎসাহী ও ক্রুদ্ধ হইয়া, উত্তম ও অলৌকিক অস্ত্র সকল প্রয়োগ করিতে থাকিয়া, সকল দিক্ হইতে যাইয়া সেই একটা হস্তীকে পরিবেষ্টন করিলেন ॥৪০—৪১॥

তখন ভগদত্তের সেই মহাহস্তীটা বহুতর বাণে বিদ্ধ এবং রক্তধারারূপ শেখরযুক্ত হইয়া, গৈরিকধাতুবিচিত্র পর্ব্বতশ্রেষ্ঠের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৪২॥

এই সময়ে দশার্ণদেশের রাজাও পর্ব্বতপ্রমাণ একটা হস্তীতে আরোহণ করিয়া ভগদত্তের সেই হস্তীটার দিকে ধাবিত হইলেন ॥৪৩॥

দশার্ণরাজের সেই হস্তীটা আসিতে লাগিলে, তীর যেমন সমুদ্রকে স্থগিত করে, সেইরূপ সেই গজপতি সুপ্রতীক দশার্ণরাজের হস্তীকে স্থগিত করিল ॥৪৪॥

মহাত্মা দশার্ণরাজের হস্তীটাকে নিবারিত দেখিয়া আপনার সৈন্যেরা 'সাধু সাধু' বলিয়া ভগদত্তহস্তীর প্রশংসা করিল ॥৪৫॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর ভগদত্ত ক্রুদ্ধ হইয়া সেই দশার্ণরাজহস্তীর কুম্ভদেশে চৌদ্দটা তোমর নিক্ষেপ করিলেন ॥৪৬॥

(৪৫)···সৈন্যানি পাণ্ডবেয়ান্যপূজয়ন্—পি বা।

তস্য কুম্ভপরিত্রাণং শাতকুম্ভপরিষ্কৃতম্।
বিদার্য্য প্রাবিশন্ ক্ষিপ্রং বল্মীকমিব পন্নগাঃ ॥৪৭॥
স গাঢ়বিদ্ধো ব্যথিতো নাগো ভরতসত্তম!।
উপাবৃত্তমদঃ ক্ষিপ্রমভ্যবর্ত্তত বেগিতঃ ॥৪৮॥
স প্রদুদ্রাব বেগেন প্রণদন্ ভৈরবং রবম্।
সংমর্দ্দমানঃ স্ববলং বায়ুর্ব্বৃক্ষানিবৌজসা ॥৪৯॥
তস্মিন্ পরাজিতে নাগে পাণ্ডবানাং মহারথাঃ।
সিংহনাদং বিনদ্যোচ্চৈর্যুদ্ধায়ৈবাবতস্থিরে ॥৫০॥
ততো ভীমং পুরস্কৃত্য ভগদত্তমুপাদ্রবন্।
কিরন্তো বিবিধান্ বাণান্ শস্ত্রাণি বিবিধানি চ ॥৫১॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রাগ্‌জ্যোতিষস্তদধিপতির্ভগদত্তঃ। প্রমুখে সম্মুখে কুম্ভদেশে ॥৪৬॥
তস্যেতি। কুম্ভস্য পরিত্রাণং বর্ম্ম, শাতকুম্ভপরিষ্কৃতং স্বর্ণালঙ্কৃতম্ ॥৪৭॥
স ইতি। উপাবৃত্তো নিবৃত্তো মদো মত্ততা যস্য সঃ। অভ্যবর্ত্তত পরিবৃত্তঃ ॥৪৮॥
স ইতি। স দশার্ণরাজগজঃ। প্রণদন্ কুর্ব্বন্। স্ববলং পাণ্ডবসৈন্যম্ ॥৪৯॥
তস্মিন্নিতি। নাগে দশার্ণরাজগজে। বিনদ্য বিধায় ॥৫০॥
তত ইতি। উপাদ্রবন্ অভ্যধাবন্, পাণ্ডবানাং মহারথা ইত্যনুবৃত্তিঃ ॥৫১॥

তখন সাপ যেমন উয়ীর মাটীর ভিতরে প্রবেশ করে, সেইরূপ সেই তোমরগুলি যাইয়া সেই হাতীটার স্বর্ণখচিত কুম্ভবর্ম্ম ভেদ করিয়া মস্তকের ভিতরে প্রবেশ করিল ॥৪৭॥

ভরতশ্রেষ্ঠ! তখন গাঢ়বিদ্ধ ও ব্যথিত সেই হাতীটা সত্বর মত্ততাশূন্য হইয়া বেগে ফিরিয়া দাঁড়াইল ॥৪৮॥

পরে সেই হাতীটা ভয়ঙ্কর গর্জ্জন করিতে থাকিয়া—বায়ু যেমন বৃক্ষ মর্দ্দন করে, সেইরূপ আপন তেজে স্বপক্ষসৈন্য মর্দ্দন করতঃ বেগে পলায়ন করিতে লাগিল ॥৪৯॥

সেই হাতীটা পরাজিত হইলে, পাণ্ডবপক্ষের মহারথেরা উচ্চ সিংহনাদ করিয়া যুদ্ধের জন্যই প্রথমে অবস্থান করিলেন ॥৫০॥

পরে তাঁহারা ভীমসেনকে অগ্রবর্ত্তী করিয়া নানাবিধ বাণ ও নানাবিধ অস্ত্র ক্ষেপ করিতে করিতে ভগদত্তের দিকে ধাবিত হইলেন ॥৫১॥

(৪৭) বর্ম্ম মুখ্যং তনুত্রাণং শাতকুম্ভ — পি বা রা। (৫০) ... যুদ্ধায়ৈবোপতস্থিরে — পি বা।

তেষামাপততাং রাজন্! সংক্রুদ্ধানামমর্ষিণাম্।
শ্রুত্বা স নিনদং ঘোরমমর্ষাদ্গতসাধ্বসঃ ॥৫২॥
ভগদত্তো মহেষ্বাসঃ স্বনাগং প্রত্যচোদয়ৎ।
অঙ্কুশাঙ্গুষ্ঠনুদিতঃ স গজপ্রবরো যুধি ॥৫৩॥
তস্মিন্ ক্ষণে সমভবৎ সাংবর্ত্তক ইবানলঃ।
রথসংঘাংস্তথা নাগান্ হয়াংশ্চ হয়সাদিনঃ ॥৫৪॥
পাদাতাংশ্চ সুসংক্রুদ্ধঃ শতশোঽথ সহস্রশঃ।
অমৃদ্নাৎ সমরে নাগঃ সংপ্রধাবংস্ততস্ততঃ ॥৫৫॥ (কলাপকম্)
তেন সংলোড্যমানন্তু পাণ্ডবানাং বলং মহৎ।
সঙ্কুকোচ মহারাজ! চর্ম্মেবাগ্নৌ সমাহিতম্ ॥৫৬॥
ভগ্নন্তু স্ববলং দৃষ্ট্বা ভগদত্তেন ধীমতা।
ঘটোৎকচোঽথ সংক্রুদ্ধো ভগদত্তমুপাদ্রবৎ ॥৫৭॥

ভারতকৌমুদী

তেষামিতি। অমর্ষিণামসহিষ্ণুনাম্। অমর্ষাৎ ক্রোধাৎ, গতসাধ্বসো নির্ভয়ঃ সন্। স্বনাগং নিজহস্তিনম্, পাণ্ডববলং প্রতি, অচোদয়ৎ প্রৈরয়ৎ। অঙ্কুশেন অঙ্গুষ্ঠেন চ নুদিতঃ প্রেরিতঃ। সংবর্ত্তস্য প্রলয়স্যায়মিতি সাংবর্ত্তঃ, ততঃ স্বার্থে কঃ। নাগঃ স হস্তী ॥৫২—৫৫॥

তেনেতি। সঙ্কুকোচ সঙ্কুচিতং বভূব। সমাহিতং প্রক্ষিপ্তম্ ॥৫৬॥

ভগ্নমিতি। ভগ্নং বিশ্লিষ্টম্, স্ববলং নিজসৈন্যম্। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৫৭॥

রাজা! ক্রুদ্ধ ও অসহিষ্ণু পাণ্ডবযোদ্ধারা আসিতে লাগিলে, তাঁহাদের ভয়ঙ্কর কোলাহল শুনিয়া মহাধনুর্দ্ধর, ভগদত্ত ক্রোধবশতঃ নির্ভয় হইয়া আপন হাতীটাকে চালাইয়া দিলেন। তখন অঙ্কুশ ও অঙ্গুষ্ঠ সঞ্চালিত সেই হস্তিশ্রেষ্ঠ যুদ্ধে প্রলয়কালের অগ্নির ন্যায় হইয়া উঠিল। ক্রমে সেই হাতীটা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ইতস্ততঃ দ্রুতবেগে বিচরণ করিতে থাকিয়া শত শত ও সহস্র সহস্র রথ, হস্তী, অশ্ব, অশ্বারোহী ও পদাতিকে মর্দ্দন করিতে লাগিল ॥৫২—৫৫॥

মহারাজ! ভগদত্তের সেই হাতীটা আলোড়ন করিতে থাকিলে, পাণ্ডবগণের বিশাল সৈন্যও, অগ্নিতে নিক্ষিপ্ত চর্ম্মের ন্যায় সঙ্কুচিত হইয়া পড়িল ॥৫৬॥

বুদ্ধিমান্ ভগদত্ত আপন সৈন্যকে বিশ্লিষ্ট করিয়া ফেলিয়াছেন দেখিয়া ঘটোৎকচ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ভগদত্তের দিকে ধাবিত হইল ॥৫৭॥

(৫৪) ... সংবর্ত্তক ইবানলঃ ... রথসাদিনঃ — পি বা। (৫৬) ... পাণ্ডবানাং মহদ্বলম্ — পি বা।

বিকটঃ পরুষো রাজন্! দীপ্তাস্যো দীপ্তলোচনঃ।
রূপং বিভীষণং কৃত্বা রোষেণ প্রজ্বলন্নিব ॥৫৮॥
জগ্রাহ বিমলং শূলং গিরীণামপি দারণম্।
নাগং জিঘাংসুঃ সহসা চিক্ষেপ চ মহাবলঃ।
স বিস্ফুলিঙ্গমালাভিঃ সমন্তাৎ পরিবেষ্টিতম্ ॥৫৯॥ (যুগ্মকম্)
তমাপতন্তং সহসা দৃষ্ট্বা প্রাগ্জ্যোতিষো নৃপঃ।
চিক্ষেপ রুচিরং তীক্ষ্ণমর্দ্ধচন্দ্রং সুদারুণম্ ॥৬০॥
চিচ্ছেদ সুমহচ্ছূলং তেন বাণেন বেগবৎ।
উৎপপাত দ্বিধা ছিন্নং শূলং হেমপরিষ্কৃতম্ ॥৬১॥
মহাশনির্যথা ভ্রষ্টা শক্রমুক্তা নভোগতা।
শূলং নিপতিতং দৃষ্ট্বা দ্বিধা কৃত্তঞ্চ পার্থিবঃ ॥৬২॥
রুক্মদণ্ডাং মহাশক্তিং জগ্রাহাগ্নিশিখোপমাম্।
চিক্ষেপ তাং রাক্ষসস্য তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥৬৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

বিকট ইতি। বিকটো বিশালমূর্ত্তিঃ, পরুষো নিষ্ঠুরঃ, দীপ্তাস্য উজ্জ্বলমুখঃ। দারণং বিদারণক্ষমম্। নাগং ভগদত্তহস্তিনম্, জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৮—৫৯॥

তমিতি। তং শূলম্ "অস্ত্রী শূলং রুগায়ুধম্" ইত্যমরোক্তেঃ সর্ব্বত্রোপপত্তিঃ ॥৬০॥

চিচ্ছেদেতি। উৎপপাত ছেদকালীনাঘাতাৎ কিঞ্চিদুৎপত্য নিপপাতেত্যর্থঃ। শক্রমুক্তা ইন্দ্রক্ষিপ্তা। কৃত্তং ছিন্নম্, পার্থিবো রাজা ভগদত্তঃ। রুক্মদণ্ডাং স্বর্ণখচিতদণ্ডাম্ ॥৬১—৬৩॥

এবং রাজা! সেই মহাবল ঘটোৎকচ বিশালমূর্ত্তি, নিষ্ঠুর, উজ্জ্বলমুখ ও উজ্জ্বলনয়ন হইয়া, অত্যন্ত ভীষণ রূপ করিয়া, ক্রোধে যেন জ্বলিতে থাকিয়া, নির্ম্মল ও পর্ব্বতবিদারণক্ষম একটা শূল গ্রহণ করিল এবং ভগদত্তের হাতীটাকে বধ করিবার ইচ্ছা করিয়া তৎক্ষণাৎ সেটাকে নিক্ষেপ করিল; তখন সেই শূলটা সকল দিকে স্ফুলিঙ্গমালায় পরিবেষ্টিত হইয়া চলিতে লাগিল ॥৫৮—৫৯॥

সেই শূলটাকে আসিতে দেখিয়া ভগদত্তরাজা তৎক্ষণাৎ একটা সুন্দর, তীক্ষ্ণ ও অতিদারুণ অর্দ্ধচন্দ্রবাণ নিক্ষেপ করিলেন ॥৬০॥

এবং তিনি সেই বাণদ্বারা বিশাল ও বেগবান্ সেই শূলটাকে ছেদন করিলেন। তখন ইন্দ্রনিক্ষিপ্ত মহাবজ্র যেমন একটু আকাশে উঠিয়া পতিত হয়,

(৫৮) বিকটঃ পুরুষো রাজন্।—পি বা। (৫৯) জগ্রাহ বিপুলং শূলম্ —পি বা (৬১) ... তেন বাণেন বেগবান্ — রা নি। (৬২) .... কৃত্তঞ্চ পার্থিব। — পি বা।

তামাপতন্তীং সংপ্রেক্ষ্য বিয়ৎস্থামশনীমিব।
উৎপত্য রাক্ষসস্তূর্ণং জগ্রাহ চ ননাদ চ ॥৬৪॥
বভঞ্জ চৈনাং ত্বরিতো জানুন্যারোপ্য ভারত।।
পশ্যতঃ পার্থিবেন্দ্রস্য তদদ্ভুতমিবাভবৎ ॥৬৫॥
তদবেক্ষ্য কৃতং কর্ম্ম রাক্ষসেন বলীয়সা।
দিবি দেবাঃ সগন্ধর্ব্বা মুনয়শ্চাপি বিস্মিতাঃ ॥৬৬॥
পাণ্ডবাশ্চ মহারাজ! ভীমসেনপুরোগমাঃ।
সাধু সাধ্বিতি নাদেন পৃথিবীমন্বনাদয়ন্ ॥৬৭॥
তস্য শ্রুত্বা মহানাদং প্রহৃষ্টানাং মহাত্মনাম্।
নামৃষ্যত মহেষ্বাসো ভগদত্তঃ প্রতাপবান্ ॥৬৮॥

ভারতকৌমুদী

তামিতি। বিয়ৎস্থামাকাশগতাম্, অশনীং বজ্রম্, "দম্ভোলিরশনির্দ্বয়োঃ" ইত্যমরাভিধানাদশনিশব্দস্য পক্ষে স্ত্রীত্বাৎ "ইতশ্চ ক্তিবর্জিতাদ্বা" ইতীপ্রত্যয়ঃ। রাক্ষসো ঘটোৎকচঃ ॥৬৪॥
বভঞ্জেতি। এনাং শক্তিম্। পার্থিবেন্দ্রস্য ভগদত্তস্য ॥৬৫॥
তদিতি। বিস্মিতাঃ, ঘটোৎকচস্য বলক্রিপ্রকারিত্বয়োর্দর্শনাদিতি ভাবঃ ॥৬৬॥
পাণ্ডবা ইতি। পৃথিবীং সমরভূমিম্, অন্বনাদয়ন্ প্রতিধ্বনিতানকুর্ব্বন্ ॥৬৭॥
তমিতি। নামৃষ্যত নাসহত, মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ ॥৬৮॥

---

সেইরূপ স্বর্ণখচিত সেই শূলটা দুইভাগে খণ্ডিত হইয়া একটু উপরে উঠিয়া পতিত হইল। শূলটাকে দুইভাগে খণ্ডিত ও নিপাতিত দেখিয়া ভগদত্তরাজা স্বর্ণদণ্ড ও অগ্নিশিখাতুল্য একটা মহাশক্তি গ্রহণ করিলেন, 'থাক্ থাক্' এই কথা বলিলেন এবং সেই শক্তিটাকে ঘটোৎকচের উপরে নিক্ষেপ করিলেন ॥৬১—৬৩॥

সেই শক্তিটাকে বজ্রের ন্যায় আসিতে দেখিয়া ঘটোৎকচ লাফ দিয়া উঠিয়া আকাশস্থ অবস্থাতেই সেটাকে ধরিল ও গর্জ্জন করিয়া উঠিল ॥৬৪॥

ভরতনন্দন! তৎপরে ঘটোৎকচ ভগদত্তের দৃষ্টিপথেই সেই শক্তিটাকে আপন জানুতে রাখিয়া ভাঙ্গিয়া ফেলিল; তাহা যেন আশ্চর্য্যের ন্যায় হইল ॥৬৫॥

বলবান্ ঘটোৎকচের সেই কার্য্য দেখিয়া আকাশস্থিত দেবগণ, গন্ধর্ব্বগণ ও মুনিগণ বিস্মিত হইলেন ॥৬৬॥

মহারাজ! ভীমসেন প্রভৃতি পাণ্ডবেরাও 'সাধু সাধু' এই শব্দে সমরভূমি প্রতিধ্বনিত করিলেন।।৬৭।।

স বিস্ফার্য্য মহচ্চাপমিন্দ্রাশনিসমস্বনম্।
অভিদুদ্রাব বেগেন পাণ্ডবানাং মহারথান্ ॥৬৯॥
বিসৃজন্ বিমলাংস্তীক্ষ্ণান্ নারাচান্ জ্বলনপ্রভান্।
ভীমমেকেন বিব্যাধ রাক্ষসং নবভিঃ শরৈঃ ॥৭০॥
অভিমন্যুং ত্রিভিশ্চৈব কেকয়ান্ পঞ্চ পঞ্চভিঃ।
পূর্ণায়তবিসৃষ্টেন শরেণানতপর্ব্বণা ॥৭১॥
বিভেদ দক্ষিণং বাহুং ক্ষত্রদেবস্য চাহবে।
পপাত সহসা তস্য সশরং ধনুরুত্তমম্ ॥৭২॥ (কলাপকম্)
দ্রৌপদেয়াংস্ততঃ পঞ্চ পঞ্চভিঃ সমতাড়য়ৎ।
ভীমসেনস্য চ ক্রোধান্নিজঘান তুরঙ্গমান্ ॥৭৩॥
ধ্বজং কেশরিণঞ্চাস্য চিচ্ছেদ বিশিখৈস্ত্রিভিঃ।
নির্বিভেদ ত্রিভিশ্চান্যৈঃ সারথিঞ্চাস্য পত্রিভিঃ ॥৭৪॥

ভারতকৌমুদী

স ইতি। বিস্ফার্য্য আকৃষ্য। জ্বলনপ্রভান্ অগ্নিবদুজ্জ্বলান্। পূর্ণং যদায়তম্ আকৃষ্টং ধনুস্তেন বিসৃষ্টো নিক্ষিপ্তস্তেন, আনতপর্ব্বণা ঈষদ্বক্রোপান্তেন। আহবে যুদ্ধে। তদানীং তস্য দক্ষিণহস্ত এব সশরং ধনুরাসীৎ বেদনাতিরেকাদ্বামহস্তাদ্বা পপাত ॥৬৯—৭২॥

দ্রৌপেতি। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্, পঞ্চভিঃ শরৈঃ ॥৭৩॥

ধ্বজমিতি। কেশরিণং সিংহমূর্ত্তিযুক্তম্। পত্রিভির্বাণৈঃ ॥৭৪॥

তখন প্রহৃষ্ট মহাত্মা পাণ্ডবগণের সেই বিশাল সাধুবাদ শুনিয়া মহাধনুর্দ্ধর ও প্রতাপশালী ভগদত্ত সহ্য করিলেন না ॥৬৮॥

তিনি ইন্দ্রের বজ্রের শব্দের তুল্য শব্দকারী বিশাল ধনু বিস্ফারিত করিয়া নির্ম্মল, তীক্ষ্ণ ও অগ্নির তুল্য উজ্জ্বল নারাচ সকল নিক্ষেপ করিতে থাকিয়া বেগে পাণ্ডবপক্ষের মহারথগণের দিকে ধাবিত হইলেন। ক্রমে ভগদত্ত একটা বাণদ্বারা ভীমকে, নয়টাদ্বারা ঘটোৎকচকে, তিনটাদ্বারা অভিমন্যুকে এবং পাঁচটা বাণদ্বারা কেকয়দেশীয় পঞ্চ ভ্রাতাকে বিদ্ধ করিলেন; আর ধনুখানাকে পূর্ণ আকর্ষণ করিয়া একটা ঈষদ্বক্রপর্ব্ব বাণদ্বারা যুদ্ধে ক্ষত্রদেবের দক্ষিণবাহু ভেদ করিলেন। তখন তাঁহার বাণ ও উত্তম ধনুখানা পড়িয়া গেল ॥৬৯—৭২॥

তাহার পর ভগদত্ত পাঁচটা বাণদ্বারা দ্রৌপদীর পঞ্চ পুত্রকে তাড়ন করিলেন এবং ক্রোধবশতঃ ভীমের রথের অশ্বগুলিকে বধ করিলেন ॥৭৩॥

(৬৯)...ইন্দ্রাশনিসমপ্রভম্—রা নি। (৭০)...নারাচান্ বিমলপ্রভান্—পি বা।

স গাঢ়বিদ্ধো ব্যথিতো রথোপস্থ উপাবিশৎ।
বিশোকো ভরতশ্রেষ্ঠ! ভগদত্তেন সংযুগে ॥৭৫॥
ততো ভীমো মহাবাহুর্বিরথো রথিনাং বরঃ।
গদাং প্রগৃহ্য বেগেন প্রচস্কন্দ রথোত্তমাৎ ॥৭৬॥
তমুদ্যতগদং দৃষ্ট্বা সশৃঙ্গমিব পর্ব্বতম্।
তাবকানাং ভয়ং ঘোরং সমপদ্যত ভারত! ॥৭৭॥
এতস্মিন্নেব কালে তু পাণ্ডবঃ কৃষ্ণসারথিঃ।
আজগাম মহারাজ! নিঘ্নন্ শত্রূন্ সমন্ততঃ ॥৭৮॥
যত্র তৌ পুরুষব্যাঘ্রৌ পিতাপুত্রৌ মহাবলৌ।
প্রাগ্জ্যোতিষেণ সংযুক্তৌ ভীমসেনঘটোৎকচৌ ॥৭৯॥

ভারতকৌমুদী

স ইতি। রথোপস্থে রথোপরিদেশে। বিশোকো নাম ভীমস্য সারথিঃ ॥৭৫॥
তত ইতি। বিরথঃ অশ্বনাশাদেব রথহীনঃ। প্রচস্কন্দ অবততার ॥৭৬॥
তমিতি। গদায়াঃ শৃঙ্গসাদৃশ্যমত্র দ্যোত্যতে। ঘোরং মহৎ ॥৭৭॥
এতস্মিন্নিতি। কৃষ্ণসারথিঃ পাণ্ডবোঽর্জ্জুনঃ। নিঘ্নন্ বিনাশয়ন্ ॥৭৮॥
কুত্রাজগামেত্যাহ—যত্রেতি। প্রাগ্জ্যোতিষেণ ভগদত্তেন ॥৭৯॥

ভারতভাবদীপঃ

তস্মিন্নিতি ॥১—১৪॥ অনুশয়ঃ পশ্চাত্তাপঃ ॥১৫—৭৫॥ প্রচস্কন্দ অবততার ॥৭৬—৮৫॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একনবতিতমোঽধ্যায়ঃ ॥৯১॥

---

আর তিনি তিনটা বাণদ্বারা ভীমের সিংহচিহ্নিত ধ্বজটাকে কাটিয়া ফেলিলেন এবং অপর তিনটা বাণদ্বারা উঁহার সারথিকে বিদীর্ণ করিলেন ॥৭৪॥

ভরতশ্রেষ্ঠ! ভীমের সারথি বিশোক যুদ্ধে ভগদত্তকর্তৃক গাঢ়বিদ্ধ ও ব্যথিত হইয়া রথের উপরে উপবেশন করিল ॥৭৫॥

তাহার পর মহাবাহু ও রথিশ্রেষ্ঠ ভীম রথবিহীন হইয়া গদা ধারণ করিয়া বেগে রথ হইতে অবতরণ করিলেন ॥৭৬॥

ভরতনন্দন! শৃঙ্গযুক্ত পর্ব্বতের ন্যায় ভীমসেনকে উত্তোলিতগদাধারী দেখিয়া আপনার পক্ষের যোদ্ধাদের মহাভয় উপস্থিত হইল ॥৭৭॥

মহারাজ! এই সময়েই কৃষ্ণসারথি অর্জ্জুন সকল দিকের শত্রু সংহার করিতে করিতে আগমন করিলেন ॥৭৮॥

দৃষ্ট্বা চ পাণ্ডবো ভ্রাতৄন্ যুধ্যমানান্ মহারথান্।
ত্বরিতো ভরতশ্রেষ্ঠ! তত্রাযুধ্যৎ কিরন্ শরান্ ॥৮০॥
ততো দুর্য্যোধনো রাজা ত্বরমাণো মহারথঃ।
সেনামচোদয়ৎ ক্ষিপ্রং রথনাগাশ্বসঙ্কুলাম্ ॥৮১॥
তামাপতন্তীং সহসা কৌরবাণাং মহাচমূম্।
অভিদুদ্রাব বেগেন পাণ্ডবঃ শ্বেতবাহনঃ ॥৮২॥
ভগদত্তশ্চ সমরে তেন নাগেন ভারত!।
বিমৃদ্নন্ পাণ্ডববলং যুধিষ্ঠিরমুপাদ্রবৎ ॥৮৩॥
তদাসীৎ সুমহদ্‌যুদ্ধং ভগদত্তস্য মারিষ!।
পাঞ্চালৈঃ পাণ্ডবৈশ্চৈব কেকয়ৈশ্চোদ্যতায়ুধৈঃ ॥৮৪॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। কিরন্ বিক্ষিপন্ ॥৮০॥
তত ইতি। অচোদয়ৎ পাণ্ডবসেনাং প্রতি প্রৈরয়ৎ। নাগা হস্তিনঃ ॥৮১॥
তামিতি। শ্বেতা অশ্বা বাহনানি রথচালকা যস্য সঃ অর্জ্জুনঃ ॥৮২॥
ভগদত্ত ইতি। তেন পূর্ব্ববর্ণিতেন নাগেন নিজহস্তিনা। বিমৃদ্নন্ বিমর্দ্দয়ন্ ॥৮৩॥
তদেতি। মা রেষতি খলবৎ স্বভাবতো ন হিনস্তীতি মারিষ আর্য্যঃ, নাম্ন্যুপধত্বাৎ কঃ। "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥৮৪॥

যেখানে সেই পুরুষশ্রেষ্ঠ ও মহাবল পিতাপুত্র ভীমসেন ও ঘটোৎকচ ভগদত্তের সহিত যুদ্ধে ব্যাপৃত ছিলেন ॥৭৯॥

ভরতশ্রেষ্ঠ! তখন মহারথ ভ্রাতৃগণকে যুধ্যমান দেখিয়া অর্জ্জুন সত্বর বাণক্ষেপ করতঃ যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥৮০॥

তাহার পর মহারথ রাজা দুর্য্যোধন ত্বরান্বিত হইয়া পাণ্ডবসৈন্যের দিকে নিজের রথ, হস্তী ও অশ্বে পরিপূর্ণ সৈন্য প্রেরণ করিলেন ॥৮১॥

সেই বিশাল কৌরবসৈন্যকে হঠাৎ আসিতে দেখিয়া পাণ্ডুনন্দন অর্জ্জুনও সেই দিকে বেগে ধাবিত হইলেন ॥৮২॥

ভরতনন্দন! তখন ভগদত্তও সেই নিজহস্তীতে আরোহণ করিয়া পাণ্ডবসৈন্য মর্দ্দন করিতে থাকিয়া বেগে যুধিষ্ঠিরের দিকে চলিলেন ॥৮৩॥

মাননীয় মহারাজ! সেই সময়ে উদ্যতশস্ত্র পাঞ্চাল, পাণ্ডব ও কেকয়গণের সহিত ভগদত্তের অতিবিশাল যুদ্ধ হইতে লাগিল ॥৮৪॥

(৮০) ... তত্রায়াদ্বিকিরন্ শরান্ — পি বা।

ভীমসেনোঽপি সমরে তাবুভৌ কেশবার্জ্জুনৌ।
অশ্রাবয়দ্‌যথাবৃত্তমিরাবদ্বধমুত্তমম্ ॥৮৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে অষ্টমদিবসযুদ্ধে ভগদত্তযুদ্ধে একনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## দ্বিনবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

পুত্রং বিনিহতং শ্রুত্বা ইরাবন্তং ধনঞ্জয়ঃ।
দুঃখেন মহতাবিষ্টো নিশ্বসন্ পন্নগো যথা ॥১॥
অব্রবীৎ সমরে রাজন্! বাসুদেবমিদং বচঃ।
ইদং নূনং মহাপ্রাজ্ঞো বিদুরো দৃষ্টবান্ পুরা ॥২॥
কুরূণাং পাণ্ডবানাঞ্চ ক্ষয়ং ঘোরং মহামতিঃ।
স ততো নিবারিতবান্ ধৃতরাষ্ট্রং জনেশ্বরম্ ॥৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ভীমেতি। ইরাবতোঽর্জ্জুনপুত্রস্য বধম্, উত্তমং সম্মুখযুদ্ধনিষ্পন্নত্বা প্রশস্তম্ ॥৮৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে একনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

পুত্রমিতি। দুঃখেন শোকাত্মকেন। ক্ষয়মিত্যস্য বিশেষণত্বেঽপি ইদমিতি ক্লীবত্বমার্ষম্।
দৃষ্টবান্ জ্ঞাননয়নেন। স বিদুরঃ, নিবারিতবান্ যুদ্ধাদিতি শেষঃ ॥১—৩॥

তখন ভীমসেনও কৃষ্ণ এবং অর্জ্জুনকে যথাযথভাবে যুদ্ধে ইরাবানের প্রশস্ত বধবৃত্তান্ত শুনাইলেন” ॥৮৫॥

——:*:——

সঞ্জয় বলিলেন—“রাজা! পুত্র ইরাবান্ যুদ্ধে নিহত হইয়াছেন শুনিয়া অর্জ্জুন মহাশোকাবিষ্ট হইয়া সর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করিতে থাকিয়া কৃষ্ণকে

* ‘...দ্বিনবতিতমোঽধ্যায়ঃ’—ব। ‘...পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ’—রা নি। (৩)...ততো নিবারয়িতবান্—পি।

অন্যে চ বহবো বীরাঃ সংগ্রামে মধুসূদন।।
নিহতাঃ কৌরবৈঃ সংখ্যে তথাস্মাভিশ্চ কৌরবাঃ ॥৪॥
অর্থহেতোর্নরশ্রেষ্ঠ! ক্রিয়তে কর্ম্ম কুৎসিতম্।
ধিগর্থান্ যৎকৃতে হ্যেবং ক্রিয়তে জ্ঞাতিসংক্ষয়ঃ ॥৫॥
অধনস্য মৃতং শ্রেয়ো ন চ জ্ঞাতিবধাদ্ধনম্।
কিং নু প্রাপ্স্যামহে কৃষ্ণ! হত্বা জ্ঞাতীন্ সমাগতান্ ॥৬॥
দুর্য্যোধনাপরাধেন শকুনেঃ সৌবলস্য চ।
ক্ষত্রিয়া নিধনং যান্তি কর্ণদুর্মন্ত্রিতেন চ ॥৭॥
ইদানীঞ্চ বিজানামি সুকৃতং মধুসূদন।।
কৃতং রাজ্ঞা মহাবাহো! যাচতা চ সুযোধনম্ ॥৮॥

ভারতকৌমুদী

অন্য ইতি। অন্যে উত্তরপ্রভৃতয়ঃ। কৌরবা দুর্য্যোধনভ্রাত্রাদয়ঃ ॥৪॥
অর্থেতি। অর্থহেতোর্ধনার্থম্। কুৎসিতং মাতুলাদিহত্যারূপম্। যৎকৃতে যন্নিমিত্তে ॥৫॥
অধনস্যেতি। মৃতং বরং মৃত্যুঃ শ্রেয়ঃ। ধনং ধনলাভঃ ॥৬॥
দুর্য্যোধনেতি। সৌবলস্য সুবলপুত্রস্য। কর্ণস্য দুর্মন্ত্রিতেন কুমন্ত্রণাদানেন ॥৭॥
ইদানীমিতি। হে মহাবাহো! মধুসূদন! সুযোধনং রাজ্যার্দ্ধং পঞ্চ গ্রামান্ বা যাচতা

এই কথা বলিলেন—"কৃষ্ণ! মহাপ্রাজ্ঞ ও মহাবুদ্ধি বিদুর নিশ্চয়ই কৌরব ও পাণ্ডবগণের এই ভয়ঙ্কর ক্ষয় পূর্ব্বেই দেখিতে পাইয়াছিলেন। তাই তিনি রাজা ধৃতরাষ্ট্রকে যুদ্ধ করিতে বারণ করিয়াছিলেন ॥১—৩॥

মধুসূদন! কৌরবেরা যুদ্ধে অন্য বহুতর বীরকেও বধ করিয়াছে, আবার আমরাও যুদ্ধে বহু কৌরবকে সংহার করিয়াছি ॥৪॥

নরশ্রেষ্ঠ! হায়! আমরা অর্থের জন্য গর্হিত কার্য্য করিতেছি; সুতরাং অর্থকে ধিক্; যাহার জন্য আমরা এইরূপ জ্ঞাতিক্ষয় করিতেছি ॥৫॥

কৃষ্ণ! নির্ধনের বরং মৃত্যু ভাল; কিন্তু জ্ঞাতিবধ করিয়া ধন লাভ করা ভাল নহে। আমরা সমাগত জ্ঞাতিগণকে বধ করিয়া কি লাভ করিব (বল দেখি!) ॥৬॥

হায়! দুর্য্যোধন ও সুবলপুত্র শকুনির অপরাধে এবং কর্ণের কুমন্ত্রণায় ক্ষত্রিয়েরা মৃত্যুমুখে পতিত হইতেছেন ॥৭॥

(৪) অবধ্যা বহবো বীরাঃ — পি। (৬) ... কিং নু প্রাপ্স্যাম্যহং কৃষ্ণ। — পি, ... কিং নু প্রাপ্স্যাম হে কৃষ্ণ। — বা।

রাজ্যার্দ্ধং পঞ্চ বা গ্রামান্ নাকার্ষীৎ স চ দুর্মতিঃ।
দৃষ্ট্বা হি ক্ষত্রিয়ান্ শূরান্ শয়ানান্ ধরণীতলে ॥৯॥
নিন্দামি ভৃশমাত্মানং ধিগস্তু ক্ষত্রজীবিকাম্।
অশক্তমিতি মামেতে জ্ঞাস্যন্তে ক্ষত্রিয়া রণে ॥১০॥ (বিশেষকম্)
যুদ্ধং মমেতি রুচিতং জ্ঞাতিভির্মধুসূদন।।
সঞ্চোদয় হয়ান্ শীঘ্রং ধার্ত্তরাষ্ট্রবলং প্রতি ॥১১॥
প্রতরিষ্যে মহাপারং ভুজাভ্যাং সমরোদধেঃ।
নায়ং ক্লীবায়িতুং কালো বিদ্যতে মাধব। কচিৎ ॥১২॥
এবমুক্তস্তু পার্থেন কেশবঃ পরবীরহা।
চোদয়ামাস তানশ্বান্ পাণ্ডুরান্ বাতরংহসঃ ॥১৩॥

ভারতকৌমুদী

যাচমানেন রাজ্ঞা যুধিষ্ঠিরেণ, সুকৃতং সম্যক্ কার্য্যং কৃতমিতীদানীং জানামি। স দুর্ম্মতি-দুর্য্যোধনশ্চ তদ্যাচ্ঞাপূরণং, নাকার্ষীৎ। ক্ষত্রজীবিকাং ক্ষত্রিয়স্য জীবননির্ব্বাহোপায়ং যুদ্ধম্ ॥৮—১০॥

যুদ্ধমিতি। রুচিতমিষ্টম্, জ্ঞাতিভিঃ সহ। সঞ্চোদয় সঞ্চালয় ॥১১॥

প্রেতি। মহাপারং দূরপরপারম্। ক্লীবায়িতুং ক্লীববদাচরিতুং নিস্তেজাঃ স্থাতুম্ ॥১২॥

এবমিতি। চোদয়ামাস চালয়ামাস, পাণ্ডুরান্ শ্বেতান্, বাতরংহসো বায়ুবেগান্ ॥১৩॥

---

মহাবাহু মধুসূদন! এখন বুঝিতে পারিলাম যে, রাজা যুধিষ্ঠির দুর্য্যোধনের নিকটে রাজ্যের অর্দ্ধ কিংবা পাঁচখানি গ্রামমাত্র চাহিয়া ভাল কাজই করিয়াছিলেন; কিন্তু দুর্বুদ্ধি দুর্য্যোধন তাহা করে নাই। হায়! এখন বীর ক্ষত্রিয়গণকে ভূতলে শয়িত দেখিয়া নিজের গুরুতর নিন্দা করিতেছি এবং ক্ষত্রিয়ের জীবিকাকে ধিক্কার দিতেছি। (সে যাহা হউক, আমি যুদ্ধ না করিলে,) এই ক্ষত্রিয়েরা আমাকে যুদ্ধে অসমর্থ মনে করিবেন ॥৮—১০॥

এই জন্যই আমার যুদ্ধে অভিরুচি হইয়াছিল। (সে যাহা হউক,) কৃষ্ণ! তুমি সত্বর অশ্বগুলিকে ধার্ত্তরাষ্ট্রসৈন্যের দিকে চালাইয়া দাও ॥১১॥

আমি বাহুযুগলদ্বারাই সমরসমুদ্রের দূরপারে উত্তীর্ণ হইব। কারণ, মাধব! কখনও এটা ক্লীবের ন্যায় থাকার সময় নহে" ॥১২॥

অর্জ্জুন এইরূপ বলিলে, বিপক্ষবীরহন্তা কৃষ্ণ, শ্বেতবর্ণ ও বায়ুর ন্যায় বেগবান্ সেই অশ্বগুলিকে চালাইয়া দিলেন ॥১৩॥

---

(১১) এতদর্থং ময়া যুদ্ধং রোচিতম্…ধার্ত্তরাষ্ট্রচমূং প্রতি—নি, যুদ্ধঞ্চ মে ন রুচিতম্—বা রা। (১২)…সমরোদধিম্—বা রা নি। ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ'—নি।

অথ শব্দো মহানাসীত্তব সৈন্যস্য ভারত।।
মারুতোদ্ধূতবেগস্য সাগরস্যেব পর্ব্বণি ॥১৪॥
অপরাহ্ণে মহারাজ! সংগ্রামঃ সমপদ্যত।
পর্জ্জন্যসমনির্ঘোষো ভীষ্মস্য সহ পাণ্ডবৈঃ ॥১৫॥
ততো রাজংস্তব সুতা ভীমসেনমুপাদ্রবন্।
পরিবার্য্য রণে দ্রোণং বসবো বাসবং যথা ॥১৬॥
ততঃ শান্তনবো ভীষ্মঃ কৃপশ্চ রথিনাং বরঃ।
ভগদত্তঃ সুশর্ম্মা চ ধনঞ্জয়মুপাদ্রবন্ ॥১৭॥
হার্দ্দিক্যো বাহ্লিকশ্চৈব সাত্যকিং সমভিদ্রুতৌ।
অম্বষ্ঠকস্তু নৃপতিরভিমন্যুমুপাদ্রবৎ ॥১৮॥
শেষাস্ত্বন্যে মহারাজ! শেষানেব মহারথান্।
ততঃ প্রববৃতে যুদ্ধং ঘোররূপং ভয়াবহম্ ॥১৯॥

ভারতকৌমুদী

অথেতি। মারুতেন বায়ুনা উদ্ধূতো জনিতো বেগো যস্য তস্য ॥১৪॥
অপেতি। সমপদ্যত অভবৎ। পর্জ্জন্যসমো মেঘগর্জ্জনতুল্যো নির্ঘোষো যস্য সঃ ॥১৫॥
তত ইতি। পরিবার্য্য পরিবেষ্ট্য। বসবো বসুদেবতাঃ, বাসবমিন্দ্রম্ ॥১৬॥
তত ইতি। ধনঞ্জয়দর্শনেন পাণ্ডবান্তরং পরিহায় ভীষ্মস্তমেবাদ্রবৎ যোগ্যতাজ্ঞানাৎ ॥১৭॥
হার্দ্দিক্য ইতি। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা। অম্বষ্ঠকঃ অম্বষ্ঠদেশাধিপতিঃ শ্রুতায়ুঃ ॥১৮॥

ভরতনন্দন! তাহার পর বায়ু আসিয়া বেগ জন্মাইয়া দিলে পূর্ণিমা বা অমাবস্যাতে সমুদ্রের যেমন মহাকোলাহল হয়, আপনার সৈন্যেরও সেইরূপ কোলাহল হইতে লাগিল ॥১৪॥

মহারাজ! ক্রমে পাণ্ডবগণের সহিত ভীষ্মের যুদ্ধ হইতে লাগিল; তখন মেঘনির্ঘোষের ন্যায় যুদ্ধনির্ঘোষ হইতে থাকিল ॥১৫॥

রাজা! তাহার পর বসুদেবতারা যেমন ইন্দ্রকে পরিবেষ্টন করিয়া যুদ্ধে ধাবিত হইতেন, সেইরূপ আপনার পুত্রেরা দ্রোণকে পরিবেষ্টন করিয়া যুদ্ধে ভীমের দিকে ধাবিত হইলেন ॥১৬॥

তৎপরে শান্তনুনন্দন ভীষ্ম, রথিশ্রেষ্ঠ কৃপ, ভগদত্ত ও সুশর্ম্মা—ইঁহারা অর্জ্জুনের প্রতি ধাবিত হইলেন ॥১৭॥

কৃতবর্ম্মা ও বাহ্লিক সাত্যকির দিকে চলিলেন এবং অম্বষ্ঠদেশের রাজা শ্রুতায়ু অভিমন্যুর দিকে ধাবিত হইলেন ॥১৮॥

(১৬)...অমরা বাসবং যথা—পি। (১৮)...অভিমন্যুমবস্থিতঃ—বা রা নি।

ভীমসেনস্তু সংপ্রেক্ষ্য পুত্রাংস্তব বিশাংপতে ।।
প্রজজ্বাল রণে ক্রুদ্ধো হবিষা হব্যবাড়িব ॥২০॥
পুত্রাস্তু তব কৌন্তেয়ং ছাদয়াঞ্চক্রিরে শরৈঃ ।
প্রাবৃষীব মহারাজ ! জলদা ইব পর্ব্বতম্ ॥২১॥
স চ্ছাদ্যমানো বহুধা পুত্রৈস্তব বিশাংপতে ।।
সৃক্কণী সংলিহন্ বীরঃ শার্দ্দূল ইব দর্পিতঃ ॥২২॥
ব্যূঢ়োরস্কং ততো ভীমঃ পাতয়ামাস পার্থিব ।।
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্নেন সোঽভবদ্‌গতজীবিতঃ ॥২৩॥
অপরেণ তু ভল্লেন পীতেন নিশিতেন চ ।
অপাতয়ৎ কুণ্ডলিনং সিংহঃ ক্ষুদ্রমৃগং যথা ॥২৪॥

---

ভারতকৌমুদী

শেষা ইতি। শেষাঃ শল্যাদয়ঃ শেষান্ বিরাটাদীন্, উপাদ্রবন্নিত্যনুবৃত্তিঃ ॥১৯॥
ভীমেতি। হবিষা ঘৃতেন, হব্যবাট্ অগ্নিঃ ॥২০॥
পুত্রা ইতি। প্রাবৃষি বর্ষাসু, জলদা মেঘাঃ। এক ইবশব্দঃ সম্ভাবনায়াম্ ॥২১॥
স ইতি। সংলিহন্ রসনয়া স্পৃশন্, বীরো ভীমসেনঃ, দর্পিতোঽভবদিতি শেষঃ ॥২২॥
ব্যূঢ়োরস্কমিতি। ব্যূঢ়োরস্কং নাম ধৃতরাষ্ট্রপুত্রম্। গতজীবিতো জীবনহীনঃ ॥২৩॥
অপরেণেতি। পীতেন স্বর্ণখচিতত্বাৎ পীতবর্ণেন। কুণ্ডলিনং তদাখ্যং ধার্ত্তরাষ্ট্রম্ ॥২৪॥

---

এবং মহারাজ! আপনার পক্ষের অবশিষ্ট অন্য বীরেরা পাণ্ডবপক্ষের অবশিষ্ট মহারথগণের প্রতি গমন করিলেন। তাহার পর ভয়াবহ মহাযুদ্ধ উপস্থিত হইল ॥১৯॥

নরনাথ! ভীমসেন যুদ্ধে আপনার পুত্রগণকে দেখিয়া ক্রুদ্ধ হইয়া ঘৃতদ্বারা অগ্নির ন্যায় জ্বলিয়া উঠিলেন ॥২০॥

মহারাজ! বর্ষাকালে মেঘসমূহ যেমন জলদ্বারা পর্ব্বতকে আবৃত করে, সেইরূপ আপনার পুত্রেরা বাণদ্বারা ভীমসেনকে আবৃত করিয়া ফেলিলেন ॥২১॥

নরনাথ! আপনার পুত্রেরা শরদ্বারা বহুপ্রকারে ভীমসেনকে আবৃত করিলে, তিনি ওষ্ঠপ্রান্ত লেহন করতঃ ব্যাঘ্রের ন্যায় দর্পিত হইয়া উঠিলেন ॥২২॥

রাজা! তাহার পর ভীম একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা ব্যূঢ়োরস্ককে নিপাতিত করিলেন; তাহাতে তখনই তিনি জীবনশূন্য হইলেন ॥২৩॥

এবং সিংহ যেমন ক্ষুদ্রমৃগকে নিপাতিত করে, সেইরূপ ভীমসেন পীতবর্ণ ও সুতীক্ষ্ণ অন্য একটা ভল্লদ্বারা কুণ্ডলীকে নিপাতিত করিলেন ॥২৪॥

---

(২০) ... পুত্রাংস্তব জনেশ্বর। — পি বা। (২২) ... সৃক্কিণী সংলিহন্ — বা রা নি।

ততঃ সুনিশিতান্ বাণান্ ভীমসেনঃ শিলাশিতান্।
স সপ্ত সন্দধে হন্তুং পুত্রাংস্তে ভরতর্ষভ! ॥২৫॥
প্রেষিতা ভীমসেনেন শরাস্তে দৃঢ়ধন্বনা।
অপাতয়ন্ত পুত্রাংস্তে রথেভ্যঃ সুমহারথান্ ॥২৬॥
অনাধৃষ্টিং কুণ্ডভেদিং বিরাজং দীপ্তলোচনম্।
দীর্ঘবাহুং সুবাহুঞ্চ তথৈব কনকধ্বজম্ ॥২৭॥ (যুগ্মকম্)
প্রপতন্তি স্ম বীরাস্তে বিরেজুর্ভরতর্ষভ!।
বসন্তে পুষ্পশবলাঃ কিংশুকাঃ পতিতা ইব ॥২৮॥
ততঃ প্রদুদ্রুবুঃ শেষাস্তব পুত্রা মহাহবে।
তং কালমিব মন্যন্তো ভীমসেনং মহাবলম্ ॥২৯॥
দ্রোণস্তু সমরে বীরং নির্দ্দহন্তং সুতাংস্তব।
যথাদ্রিং বারিধারাভিঃ সমন্তাদ্ব্যকিরচ্ছরৈঃ ॥৩০॥

ভারতকৌ

তত ইতি। শিলায়াং শিতান্ ঘর্ষিতান্, অতএব সুনিশিতান্ সুতীক্ষ্নান্ ॥২৫॥
প্রেষিতা ইতি। তে তব পুত্রান্। সপ্তানাং নামান্যাহ—অনাধৃষ্টিমিত্যাদিনা ॥২৬—২৭॥
প্রেতি। বসন্তে কালে, পুষ্পৈঃ শবলা বিচিত্রাঃ ॥২৮॥
তত ইতি। কালং যমম্, মন্যন্তো মন্যমানাঃ ॥২৯॥
দ্রোণ ইতি। বীরং ভীমসেনম্। অদ্রিং পর্ব্বতম্। ব্যকিরৎ আবৃণোৎ ॥৩০॥

---

ভরতশ্রেষ্ঠ! তাহার পর ভীমসেন আপনার পুত্রগণকে বধ করিবার জন্য শিলাশাণিত ও সুতীক্ষ্ণ সাতটা বাণ সন্ধান করিলেন ॥২৫॥

দৃঢ়ধন্বা ভীমসেন নিক্ষেপ করিলে, সেই সাতটি বাণ যাইয়া অনাধৃষ্টি, কুণ্ডভেদি, বিরাজ, দীপ্তলোচন, দীর্ঘবাহু, সুবাহু ও কনকধ্বজ—আপনার এই সাত জন মহারথ পুত্রকে রথ হইতে নিপাতিত করিল ॥২৬—২৭॥

ভরতশ্রেষ্ঠ! সেই বীরেরা পতিত হইলেন এবং বসন্তকালে ভূতলপতিত পুষ্পবিচিত্র কিংশুকবৃক্ষসমূহের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥২৮॥

তাহার পর আপনার অবশিষ্ট পুত্রেরা মহাযুদ্ধে মহাবল ভীমসেনকে যমের ন্যায় মনে করিয়া পলায়ন করিলেন ॥২৯॥

বীর ভীমসেন আপনার পুত্রগণকে বিনাশ করিতে লাগিলে, মেঘ যেমন

---

(২৫) ততঃ সুনিশিতান্ বাণান্ সমাদত্ত শিলীমুখান্। সসর্জ ত্বরয়া যুক্তঃ পুত্রাংস্তে প্রাপ্য মারিষ। পি বা। (২৭) ... তথৈব মকরধ্বজম্ — রা নি। (২৮) প্রপতন্তঃ স্মঃ — পি।

তত্রাদ্ভুতমপশ্যাম কুন্তীপুত্রস্য পৌরুষম্ ।
দ্রোণেন বার্য্যমাণোঽপি নিজঘ্নে যৎ সুতাংস্তব ॥৩১॥
যথা গোবৃষভো বর্ষং সংধারয়তি খাৎ পতৎ ।
ভীমস্তথা দ্রোণমুক্তং শরবর্ষমদীধরৎ ॥৩২॥
অদ্ভুতঞ্চ মহারাজ ! তত্র চক্রে বৃকোদরঃ ।
যৎ পুত্রাংস্তেঽবধীৎ সংখ্যে দ্রোণঞ্চৈব ন্যবারয়ৎ ॥৩৩॥
পুত্রেষু তব বীরেষু চিক্রীড়ার্জ্জুনপূর্বজঃ ।
মৃগেম্বিব মহারাজ ! চরন্ ব্যাঘ্রো মহাবলঃ ॥৩৪॥
যথা হি পশুমধ্যস্থো দ্রাবয়েত পশূন্ বৃকঃ ।
বৃকোদরস্তব সুতাংস্তথা ব্যদ্রাবয়দ্রণে ॥৩৫॥

ভারতকৌমুদী

তত্রেতি । কুন্তীপুত্রস্য ভীমসেনস্য, পৌরুষং কৌশলাত্মকং পুরুষকারম্ ॥৩১॥
যথেতি । গোবৃষভো গোশ্রেষ্ঠো বলীবর্দ্দঃ, বর্ষং বৃষ্টিম্, খাৎ আকাশাৎ ॥৩২॥
অদ্ভুতমিতি । যুগপদুভয়করণমেবাদ্ভুতমিতি ভাবঃ । সংখ্যে যুদ্ধে ॥৩৩॥
পুত্রেম্বিতি । অর্জ্জুনপূর্বজো ভীমসেনঃ ॥৩৪॥
যথেতি । পশুমধ্যস্থশ্ছাগাদিমধ্যবর্ত্তী, দ্রাবয়েত সংহরেৎ, বৃকো ব্যাঘ্রবিশেষঃ ॥৩৫॥

---

জলধারাদ্বারা পর্ব্বত আবৃত করে, দ্রোণ সেইরূপ বাণদ্বারা সকল দিকে ভীমসেনকে আবৃত করিলেন ॥৩০॥

তখন আমরা ভীমের অদ্ভুত পুরুষকার দেখিলাম, যেহেতু তিনি দ্রোণকর্ত্তৃক নিবারিত হইতে থাকিয়াও আপনার পুত্রগণকে বিনাশ করিলেন ॥৩১॥

মহাবৃষ যেমন আকাশ হইতে পতনশীল বৃষ্টি অঙ্গে ধারণ করে, সেইরূপ ভীমসেন দ্রোণনিক্ষিপ্ত বাণবৃষ্টি অঙ্গে ধারণ করিতে লাগিলেন ॥৩২॥

মহারাজ ! তখন ভীমসেন অদ্ভুত কার্য্যই করিতে লাগিলেন। যেহেতু তিনি যুদ্ধে আপনার পুত্রগণকেও বধ করিতে থাকিলেন, আবার দ্রোণকেও বারণ করিতে লাগিলেন ॥৩৩॥

মহারাজ ! ব্যাঘ্র যেমন হরিণগণমধ্যে বিচরণ করতঃ খেলা করে, মহাবল ভীমসেনও তেমনই আপনার বীর পুত্রগণমধ্যে বিচরণ করতঃ যেন খেলা করিতে থাকিলেন ॥৩৪॥

এবং ব্যাঘ্র যেমন পশুগণের মধ্যে যাইয়া সেগুলিকে বিদ্রুত করে, সেইরূপ ভীমসেনও যুদ্ধে আপনার পুত্রগণকে বিদ্রুত করিলেন ॥৩৫॥

গাঙ্গেয়ো ভগদত্তশ্চ গৌতমশ্চ মহারথাঃ।
পাণ্ডবং রভসং যুদ্ধে বারয়ামাসুরর্জ্জুনম্ ॥৩৬॥
অস্ত্রৈরস্ত্রাণি সংবার্য্য তেষাং সোঽতিরথো রণে।
প্রবীরাংস্তব সৈন্যেষু প্রেষয়ামাস মৃত্যবে ॥৩৭॥
অভিমন্যুস্তু রাজানমম্বষ্ঠং লোকবিশ্রুতম্।
বিরথং রথিনাং শ্রেষ্ঠং কারয়ামাস সায়কৈঃ ॥৩৮॥
বিরথো বধ্যমানস্তু সৌভদ্রেণ যশস্বিনা।
অবপ্লুত্য রথাত্তূর্ণমম্বষ্ঠো বসুধাধিপঃ ॥৩৯॥
অসিঞ্চিক্ষেপ সমরে সৌভদ্রস্য মহাত্মনঃ।
আরুরোহ রথঞ্চৈব হার্দ্দিক্যস্য মহাবলঃ ॥৪০॥ (যুগ্মকম্)
আপতন্তস্তু নিস্ত্রিংশং যুদ্ধমার্গবিশারদঃ।
লাঘবাদ্ব্যংসয়ামাস সৌভদ্রঃ পরবীরহা ॥৪১॥

ভারতকৌমুদী

গাঙ্গেয় ইতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ, গৌতমঃ কৃপঃ। রভসং বেগবন্তম্ ॥৩৬॥
অস্ত্রৈরিতি। অতিরথঃ সোঽর্জ্জুনঃ। প্রবীরান্ প্রধানবীরান্ ॥৩৭॥
অভীতি। অম্বষ্ঠম্ অম্বষ্ঠদেশাধিপতিম্। কারয়ামাসেতি স্বার্থে ইন্ ॥৩৮॥
বিরথ ইতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ। হার্দ্দিক্যস্য কৃতবর্ম্মণঃ ॥৩৯—৪০॥
আপতন্তমিতি। যুদ্ধমার্গবিশারদো যুদ্ধরীতিনিপুণঃ, পরবীরহা বিপক্ষবীরহন্তা চ, সৌভদ্রোঽভিমন্যুঃ, লাঘবৎ দ্রুতমেকপার্শ্বাপসরণাৎ, আপতন্তমাগচ্ছন্তম্, নিস্ত্রিংশম্ অম্বষ্ঠরাজনিক্ষিপ্তমসিম্, ব্যংসয়ামাস ব্যর্থীচকার। "অংস সমাঘাতে" ইতি চৌরাদিকস্য প্রয়োগঃ ॥৪১॥

এদিকে ভীষ্ম, ভগদত্ত ও কৃপ—এই তিন মহারথ যুদ্ধে বেগবান্ পাণ্ডুনন্দন অর্জ্জুনকে বারণ করিতে লাগিলেন ॥৩৬॥

তখন অতিরথ অর্জ্জুন আপন অস্ত্রদ্বারা যুদ্ধে ভীষ্মপ্রভৃতির অস্ত্র সকল বারণ করিয়া করিয়া আপনার সৈন্যগণের মধ্যের প্রধান প্রধান বীরকে যমালয়ে পাঠাইতে লাগিলেন ॥৩৭॥

ওদিকে অভিমন্যু বাণদ্বারা লোকবিখ্যাত রথিশ্রেষ্ঠ অম্বষ্ঠরাজকে রথবিহীন করিলেন ॥৩৮॥

তখন যশস্বী অভিমন্যু প্রহার করিতে থাকিলে, রথশূন্য মহাবল অম্বষ্ঠরাজ সত্বর লাফাইয়া পড়িয়া মহাত্মা অভিমন্যুর উপরে একখানা তরবারি নিক্ষেপ করিলেন এবং দ্রুত যাইয়া কৃতবর্ম্মার রথে আরোহণ করিলেন ॥৩৯—৪০॥

(৩৬)···গৌতমশ্চ মহারথঃ—পি বা।

ব্যংসিতং বীক্ষ্য নিস্ত্রিংশং সৌভদ্রেণ রণে তদা।
সাধু সাধ্বিতি সৈন্যানাং প্রণাদোঽভূদ্বিশাংপতে। ॥৪২॥
ধৃষ্টদ্যুম্নমুখাস্ত্বন্যে তব সৈন্যমযোধয়ন্।
তথৈব তাবকাঃ সর্ব্বে পাণ্ডুসৈন্যমযোধয়ন্ ॥৪৩॥
তত্রাক্রন্দো মহানাসীত্তব তেষাঞ্চ ভারত।।
নিঘ্নতাং দৃঢ়মন্যোন্যাং কুর্ব্বতাং কর্ম্ম দুষ্করম্ ॥৪৪॥
অন্যোন্যং হি রণে শূরাঃ কেশেষ্বাক্ষিপ্য মানিনঃ।
নখদন্তৈরযুধ্যন্ত মুষ্টিভির্জানুভিস্তথা ॥৪৫॥
তলৈশ্চৈবাথ নিস্ত্রিংশৈর্বাহুভিশ্চ সুসংস্থিতৈঃ।
বিবরং প্রাপ্য চান্যোন্যমনয়দ্‌যমসাদনম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

ব্যংসিতমিতি। ব্যংসিতং ব্যর্থীকৃতম্। সৈন্যানাং পাণ্ডবপক্ষীয়াণাম্ ॥৪২॥
ধৃষ্টেতি। তাবকাঃ ত্বৎপক্ষীয়া যোদ্ধারঃ, পাণ্ডূনাং পাণ্ডবানাং সৈন্যম্ ॥৪৩॥
তত্রেতি। আক্রন্দো দারুণরণঃ, "আক্রন্দো দারুণরণে মিত্রে ভ্রাতরি রোদনে" ইতি বিশ্বঃ ॥৪৪॥
অন্যোন্যমিতি। শূরা ব্যস্মিতাস্ত্রাঃ, আক্ষিপ্য আকৃষ্য ॥৪৫॥
তলৈরিতি। তলৈশ্চপেটাঘাতৈঃ। বিবরং ছিদ্রং প্রহারাবসরমিতি যাবৎ ॥৪৬॥

---

অম্বষ্ঠরাজনিক্ষিপ্ত সেই তরবারিখানা আসিতে লাগিলে, যুদ্ধরীতিনিপুণ ও বিপক্ষবীরহন্তা অভিমন্যু সত্বর একদিকে সরিয়া তাহা ব্যর্থ করিয়া দিলেন ॥৪১॥

'নরনাথ! অভিমন্যু তরবারিখানাকে ব্যর্থ করিলেন দেখিয়া পাণ্ডবসৈন্যমধ্যে 'সাধু সাধু' এইরূপ শব্দ উঠিল ॥৪২॥

তখন ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি পাণ্ডবপক্ষের অন্য যোদ্ধারা আপনার সৈন্যদের সহিত এবং সেইরূপই আপনার পক্ষের যোদ্ধারাও পাণ্ডবসৈন্যদের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৩॥

ভরতনন্দন! ক্রমে উভয়পক্ষের যোদ্ধারাই পরস্পর গুরুতর প্রহার ও দুষ্কর কার্য্য সকল করিতে লাগিলেন; সুতরাং তখন আপনার পক্ষ ও পাণ্ডবপক্ষের দারুণ মহাযুদ্ধ হইতে লাগিল ॥৪৪॥

যুদ্ধে অস্ত্রশস্ত্র নিঃশেষ হইয়া গেলে, অভিমানী বীরেরা পরস্পর কেশাকর্ষণ করিয়া নখ, দন্ত, মুষ্টি ও জানুদ্বারা যুদ্ধ করিতে থাকিলেন ॥৪৫॥

অহনচ্চ পিতা পুত্রং পুত্রশ্চ পিতরং তথা।
ব্যাকুলীকৃতসর্ব্বাঙ্গা যুযুধুস্তত্র মানবাঃ ॥৪৭॥
রণে চারূণি চাপানি হেমপৃষ্ঠানি মারিষ!।
হতানামপবিদ্ধানি কলাপাশ্চ মহাধনাঃ ॥৪৮॥
জাতরূপময়ৈঃ পুঙ্খৈ রাজতৈর্নিশিতাঃ শরাঃ।
তৈলধৌতা ব্যরাজন্ত নির্ম্মুক্তভুজগোপমাঃ ॥৪৯॥
হস্তিদন্তত্‌সরূন্ খড়্গান্ জাতরূপপরিষ্কৃতান্।
চর্ম্মাণি চাপবিদ্ধানি রুক্মচিত্রাণি ধন্বিনাম্ ॥৫০॥
সুবর্ণবিকৃতপ্রাসান্ পট্টিশান্ হেমভূষিতান্।
জাতরূপময়াশ্চর্ষ্টীঃ শক্তীশ্চ কনকোজ্জ্বলাঃ ॥৫১॥
সুসন্নাহাশ্চ পতিতাঃ মুষলানি গুরূণি চ।
পরিঘান্ পট্টিশাংশ্চৈব ভিন্দিপালাংশ্চ মারিষ! ॥৫২॥

---

### ভারতকৌমুদী

অহনদিতি। ব্যাকুলীকৃতসর্ব্বাঙ্গা বিশৃঙ্খলীকৃতহস্ত্যশ্বাদিসেনাঙ্গাঃ ॥৪৭॥
রণ ইতি। অপবিদ্ধানি পতিতানি, কলাপস্তূণীরাঃ, মহাধনা মহামূল্যাঃ ॥৪৮॥
জাতেতি। জাতরূপময়ৈঃ স্বর্ণময়ৈঃ, রাজতৈ রজতময়ৈশ্চ পুঙ্খৈর্বিশিষ্টাঃ ॥৪৯॥
অথ পঞ্চভিঃ কুলকেন সমরভূমেরবস্থান্তরাণ্যাহ—হস্তীতি। দ্বিতীয়ান্তপদানাং প্রগৃহ্যেতি

### ভারতভাবদীপঃ

পুত্রমিতি ॥১—৪৭॥ অপবিদ্ধানি পতিতানি ॥৪৮—৮০॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥৯২॥

---

এবং ছিদ্র পাইয়া চপেট, তরবারি ও সুঘটিত বাহুদ্বারা পরস্পর যমালয়ে প্রেরণ করিতে লাগিলেন ॥৪৬॥

পিতা পুত্রকে এবং পুত্র পিতাকে বধ করিতে লাগিল; আর মানুষেরা হস্তী, অশ্ব, রথ ও পদাতিগুলিকে বিশৃঙ্খল করিয়া যুদ্ধ করিতে থাকিল ॥৪৭॥

মাননীয় রাজা! নিহত যোদ্ধাদের স্বর্ণখচিত সুন্দর ধনু ও মহামূল্য তূণ সকল পতিত হইল ॥৪৮॥

স্বর্ণময় ও রৌপ্যময় পুঙ্খযুক্ত, শিলাশাণিত এবং তৈলপরিষ্কৃত বাণ সকল খোলসশূন্য সর্পের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥৪৯॥

মাননীয় রাজা! ধনুর্দ্ধরগণের হস্তিদন্তের মুষ্টিদেশযুক্ত ও সুবর্ণভূষিত

---

(৪৭) ...ব্যাকুলীকৃতসঙ্কুলাঃ — নি। (৫০) খড়্গাশ্চ দান্তত্‌সরবঃ — ইত্যাদি প্রথমান্তাঃ পাঠাঃ নি।

পতিতান্ বিবিধাংশ্চাপংশ্চিত্রান্ হেমপরিষ্কৃতান্ ।
কুথা বহুবিধাকারাশ্চামরান্ ব্যজনানি চ ॥৫৩॥
নানাবিধানি শস্ত্রাণি প্রগৃহ্য পতিতা নরাঃ ।
জীবন্ত ইব দৃশ্যন্তে গতসত্ত্বা মহারথাঃ ॥৫৪॥ (কুলকম্)
গদাবিমথিতৈর্গাত্রৈর্মুষলৈর্ভিন্নমস্তকাঃ ।
গজবাজিরথক্ষুণ্ণাঃ শেরতে স্ম নরাঃ ক্ষিতৌ ॥৫৫॥
তথৈবাশ্বনৃনাগানাং শরীরৈর্বিবভৌ তদা ।
সংছন্না বসুধা রাজন্ ! পর্ব্বতৈরিব পাতিতৈঃ ॥৫৬॥
সমরে পতিতৈশ্চৈব শক্ত্যৃষ্টিশরতোমরৈঃ ।
নিস্ত্রিংশৈঃ পট্টিশৈঃ প্রাসৈরয়স্কুন্তৈঃ পরশ্বধৈঃ ॥৫৭॥

ভারতকৌমুদী

পরেণাম্বয়ঃ। হস্তিদন্তানাং ত্সরবো মুষ্টিদেশা যেষাং তান্। অপবিদ্ধানি পতিতানি, রুক্মচিত্রাণি স্বর্ণখচিতত্বাদ্বিচিত্রাণি। সুবর্ণবিকৃতপ্রাসান্ স্বর্ণখচিতকুন্তান্। ঋষ্টীরস্ত্রবিশেষান্। সুসন্নাহাঃ সুন্দরপরিচ্ছদাঃ, শক্তীরিত্যস্ত বিশেষণমেতৎ, পতিতা ইত্যপি। কুথা বর্ণকম্বলানি, "কুথঃ স্ত্রীপুংসয়োর্বর্ণকম্বলে পুংসি বর্হিষি" ইতি মেদিনী। গতসত্ত্বা নির্গতপ্রাণাঃ ॥৫০—৫৪॥
গদেতি। গাত্রৈর্বিশিষ্টাঃ। গজবাজিরথৈঃ ক্ষুণ্ণা মর্দ্দিতাঃ, শেরতে স্ম শয়িতাঃ ॥৫৫॥
তথেতি। নাগা হস্তিনঃ। বসুধা সমরভূমিঃ। শাতিতৈশ্ছিন্না পাতিতৈঃ ॥৫৬॥

তরবারি, স্বর্ণখচিত ভূতলপতিত চর্ম্ম, স্বর্ণখচিত কুন্ত, স্বর্ণভূষিত পট্টিশ, স্বর্ণময় ঋষ্টি, ভূতলপতিত স্বর্ণোজ্জ্বল ও সুপরিচ্ছদ শক্তি, বিশাল, মুষল, পরিঘ, পট্টিশ, ভিন্দিপাল, ভূতলপতিত নানাবিধ বিচিত্র ও স্বর্ণভূষিত ধনু, বহুবিধ বর্ণকম্বল, চামর, ব্যজন এবং অন্য নানাবিধ অস্ত্র সকল ধারণ করিয়া মহারথ মানুষেরা প্রাণশূন্য হইয়া ভূতলে পতিত রহিয়াছিলেন.; তথাপি তাঁহাদিগকে জীবিতের ন্যায়ই দেখা যাইতেছিল ॥৫০—৫৪॥

যোদ্ধারা গদামর্দ্দিতদেহ, মুষলচূর্ণিতমস্তক এবং হস্তী, অশ্ব ও রথদ্বারা নিষ্পেষিতদেহ হইয়া শয়ন করিতে লাগিল ॥৫৫॥

রাজা! তৎকালে নিপাতিত পর্ব্বতসমূহের ন্যায় হস্তী, অশ্ব ও মানুষের দেহে আবৃত হইয়া সমরভূমি শোভা পাইতে থাকিল ॥৫৬॥

মাননীয় মহারাজ! সমরনিপতিত শক্তি, ঋষ্টি, বাণ, তোমর, তরবারি,

(৫৫) .... শেরতে নৃপতে। ক্ষিতৌ — পি বা। (৫৬) ... পর্ব্বতৈরিব সর্ব্বশঃ — পি বা রা
(৫৭) ... অবস্কন্দৈঃ পরশ্বধৈঃ — নি।

পরিঘৈর্ভিন্দিপালৈশ্চ শতঘ্নীভিশ্চ মারিষ ! ।
শরীরৈঃ শস্ত্রনির্ভিন্নৈঃ সমাস্তীর্য্যতে মেদিনী ॥৫৮॥ (যুগ্মকম্)
বিশব্দৈরল্পশব্দৈশ্চ শোণিতৌঘপরিপ্লুতৈঃ।
গতাসুভিরমিত্রঘ্ন ! বিবভৌ নিচিতা মহী ॥৫৯॥
সতলত্রৈঃ সকেয়ূরৈর্বাহুভিশ্চন্দনোক্ষিতৈঃ।
হস্তিহস্তোপমৈশ্ছিন্নৈরূরুভিশ্চ তরস্বিনাম্ ॥৬০॥
বদ্ধচূড়ামণিবরৈঃ শিরোভিশ্চ সকুণ্ডলৈঃ।
পাতিতৈ ঋষভাক্ষাণাং বভৌ ভারত ! মেদিনী ॥৬১॥ (যুগ্মকম্)
কবচৈঃ শোণিতাদিগ্ধৈর্বিপ্রকীর্ণৈশ্চ কাঞ্চনৈঃ।
ররাজ সুভৃশং ভূমিঃ শান্তার্চ্চির্ভিরিবানলৈঃ ॥৬২॥
বিপ্রবিদ্ধৈঃ কলাপৈশ্চ পতিতৈশ্চ শরাসনৈঃ।
বিপ্রকীর্ণৈঃ শরৈশ্চৈব রুক্মপুঙ্খৈঃ সমন্ততঃ ॥৬৩॥

ভারতকৌমুদী

সমর ইতি। প্রাসৈর্লৌহমুখৈর্বংশশলাকাযুক্তৈঃ কুন্তৈঃ, অয়ঃকুন্তৈঃ সম্পূর্ণলৌহময়ৈঃ কুন্তৈরিতি বিশেষঃ। সমাস্তীর্য্যত ব্যাপ্যত, মেদিনী সমরভূমিঃ ॥৫৭—৫৮॥

বীতি। বিশব্দৈর্নীরবৈঃ। গতাসুভির্নির্গতপ্রাণৈঃ। নিচিতা ব্যাপ্তা ॥৫৯॥

সেতি। সতলত্রৈর্হস্তাবাপযুক্তৈঃ। হস্তিহস্তোপমৈর্গজশুণ্ডাতুল্যৈঃ। তরস্বিনাং বলবতাম্। বদ্ধচূড়ামণিবরৈর্ধৃতোত্তমচূড়ামণিভিঃ। ঋষভাক্ষাণাং বৃষতুল্যবৃহন্নয়নানাম্ ॥৬০—৬১॥

কবচৈরিতি। শোণিতাদিগ্ধৈ রক্তধারয়া সম্যগ্লিপ্তৈঃ। অতএব নিবৃত্তশিখানলৌপম্যসিদ্ধিঃ ॥৬২॥

---

পট্টিশ, বংশকুন্ত, লোহকুন্ত, পরশু, পরিঘ, ভিন্দিপাল, শতঘ্নী ও অস্ত্রবিদীর্ণ শরীরে সমরভূমি একেবারে আচ্ছন্ন হইয়া গেল ॥৫৭—৫৮॥

শত্রুনাশক রাজা! নীরব, অল্পরব, রক্তাক্ত ও মৃত লোকে ব্যাপ্ত হইয়া সমরভূমি প্রকাশ পাইতে লাগিল ॥৫৯॥

ভরতনন্দন! বৃষতুল্য বিশালনয়ন বীরগণের হস্তাবাপ ও কেয়ূরযুক্ত এবং চন্দনাক্ত বাহুতে, বলবান্দিগের হস্তিশুণ্ডতুল্য উরুসমূহে, আর চূড়ামণি ও কুণ্ডলযুক্ত মস্তকরাশিতে সমরভূমিটা অদ্ভুত শোভা ধারণ করিল ॥৬০—৬১॥

শিখাশূন্য অগ্নির ন্যায় ইতস্ততঃ বিক্ষিপ্ত রক্তলিপ্ত স্বর্ণময় বর্ম্মসমূহদ্বারাও সমরভূমি অত্যন্ত শোভা পাইতে লাগিল ॥৬২॥

---

(৫৯) বিশব্দৈরপশব্দৈশ্চ — পি।

রথৈশ্চ সর্ব্বতো ভগ্নৈঃ কিঙ্কিণীজালভূষিতৈঃ।
বাজিভিশ্চ হতৈর্বাণৈঃ স্রস্তজিহ্বৈঃ সশোণিতৈঃ ॥৬৪॥
অনুকর্ষৈঃ পতাকাভিরুপাসঙ্গৈর্ধ্বজৈরপি।
প্রবীরাণাং মহাশঙ্খৈর্বিপ্রকীর্ণৈশ্চ পাণ্ডুরৈঃ ॥৬৫॥
স্রস্তহস্তৈশ্চ মাতঙ্গৈঃ শয়ানৈর্বিবভৌ মহী।
নানারূপৈরলঙ্কারৈঃ প্রমদেবাভ্যলঙ্কৃতা ॥৬৬॥ (কলাপকম্)
দন্তিভিশ্চাপরৈস্তত্র সপ্রাণৈর্গাঢ়বেদনৈঃ।
করৈঃ শব্দং বিমুঞ্চদ্ভিঃ শীকরঞ্চ মুহুর্মুহুঃ।
বিবভৌ তদ্রণস্থানং স্যন্দমানৈরিবাচলৈঃ ॥৬৭॥
নানারাগৈঃ কম্বলৈশ্চ পরিস্তোমৈশ্চ দন্তিনাম্।
বৈদূর্য্যমণিদণ্ডৈশ্চ পতিতৈরঙ্কুশৈঃ শুভৈঃ ॥৬৮॥

................................................................

ভারতকৌমুদী

বিপ্রেতি। বিপ্রবিদ্ধৈরিতস্ততো বিক্ষিপ্তৈঃ, কলাপৈস্তূণীরৈঃ। বাণৈরিতি করণে তৃতীয়া। স্রস্তজিহ্বৈঃ লম্বিতনিস্পন্দজিহ্বৈঃ। অত্রুকৃষ্যন্তে এভিরিত্যনুকর্ষা অশ্বমুখরশ্ময়স্তৈঃ, উপাসঙ্গৈস্তূণৈঃ। প্রকারবৈষম্যাদপৌনরুক্ত্যম্। পাণ্ডুরৈঃ শুভ্রৈঃ। স্রস্তহস্তৈর্লম্বিতনিস্পন্দশুণ্ডৈঃ। প্রমদা স্ত্রী ॥৬৩—৬৬॥

দন্তিভিরিতি। করৈঃ শুণ্ডাভিঃ। শীকরং জলবিন্দুম্। স্যন্দমানৈর্জলং স্রবদ্ভিঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৭॥

নানেতি। নানারাগৈর্বহুবর্ণৈঃ, পরিস্তোমৈঃ পৃষ্ঠাস্তরণৈঃ। বিপাটিতাঃ সংঘর্ষাদর্দ্ধে ছিন্নাশ্চ তা বিচিত্রাশ্চেতি তাভিঃ কুথাভির্হস্তিপৃষ্ঠাস্তরণৈঃ। বিপাটিতা বিপাটিতাভেদেন

---

ইতস্ততঃ বিক্ষিপ্ত বিশাল তূণ, নিপতিত ধনু, সকল দিকে বিক্ষিপ্ত স্বর্ণপুঙ্খ বাণ, সমস্ত অংশে ভগ্ন ও কিঙ্কিণীজালভূষিত রথ, বাণনিহত স্রস্তজিহ্ব ও রক্তাক্ত অশ্ব, লাগাম, পতাকা, ক্ষুদ্র তূণ, ধ্বজ, প্রধান বীরগণের নানাদিকে বিক্ষিপ্ত শুভ্রবর্ণ মহাশঙ্খ এবং স্রস্তশুণ্ড শয়িত হস্তিদ্বারা সমরভূমিটা—নানারূপ অলঙ্কারে অলঙ্কৃত মহিলার ন্যায় বিশেষরূপে শোভিত হইল ॥৬৩—৬৬॥

তখনও প্রাণ রহিয়াছে, অথচ তীব্র বেদনা অনুভব করিতেছে; সুতরাং শুণ্ডদ্বারা শব্দ করিতেছে এবং মুহুর্মুহুঃ জলবিন্দু বাহির করিতেছে; এ হেন অন্যান্য হস্তীগুলি—জলস্রাবী পর্ব্বতসমূহের ন্যায় রহিয়াছিল; সেগুলিদ্বারাও সেই সমরাঙ্গন শোভা পাইতেছিল ॥৬৭॥

---

(৬৭) ... সীৎকারঞ্চ মুহুর্মুহুঃ — বা।

ঘণ্টাভিশ্চ গজেন্দ্রাণাং পতিতাভিঃ সমন্ততঃ।
বিপাটিতবিচিত্রাভিঃ কুথাভী রাঙ্কবৈস্তথা ॥৬৯॥
গ্রৈবেয়কৈশ্চিত্ররূপৈ রুক্মকক্ষ্যাভিরেব চ।
যন্ত্রৈশ্চ বহুধা ছিন্নৈস্তোমরৈশ্চাপি কাঞ্চনৈঃ ॥৭০॥
অশ্বানাং রেণুকপিলৈ রুক্মচ্ছন্নৈরুরশ্ছদৈঃ।
সাদিনাঞ্চ ভুজৈশ্ছিন্নৈঃ পতিতৈঃ সাঙ্গদৈস্তথা ॥৭১॥
প্রাসৈশ্চ বিমলৈস্তীক্ষ্ণৈর্বিমলাভিস্তথর্ষ্টিভিঃ।
উষ্ণীষৈশ্চ তথা চিত্রৈর্বিপ্রবিদ্ধৈস্ততস্ততঃ ॥৭২॥
বিচিত্রৈর্বাণবর্ষৈশ্চ জাতরূপপরিষ্কৃতৈঃ।
অশ্বাস্তরপরিস্তোমৈরাঙ্কবৈর্ম্মৃদিতৈস্তথা ॥৭৩॥
নরেন্দ্রচূড়ামণিভির্বিচিত্রৈশ্চ মহাধনৈঃ।
ছত্রৈস্তথাপবিদ্ধৈশ্চ চামরৈর্ব্যজনৈরপি ॥৭৪॥
পদ্মেন্দুদ্যুতিভিশ্চৈব বদনৈশ্চারুকুণ্ডলৈঃ।
কৢপ্তশ্মশ্রুভিরত্যর্থং বীরাণাং সমলঙ্কৃতৈঃ ॥৭৫॥
অপবিদ্ধৈর্মহারাজ। সুবর্ণোজ্জ্বলকুণ্ডলৈঃ।
গ্রহনক্ষত্রশবলা দ্যৌরিবাসীদ্বসুন্ধরা ॥৭৬॥ (কুলকম্)

ভারতকৌমুদী

বৈষম্যাৎ পৃথগুক্তিঃ। রাঙ্কবৈঃ রঙ্কুমৃগচর্ম্মরূপৈরাস্তরণৈঃ। গ্রৈবেয়কৈরশ্বাদীনাং গ্রীবালঙ্কারৈঃ, রুক্মকক্ষ্যাভিঃ স্বর্ণময়হস্তিমধ্যবন্ধনরজ্জুভিঃ। যন্ত্রৈর্গুলিকাক্ষেপকৈঃ। রেণুভিঃ পিঙ্গলবর্ণধূলিভিঃ কপিলাঃ পিঙ্গলবর্ণাস্তৈঃ, রুক্মচ্ছন্নৈঃ স্বর্ণাবৃতৈঃ, উরশ্ছদৈর্বক্ষোবর্ম্মভিঃ। সাদিনামারোহিণাম্। সাঙ্গদৈঃ সকেয়ূরৈঃ। বিপ্রবিদ্ধৈর্নিক্ষিপ্তৈঃ। জাতরূপপরিষ্কৃতৈঃ স্বর্ণভূষিতৈঃ। অশ্বানামাস্তরাঃ পৃষ্ঠাস্তরণীভূতা যে পরিস্তোমাঃ কম্বলানি তৈঃ, মৃদিতৈর্মর্দ্দনেন বিকৃতীকৃতৈঃ, রাঙ্কবৈ রঙ্কুমৃগচর্ম্মভিঃ। মহাধনৈর্মহামূল্যৈঃ। অপবিদ্ধৈঃ পতিতৈঃ। পদ্মস্য ইন্দোশ্চন্দ্রস্য চ দ্যুতিরিব দ্যুতিঃ কান্তির্যেষাং তৈঃ। কৢপ্তানি রক্ষিতানি শ্মশ্রূণি মুখলোমানি যেষু তৈঃ। অপবিদ্ধৈর্নিপতিতৈঃ কেবলৈঃ সুবর্ণোজ্জ্বলকুণ্ডলৈশ্চ। গ্রহৈর্নক্ষত্রৈশ্চ শবলা বিচিত্রা, দ্যৌরাকাশমিব, বসুন্ধরা রণভূমিরাসীৎ ॥৬৮—৭৬॥

নিপতিত নানাবর্ণ কম্বল, হস্তিগণের পৃষ্ঠাস্তরণ, বৈদূর্য্যমণিময় দণ্ড ও সুন্দর সুন্দর অঙ্কুশ এবং সকল দিকে নিপতিত গজেন্দ্রগণের ঘণ্টা, অর্দ্ধচ্ছিন্ন ও বিচিত্র পৃষ্ঠাস্তরণ ও রঙ্কুমৃগের চর্ম্ম, বিচিত্র গ্রীবালঙ্কার, স্বর্ণময় গজবন্ধনরজ্জু, নানারূপে ছিন্ন যন্ত্র (কামান), স্বর্ণময় তোমর, ধূলিযোগে পিঙ্গলবর্ণ ও স্বর্ণাবৃত অশ্বগণের

(৬৯) ... কুথাভিরঙ্কুশৈস্তথা — নি। (৭০) গ্রৈবেয়ৈশ্চিত্ররূপৈশ্চ — বা রা নি।

এবমেতে মহাসেনে মৃদিতে তত্র ভারত ।
পরস্পরং সমাসাদ্য তব তেষাঞ্চ সংযুগে ॥৭৭॥
তেষু শ্রান্তেষু ভগ্নেষু মৃদিতেষু চ ভারত ।
রাত্রিঃ সমভবত্তত্র নাপশ্যাম ততো রণম্ ॥৭৮॥
ততোঽবহারং সৈন্যানাং প্রচক্রুঃ কুরুপাণ্ডবাঃ ।
ঘোরে নিশামুখে রৌদ্রে বর্ত্তমানে মহাভয়ে ॥৭৯॥
অবহারং ততঃ কৃত্বা সহিতাঃ কুরুপাণ্ডবাঃ ।
ন্যবিশন্ত যথাকালং গত্বা স্বশিবিরং তদা ॥৮০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে অষ্টমদিবসযুদ্ধাবহারে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

এবমিতি। তব তেষাং পাণ্ডবানাঞ্চ এতে মহাসেনে মহাসেনাদ্বয়ম্, মৃদিতে নাশিতে ॥৭৭॥
তেষিতি। ভগ্নেষু বিশ্লিষ্টেষু, মৃদিতেষু পীড়িতেষু। নাপশ্যাম অন্ধকারাৎ ॥৭৮॥
তত ইতি। অবহারং যুদ্ধবিরামম্। ঘোরে গাঢ়ে, রৌদ্রে খরে ॥৭৯॥

বক্ষের বর্ম্ম, অশ্বারোহিগণের কেয়ূরযুক্ত নিপতিত ছিন্ন বাহু, নির্ম্মল ও তীক্ষ্ণ কুন্ত; নির্ম্মল ঋষ্টি, ইতস্ততঃ বিক্ষিপ্ত বিচিত্র উষ্ণীষ, স্বর্ণখচিত বিচিত্র বাণ, অশ্বগণের পৃষ্ঠাস্তরণ, বিমর্দ্দিত রঙ্কুমৃগের চর্ম্ম, রাজগণের বিচিত্র ও মহামূল্য চূড়ামণি, নিপতিত ছত্র, চামর ও ব্যজন এবং পদ্ম ও চন্দ্রের ন্যায় সুন্দর, মনোহরকুণ্ডলযুক্ত, বৃহৎশ্মশ্রুসমন্বিত ও বিশেষরূপে অলঙ্কৃত বীরগণের মুখ সকল, আর নিপতিত উজ্জ্বল স্বর্ণকুণ্ডল, এইগুলিদ্বারা সমরভূমিটা গ্রহনক্ষত্র-বিচিত্র আকাশের ন্যায় হইয়া গেল ॥৬৮—৭৬॥

ভরতনন্দন! এইভাবে আপনার ও পাণ্ডবগণের সেই দুইটা বিশাল সৈন্য পরস্পর যুদ্ধে প্রাপ্ত হইয়া পরস্পর বিধ্বস্ত করিল ॥৭৭॥

ভরতনন্দন! উভয়পক্ষের সৈন্যেরা পরিশ্রান্ত, বিশ্লিষ্ট ও পীড়িত হইলে, রাত্রি উপস্থিত হইল; সুতরাং আমরা আর যুদ্ধ দেখিতে পাইলাম না ॥৭৮॥

ক্রমে প্রখর ও ভয়ঙ্কর গাঢ় প্রদোষকাল উপস্থিত হইলে, কৌরবগণ ও পাণ্ডবগণ সৈন্যগণের যুদ্ধবিরাম করিবার আদেশ দিলেন ॥৭৯॥

(৭৮)...নাপশ্যাম ততোঽন্যগান্—বা রা নি। (৭৯)...রজনীমুখে সুরৌদ্রে তু—বা রা।
(৮০)...ন্যবিশন্ত নিশাকালে—নি। *'...সপ্তনবতিতমোঽধ্যায়ঃ'—বা, '...নবনবতিতমোঽধ্যায়ঃ'—রা নি।

# ত্রিনবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।

ততো দুর্য্যোধনো রাজা শকুনিশ্চাপি সৌবলঃ।
দুঃশাসনশ্চ পুত্রস্তে সূতপুত্রশ্চ দুর্জ্জয়ঃ ॥১॥
সমাগম্য মহারাজ! মন্ত্রং চক্রুর্বিবক্ষিতম্।
কথং পাণ্ডুসুতাঃ সংখ্যে জেতব্যাঃ সগণা ইতি ॥২॥ (যুগ্মকম্)
ততো দুর্য্যোধনো রাজা সর্ব্বাংস্তানাহ মন্ত্রিণঃ।
সূতপুত্রং সমাভাষ্য সৌবলঞ্চ মহাবলম্ ॥৩॥
দ্রোণো ভীষ্মঃ কৃপঃ শল্যঃ সৌমদত্তিশ্চ সংযুগে।
ন পার্থান্ যুধি বাধন্তে ন জানে তত্র কারণম্ ॥৪॥

ভারতকৌমুদী

অবেতি। সহিতা যৌগপদ্যমাপন্না একদেত্যর্থঃ। স্ববিশন্ত প্রাবিশন্ ॥৮০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীমবধে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

তত ইতি। সূতপুত্রঃ কর্ণঃ। সমাগম্য মিলিত্বা। সগণাঃ সসহায়াঃ ॥১—২॥
তত ইতি। সমাভাষ্য সংবোধ্য, সৌবলং শকুনিম্ ॥৩॥

তাহার পর কৌরবগণ ও পাণ্ডবগণ এক সময়েই যুদ্ধবিরাম করিয়া যথাকালে আপন আপন শিবিরে যাইয়া প্রবেশ করিলেন" ॥৮০॥

——:*:——

সঞ্জয় বলিলেন—"মহারাজ! তাহার পর আপনার পুত্র রাজা দুর্য্যোধন ও দুঃশাসন এবং সুবলপুত্র শকুনি ও দুর্জয় সূতপুত্র কর্ণ—ইঁহারা সম্মিলিত হইয়া 'কিভাবে যুদ্ধে সহায়দিগের সহিত পাণ্ডবগণকে জয় করা যায়' এই বিষয়ে পূর্ব্বাভিপ্রেত মন্ত্রণা করিতে লাগিলেন ॥১—২॥

তদনন্তর রাজা দুর্য্যোধন মহাবল কর্ণ ও শকুনিকে সম্বোধন করিয়া সেই সকল মন্ত্রীকে বলিলেন—॥৩॥

(৪) ... ন পার্থান্ প্রতিবাধন্তে ন জানে তচ্চ কারণম্ — বা রা, ... ন পার্থান্ প্রতিবাধন্তে ন জানে কিং নু কারণম্ ন।

অবধ্যমানাস্তে চাপি ক্ষপয়ন্তি বলং মম।
সোঽস্মি ক্ষীণবলঃ কর্ণ! ক্ষীণশস্ত্রশ্চ সংযুগে ॥৫॥
দ্রোণস্য প্রমুখে বীরা হতাস্তে ভ্রাতরো মম।
ভীমসেনেন রাধেয়! মম চৈব চ পশ্যতঃ ॥৬॥
নিকৃতঃ পাণ্ডবৈঃ শূরৈরবধ্যৈর্দৈবতৈরপি।
সোঽহং সংশয়মাপন্নঃ প্রকরিষ্যে কথং রণম্ ॥৭॥

সঞ্জয় উবাচ। *

তমব্রবীন্মহারাজ! সূতপুত্রো নরাধিপম্।
মা শোচ ভরতশ্রেষ্ঠ! করিষ্যেঽহং প্রিয়ং তব ॥৮॥

ভারতকৌমুদী

দ্রোণ ইতি। সৌমদত্তির্ভূরিশ্রবাঃ। ন বাধন্তে শক্তা অপি ন পীড়য়ন্তি ॥৪॥
অবধ্যেতি। ক্ষপয়ন্তি ক্ষয়ং নয়ন্তি, বলং সৈন্যম্ ॥৫॥
দ্রোণস্যৌদাসীন্যে প্রমাণং দর্শয়তি দ্রোণস্যেতি। প্রমুখে সম্মুখ এব ॥৬॥
নিকৃত ইতি। নিকৃতঃ পরাজিতঃ। সংশয়ং জয়বিষয়ে ॥৭॥
তমিতি। নরাধিপং দুর্য্যোধনম্। মা শোচ শোকং ন কুরু ॥৮॥

---

"ভীষ্ম, দ্রোণ, কৃপ, শল্য ও ভূরিশ্রবা—ইঁহারা সমরাঙ্গনে পাণ্ডবগণকে পাইয়াও যুদ্ধে তাহাদিগকে পীড়ন করেন না; সে বিষয়ে কারণ আমি বুঝিতেছি না ॥৪॥

অথ চ কর্ণ! তাহারা অবধ্যমান থাকিয়া আমার সৈন্য ক্ষয় করে।; সুতরাং যুদ্ধে আমার সৈন্য ও অস্ত্র ক্ষয় পাইতেছে ॥৫॥

কর্ণ! (তাহার প্রমাণ দেখ,) দ্রোণের সম্মুখে ও আমার সাক্ষাতে ভীমসেন আমার সেই বীর ভ্রাতৃগণকে বধ করিয়াছে ॥৬॥

দেবগণেরও অবধ্য বীর পাণ্ডবেরা আমাকে (এযাবৎ) পরাজয়ই করিয়া আসিতেছে; সুতরাং আমি যুদ্ধজয়বিষয়ে সংশয়াপন্ন হইয়াছি। এখন কি করিয়া যুদ্ধ করি (বল)?" ॥৭॥

সঞ্জয় বলিলেন—"মহারাজ! তখন কর্ণ, রাজা দুর্য্যোধনকে বলিলেন—"ভরতশ্রেষ্ঠ! আপনি শোক করিবেন না; আমি আপনার প্রিয়কার্য্য করিব ॥৮॥

---

(৫)··ক্ষয়য়ন্তি বলং মম—পি। (৬) অয়ং শ্লোকঃ পি বা রা নাস্তি। (৭)··প্রহরিষ্যে কথং রণে—পি বা রা। * অয়ং পাঠঃ পি বা রা নাস্তি (৮) প্রথমার্দ্ধাৎ পরম্ 'কর্ণ উবাচ'—পি বা রা। মা শুচঃ—পি বা রা।

ভীষ্মঃ শান্তনবস্তূর্ণমপযাতু মহারণাৎ।
নিবৃত্তে যুধি গাঙ্গেয়ে ন্যস্তশস্ত্রে চ ভারত! ॥৯॥
অহং পার্থান্ হনিষ্যামি সহিতান্ সর্ব্বসৈনিকৈঃ।
পশ্যতো যুধি ভীষ্মস্য শপে সত্যেন তে নৃপ! ॥১০॥ (যুগ্মকম্)
পাণ্ডবেষু দয়াং নিত্যং স হি ভীষ্মঃ করোতি বৈ।
অশক্তশ্চ রণে ভীষ্মো জেতুমেতান্ মহারথান্ ॥১১॥
অভিমানী রণে ভীষ্মো নিত্যঞ্চাপি রণপ্রিয়ঃ।
স কথং পাণ্ডবান্ যুদ্ধে জেষ্যতে তাত! সঙ্গতান্ ॥১২॥
স ত্বং শীঘ্রমিতো গত্বা ভীষ্মস্য শিবিরং প্রতি।
অনুমান্য গুরুং বৃদ্ধং শস্ত্রং ন্যাসয় ভারত! ॥১৩॥
ন্যস্তশস্ত্রে ততো ভীষ্মে নিহতান্ পশ্য পাণ্ডবান্।
ময়ৈকেন রণে রাজন্! সসুহৃদ্গণবান্ধবান্ ॥১৪॥

ভারতকৌমুদী

ভীষ্ম ইতি। ন্যস্তশস্ত্রে ত্যক্তাস্ত্রে। শপে শপথং করোমি ॥৯—১০॥
পাণ্ডবেষ্বিতি। এতান্ মহারথান্ পাণ্ডবান্ ॥১১॥
অভীতি। অভিমানী শক্ত্যভাবেঽপি কেবলাহঙ্কারকারী ॥১২॥
স ইতি। অনুমান্য লোকাচাররক্ষার্থং সম্মান্য। ন্যাসয় ত্যাজয় ॥১৩॥
ন্যস্তেতি। ভীষ্মস্যাস্ত্রত্যাগাভাবে নাহং যোদ্ধুমর্হামি পূর্ব্বপ্রতিজ্ঞাবশাদিতি ভাবঃ ॥১৪॥

---

ভরতনন্দন! শান্তনুর পুত্র ভীষ্ম সত্বর মহাযুদ্ধ হইতে অপসৃত হউন। তিনি অস্ত্র ত্যাগ করিয়া যুদ্ধে নিবৃত্তি পাইলে, আমিই তাঁহার সমক্ষে সমস্ত সৈন্যের সহিত পাণ্ডবগণকে বধ করিব। রাজা! আমি আপনার নিকট এই সত্য শপথ করিতেছি ॥৯—১০॥

সেই ভীষ্মটা সর্ব্বদাই পাণ্ডবগণের উপরে দয়া করিয়া থাকে; বিশেষতঃ ভীষ্ম যুদ্ধে এই মহারথগণকে জয় করিতে অসমর্থ ॥১১॥

অথচ ভীষ্ম যুদ্ধে অভিমানী এবং সর্ব্বদাই যুদ্ধপ্রিয়; অতএব মাননীয় রাজা! সে ভীষ্ম যুদ্ধে সম্মিলিত পাণ্ডবগণকে কি করিয়া জয় করিবে? ॥১২॥

সুতরাং ভরতনন্দন! সত্বর আপনি এস্থান হইতে ভীষ্মের শিবিরে যাইয়া সেই গুরু ও বৃদ্ধের প্রতি সম্মান দেখাইয়া তাঁহাকে অস্ত্রত্যাগ করান ॥১৩॥

রাজা! তাহার পর ভীষ্ম অস্ত্রত্যাগ করিলে, এক আমিই যুদ্ধে সুহৃৎ ও বন্ধুগণের সহিত পাণ্ডবগণকে নিহত করিয়াছি, দেখুন"—॥১৪॥

---

(১০) ... সর্ব্বসোমকৈঃ — রা নি।

এবমুক্তস্তু কর্ণেন পুত্রো দুর্য্যোধনস্তব।
অব্রবীদ্‌ভ্রাতরং তত্র দুঃশাসনমিদং বচঃ॥১৫॥
অনুযাত্রং যথা সর্ব্বং সজ্জীভবতি সর্ব্বশঃ।
দুঃশাসন! তথা ক্ষিপ্রং সর্ব্বমেবোপপাদয়॥১৬॥
এবমুক্ত্বা ততো রাজন্! কর্ণমাহ জনেশ্বরঃ।
অনুমান্য রণে ভীষ্মমেষোঽহং দ্বিপদাং বর!॥১৭॥
আগমিষ্যে ততঃ ক্ষিপ্রং ত্বৎসকাশমরিন্দম!।
অপক্রান্তে ততো ভীষ্মে প্রহরিষ্যসি সংযুগে॥১৮॥ (যুগ্মকম্)
নিষ্পপাত ততস্তূর্ণং পুত্রস্তব বিশাংপতে!।
সহিতো ভ্রাতৃভিস্তৈস্তু দেবৈরিব শতক্রতুঃ॥১৯॥
ততস্তং নৃপশার্দ্দূলং শার্দ্দূলসমবিক্রমম্।
আরোহয়দ্ধয়ং তূর্ণং ভ্রাতা দুঃশাসনস্তদা॥২০॥

ভারতকৌমুদী

এবমিতি। তত্র স্বশিবির এব॥১৫॥

অম্বিতি। অনু পশ্চাদ্‌যাত্রা যস্য তৎ অনুচরং সৈন্যম্। সর্ব্বশঃ সর্ব্বথা॥১৬॥

এবমিতি। জনেশ্বরো রাজা দুর্য্যোধনঃ। দ্বিপদাং নরাণাম্। অপক্রান্তে অপসৃতে॥১৭—১৮॥

নিরিতি। নিষ্পপাত নির্জগাম, ততঃ শিবিরাৎ। শতক্রতুরিন্দ্রঃ॥১৯॥

তত ইতি। হয়ম্ অশ্বম্॥২০॥

---

রাজা! কর্ণ এইরূপ বলিলে, আপনার পুত্র দুর্য্যোধন সেই আপন শিবিরে থাকিয়াই ভ্রাতা দুঃশাসনকে এই কথা বলিলেন—॥১৫॥

"দুঃশাসন! অনুচরেরা সকলে যাহাতে সর্ব্বপ্রকারে সজ্জিত হন, তুমি সত্বর সেই সমস্ত সম্পাদন কর" ॥১৬॥

রাজা! নরনাথ দুর্য্যোধন দুঃশাসনকে এইরূপ বলিয়া কর্ণকে বলিলেন— "অরিন্দম! নরশ্রেষ্ঠ! এই আমি যুদ্ধবিষয়ে ভীষ্মকে সম্মান দেখাইয়া সেস্থান হইতে সত্বরই তোমার নিকট আসিতেছি। তৎপরে ভীষ্ম অপসৃত হইলে, তুমি যুদ্ধে শত্রুগণকে প্রহার করিবে" ॥১৭—১৮॥

নরনাথ! ক্রমে আপনার পুত্র দুর্য্যোধন ভ্রাতাদের সহিত মিলিত হইয়া, দেবগণমিলিত ইন্দ্রের ন্যায় সত্বর সেস্থান হইতে নির্গত হইলেন॥১৯॥

---

(১৭) ... দ্বিপদাং বরম্ — রা নি।

অঙ্গদী বদ্ধমুকুটো হস্তাভরণবান্ নৃপঃ।
ধার্ত্তরাষ্ট্রো মহারাজ! বিবভৌ স পথি ব্রজন্ ॥২১॥
ভণ্ডীপুষ্পনিকাশেন তপনীয়নিভেন চ।
অনুলিপ্তঃ পরার্দ্ধ্যেন চন্দনেন সুগন্ধিনা ॥২২॥
অরজোঽম্বরসংবীতঃ সিংহখেলগতির্নৃপ!।
শুশুভে বিমলার্চ্চিষ্মান্ নভসীব দিবাকরঃ ॥২৩॥ (যুগ্মকম্)
তং প্রয়ান্তং নরব্যাঘ্রং ভীষ্মস্য শিবিরং প্রতি।
অনুজগ্মুর্মহেষ্বাসাঃ সর্ব্বলোকস্য ধন্বিনঃ।
ভ্রাতরশ্চ মহেষ্বাসাস্ত্রিদশা ইব বাসবম্ ॥২৪॥
হয়ানন্যে সমারুহ্য গজানন্যে চ ভারত!।
রথানন্যে নরশ্রেষ্ঠং পরিবব্রুঃ সমন্ততঃ ॥২৫॥

---

ভারতকৌমুদী

অঙ্গদীতি। অঙ্গদী কেয়ূরবান্ ॥২১॥

ভণ্ডীতি। ভণ্ডীপুষ্পনিকাশেন মঞ্জিষ্ঠাপুষ্পসমানবর্ণেন, তপনীয়নিভেন স্বর্ণতুল্যপীতবর্ণেন চ, পরার্দ্ধ্যেন উত্তমেন। অরজসা ধূলিরহিতেন অম্বরেণ বস্ত্রেণ সংবীত আবৃতঃ। বিমলার্চ্চিষ্মান্ নির্ম্মলকিরণবান্, নভসি আকাশে ॥২২—২৩॥

তমিতি। সর্ব্বলোকস্য মধ্যে ধন্বিনো ধন্বিতয়া প্রসিদ্ধাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥

হয়ানিতি। হয়ান্ অশ্বান্। পরিবব্রুঃ পরিবেষ্টিতবন্তঃ ॥২৫॥

---

তাহার পর তখনই ভ্রাতা দুঃশাসন, ব্যাঘ্রের তুল্য বিক্রমশালী রাজশ্রেষ্ঠ দুর্য্যোধনকে সত্বর অশ্বে আরোহণ করাইয়া দিলেন ॥২০॥

মহারাজ! ক্রমে কেয়ুর, মুকুট ও হস্তাভরণধারী রাজা দুর্য্যোধন পথে যাইবার সময়ে বিশেষ শোভা পাইতে লাগিলেন ॥২১॥

তখন মঞ্জিষ্ঠাপুষ্প ও স্বর্ণের ন্যায় পীতবর্ণ, উত্তম ও সৌরভযুক্ত চন্দনদ্বারা তাঁহার অঙ্গ সকল লিপ্ত ছিল এবং তিনি পরিষ্কৃত বস্ত্র পরিধান করিয়াছিলেন; আর সিংহের ন্যায় সখেল গতিতে যাইতেছিলেন; সুতরাং তিনি তখন আকাশে নির্ম্মলকিরণশালী সূর্য্যের ন্যায় শোভা পাইতেছিলেন ॥২২—২৩॥

নরশ্রেষ্ঠ দুর্য্যোধন ভীষ্মের শিবিরের দিকে প্রস্থান করিলে, দেবতারা যেমন ইন্দ্রের অনুগমন করেন, সেইরূপ সমগ্র জগতে ধনুর্দ্ধর বলিয়া বিখ্যাত মহাধনুর্দ্ধরেরা এবং মহাধনুর্দ্ধর ভ্রাতারা তাঁহার অনুগমন করিলেন ॥২৪॥

---

(২১) ... নৃপ। — রা নি। (২৩) বিরজোঽম্বরসংবীতঃ — পি।

আত্তশস্ত্রাশ্চ সুহৃদো রক্ষণার্থং মহীপতেঃ।
প্রাদুর্ব্বভূবুঃ সহিতাঃ শক্রস্যেবামরা দিবি ॥২৬॥
স পূজ্যমানঃ কুরুভিঃ কৌরবাণাং মহাবলঃ।
প্রযযৌ সদনং রাজন্! গাঙ্গেয়স্য যশস্বিনঃ।
অন্বীয়মানঃ সততং সোদরৈঃ পরিবারিতঃ ॥২৭॥
দক্ষিণং দক্ষিণঃ কালে সংভৃত্য স্বভুজং তদা।
হস্তিহস্তোপমং সৌম্যং সর্ব্বশত্রুনিবর্হণম্ ॥২৮॥
প্রগৃহ্নন্নঞ্জলীন্ নৃণামুদ্যতান্ সর্ব্বতো দিশঃ।
শুশ্রাব মধুরা বাচঃ সর্ব্বদেশনিবাসিনাম্ ॥২৯॥
সংস্তূয়মানঃ সূতৈশ্চ মাগধৈশ্চ মহাযশাঃ।
পূজয়ানশ্চ তান্ সর্ব্বান্ সর্ব্বলোকেশ্বরেশ্বরঃ ॥৩০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

আত্তেতি। আত্তশস্ত্রা গৃহীতাস্ত্রাঃ। মহীপতের্দুর্য্যোধনস্য ॥২৬॥

স ইতি। গাঙ্গেয়স্য ভীষ্মস্য। অন্বীয়মানঃ অনুগম্যমানঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥

দক্ষিণমিতি। দক্ষিণঃ সরলঃ। সঞ্জয়স্য তদ্ভূত্যত্বয়া স্তুতিরিয়ম্। সংভৃত্য উত্তোল্য। হস্তিহস্তোপমং গজশুণ্ডাতুল্যম্, সৌম্যং সুন্দরম্। প্রগৃহ্নন্ স্বীকুর্ব্বন্। উদ্যতান্ উত্তোলিতান্। মধুরাঃ স্তুতিরূপত্বাৎ। সর্ব্বলোকেশ্বরেশ্বরো রাজাধিরাজঃ ॥২৮—৩০॥

ভরতনন্দন! কেহ কেহ অশ্বে, কেহ কেহ হস্তীতে এবং কেহ কেহ রথে আরোহণ করিয়া নরশ্রেষ্ঠ দুর্য্যোধনকে সকল দিকে বেষ্টন করিলেন ॥২৫॥

স্বর্গে দেবতারা যেমন ইন্দ্রের রক্ষণার্থ আবির্ভূত হন, সেইরূপ অস্ত্রধারী সম্মিলিত সুহৃদ্‌গণ দুর্য্যোধনের রক্ষণার্থ আবির্ভূত হইলেন ॥২৬॥

রাজা! কৌরবগণ স্তব করিতে লাগিলে এবং সহোদরেরা পরিবেষ্টনপূর্ব্বক অনুসরণ করিতে থাকিলে, কৌরবগণের মধ্যে মহাবল দুর্য্যোধন যশস্বী ভীষ্মের ভবনে গমন করিতে লাগিলেন ॥২৭॥

তখন সর্ব্বদেশবাসী লোকেরা আসিয়া কৃতাঞ্জলি হইয়া সকল দিক্ হইতে মধুর বাক্য সকল বলিতে লাগিল এবং সূত ও মাগধগণ স্তব করিতে থাকিল; সেই সময়ে মহারাজাধিরাজ সরলপ্রকৃতি দুর্য্যোধন—হস্তিশুণ্ডতুল্য, সমস্তশত্রুদমনকারী ও সুন্দর স্বকীয় দক্ষিণ হস্ত উত্তোলন করিয়া, তাহাদের অভিবাদন

(২৭) ... কৌরবাণাং মহারথঃ — পি। (২৮) ... হস্তিহস্তোপমং পীনম্ — বা, ... হস্তিহস্তোপমং শৈক্ষম্ — রা।

প্রদীপৈঃ কাঞ্চনৈস্তত্র গন্ধতৈলাবসেচিতৈঃ।
পরিবব্রুর্মহারাজং প্রজ্বলদ্ভিঃ সমন্ততঃ ॥৩১॥
স তৈঃ পরিবৃতো রাজা প্রদীপৈঃ কাঞ্চনৈর্জ্বলন্।
শুশুভে চন্দ্রমা যুক্তো দীপ্তৈরিব মহাগ্রহৈঃ ॥৩২॥
কঞ্চুকোষ্ণীষিণস্তত্র বেত্রঝর্ঝরপাণয়ঃ।
প্রোৎসারয়ন্তঃ শনকৈস্তং জনং সর্ব্বতো দিশম্ ॥৩৩॥
সংপ্রাপ্য তু ততো রাজা ভীষ্মস্য সদনং শুভম্।
অবতীর্য্য হয়াচ্চাপি ভীষ্মং প্রাপ্য জনেশ্বরঃ ॥৩৪॥
অভিবাদ্য ততো ভীষ্মং নিষণ্ণঃ পরমাসনে।
কাঞ্চনে সর্ব্বতোভদ্রে স্পর্দ্ধ্যাস্তরণসংবৃতে ॥৩৫॥

ভারতকৌমুদী

প্রদীপৈরিতি। কাঞ্চনস্য স্বর্ণস্যেমে ইতি কাঞ্চনাস্তৈঃ। পরিবব্রুর্ভৃত্যাঃ ॥৩১॥

স ইতি। জ্বলন্, প্রদীপালোকানাং মণিময়পরিচ্ছদেষু পতনাদিতি ভাবঃ ॥৩২॥

কঞ্চুকেতি। তত্র পথি, কঞ্চুকানি বারবাণানি উষ্ণীষাণি চ এষাং সন্তীতি তে, বেত্রাণি ঝর্ঝরা রাজগমনসূচকা বাদ্যবিশেষাশ্চ পাণিষু যেষাং তে। "নদপ্রভেদে বাদ্যে চ ঝর্ঝরঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ। তং জনং দ্রষ্টুমাগতং লোকম্, সর্ব্বতোদিশং শনকৈঃ প্রোৎসারয়ন্তো জগ্মুঃ ॥৩৩॥

গ্রহণপূর্ব্বক তাহাদিগকে সম্মান দেখাইতে থাকিয়া তাহাদের মধুর বাক্য সকল শ্রবণ করিতে লাগিলেন ॥২৮—৩০॥

সকল দিকে প্রজ্বলিত গন্ধতৈলযুক্ত স্বর্ণময় প্রদীপ লইয়া মহারাজ দুর্য্যোধনকে পরিবেষ্টন করিয়া ভৃত্যেরাও সঙ্গে সঙ্গে চলিতে লাগিল ॥৩১॥

তখন রাজা দুর্য্যোধন সেই স্বর্ণময় প্রদীপসমূহে পরিবেষ্টিত হইয়া উজ্জ্বল মূর্ত্তি ধারণ করিয়া, উজ্জ্বল-মহাগ্রহ-বেষ্টিত চন্দ্রের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৩২॥

কঞ্চুক (আলখেল্লা) ও উষ্ণীষধারী এবং বেত্র ও ঝর্ঝরবাদ্যহস্ত রক্ষিপুরুষেরা আগত লোকদিগকে সকল দিকে ধীরে ধীরে সরাইয়া দিতে থাকিয়া পথে সঙ্গে সঙ্গে চলিতে থাকিল ॥৩৩॥

তাহার পর রাজা দুর্য্যোধন ভীষ্মের সুন্দর শিবিরের নিকটে যাইয়া, অশ্বপৃষ্ঠ হইতে অবতীর্ণ হইয়া, ভীষ্মের নিকটে গমন করিয়া, তাঁহাকে অভিবাদনপূর্ব্বক

(৩১) ... পরিবব্রুর্মহাত্মানঃ—বা। (৩২) ... কাঞ্চনৈঃ শুভৈঃ — পি।

উবাচ প্রাঞ্জলির্ভীষ্মং বাষ্পকণ্ঠোঽশ্রুলোচনঃ।
ত্বাং বয়ং হি সমাশ্রিত্য সংযুগে শত্রুসূদন। ॥৩৬॥
উৎসহেম রণে জেতুং সেন্দ্রানপি সুরাসুরান্।
কিমু পাণ্ডুসুতান্ বীরান্ সসুহৃদ্গণবান্ধবান্ ॥৩৭॥ (কলাপকম্)
তস্মাদর্হসি গাঙ্গেয়। কৃপাং কর্ত্তুং ময়ি প্রভো।।
জহি পাণ্ডুসুতান্ বীরান্ মহেন্দ্র ইব দানবান্ ॥৩৮॥
পূর্ব্বমুক্তং মহাবাহো। হনিষ্যামি সসোমকান্।
পাঞ্চালান্ কেকয়ৈঃ সার্দ্ধং করূষাংশ্চেতি ভারত। ॥৩৯॥
তদ্বচঃ সত্যমেবাস্তু জহি পার্থান্ সমাগতান্।
সোমকাংশ্চ মহেষ্বাসান্ সত্যবাগ্ ভব ভারত। ॥৪০॥
দয়য়া যদি বা রাজন্। দ্বেষ্যভাবান্মম প্রভো।।
মন্দভাগ্যতয়া বাপি মম রক্ষসি পাণ্ডবান্ ॥৪১॥

---

ভারতকৌমুদী

সমিতি। হয়াদ্যাৎ। নিষণ্ণ উপবিষ্টঃ, সর্ব্বতোভদ্রে তদাখ্যে। স্পর্দ্ধি স্বর্ণস্পর্দ্ধাকারি যদাস্তরণং বস্ত্রং তেন সংবৃতে। সংযুগে যুদ্ধে। উৎসহেম শক্নুয়াম ॥৩৪—৩৭॥

তস্মাদিতি। হে গাঙ্গেয়! গঙ্গাপুত্র! প্রভো! সেনাপতিত্বাৎ প্রভাবসম্পন্ন! ॥৩৮॥

পূর্ব্বমিতি। সোমকৈঃ সহেতি সসোমকাস্তান্। করূষান্ করূষদেশীয়ান্ যোধান্ ॥৩৯॥

তদিতি। পার্থান্ পাণ্ডবান্। সোমকপদং পাঞ্চালকেকয়করূষাণামপ্যুপলক্ষণম্ ॥৪০॥

---

স্বর্ণতুল্য উজ্জ্বল আস্তরণে আবৃত 'সর্ববতোভদ্র'-নামক স্বর্ণময় উত্তম আসনে উপবেশন করিয়া, বাষ্পরুদ্ধকণ্ঠ ও অশ্রুসিক্তনয়ন হইয়া কৃতাঞ্জলিপুটে ভীষ্মকে বলিতে লাগিলেন—"শত্রুদমন পিতামহ! আমরা আপনাকে অবলম্বন করিয়া যুদ্ধে ইন্দ্রের সহিত দেবাসুরগণকেও জয় করিতে পারি, তাহাতে সুহৃদ্গণ ও বান্ধবগণের সহিত বীর পাণ্ডবগণের বিষয় আর কি বলিব ॥৩৪—৩৭॥

অতএব প্রভাবসম্পন্ন গঙ্গানন্দন! আপনি আমার প্রতি দয়া করুন; ইন্দ্র যেমন দানবগণকে বধ করিতেন, আপনিও সেইরূপ পাণ্ডবগণকে বধ করুন ॥৩৮॥

মহাবাহু ভরতনন্দন! আপনি পূর্বে বলিয়াছিলেন যে, "আমি—সোমক ও কেকয়গণের সহিত পাঞ্চাল ও করূষগণকে বধ করিব" ॥৩৯॥

ভরতনন্দন! আপনার সেই বাক্য সত্যই হউক; আপনি—সমাগত পাণ্ডব, সোমক, পাঞ্চাল, কেকয় ও করূষগণকে বধ করুন এবং সত্যবাদী হউন ॥৪০॥

---

(৩৭) উৎসহামো রণে জেতুম্...পি।

অনুজানীহি সমরে কর্ণমাহবশোভিনম্।
স জেষ্যতি রণে পার্থান্ সসুহৃজ্জনবান্ধবান্ ॥৪২॥(যুগ্মকম্)
স এবমুক্ত্বা নৃপতিঃ পুত্রো দুর্য্যোধনস্তব।
নোবাচ বচনং কিঞ্চিদ্ভীষ্মং সত্যপরাক্রমম্ ॥৪৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে ভীষ্মং প্রতি দুর্য্যোধনবাক্যে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

পক্ষান্তরমাহ—দয়য়েতি। পাণ্ডবান্ প্রতি দয়য়া। হে রাজন্! রাজপুত্র! দ্বেষভাবাৎ দ্বেষাৎ। মম মন্দভাগ্যতয়া মন্দভাগ্যত্বাদাত্মন এবাশক্ততয়া। তদেতি শেষঃ। আহব-শোভিনং বীরশ্রিয়া সমরে শোভমানম্। অত্রায়মাশয়ঃ—ভীষ্মে অস্ত্রং গৃহ্ণতি নাহমস্ত্রং গ্রহীষ্যামীতি হি কর্ণপ্রতিজ্ঞাসীৎ। ততশ্চ স্বয়মস্ত্রগ্রহণে কর্ণং প্রত্যস্ত্রগ্রহণানুজ্ঞা নোপপদ্যত ইত্যস্ত্রং ত্যজেতি॥৪১—৪২॥

স ইতি। সত্যপরাক্রমমিত্যনেন বিপক্ষহননে ভীষ্মস্য শক্তিরাসীদিতি সূচিতম্ ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(:*:)——

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—১৮॥ হয়ং হয়যানং রথমিতি যাবৎ ॥১৯—২০॥ ভণ্ডীপুষ্পং মঞ্জিষ্ঠাপুষ্পম্ ॥২১—২৬॥ অন্বীয়মানঃ অনুগম্যমানঃ ॥২৭॥ দক্ষিণং স্বভুজং সম্ভৃত্য সমুদ্ধৃত্য, শৈক্ষং শস্ত্রাদিশিক্ষাসম্পন্নম্ ॥২৮—৪৩॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৩॥

-:*:-

প্রভাবসম্পন্ন রাজপুত্র! পক্ষান্তরে আপনি যদি দয়াবশতঃ, কিংবা আমার প্রতি বিদ্বেষনিবন্ধন, অথবা আমার দুর্ভাগ্যতার জন্য পাণ্ডবগণকে রক্ষাই করেন, তবে আপনি—যুদ্ধশোভী কর্ণের উপরে যুদ্ধ করিবার অনুমতি করুন; তিনি যুদ্ধে সুহৃদ্গণ ও বন্ধুগণের সহিত পাণ্ডবগণকে জয় করিবেন" ॥৪১—৪২॥

এইরূপ বলিয়া আপনার পুত্র রাজা দুর্য্যোধন সত্যপরাক্রম ভীষ্মকে আর কোন কথা বলিলেন না" ॥৪৩॥

——:*:——

(৪২) ... সসুহৃদ্গণবান্ধবান্ — রা নি। ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' — নি। * '...অষ্টনবতি-তমোঽধ্যায়ঃ' — বা, '...সপ্তনবতিতমোঽধ্যায়ঃ' — রা নি।

# চতুর্নবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

বাক্শল্যৈস্তব পুত্রেণ সোঽতিবিদ্ধো মহামনাঃ।
দুঃখেন মহতাবিষ্টো নোবাচাপ্রিয়মণ্বপি ॥১॥
স ধ্যাত্বা সুচিরং কালং দুঃখরোষসমন্বিতঃ।
শ্বসন্নিব মহানাগঃ প্রণুন্নো বাক্শলাকয়া ॥২॥
উদ্ধৃত্য চক্ষুষী কোপান্নির্দ্দহন্নিব ভারত!।
সদেবাসুরগন্ধর্ব্বং লোকং কাল ইবাপরঃ ॥৩॥
অব্রবীত্তব পুত্রং স সামপূর্ব্বমিদং বচঃ।
কিং ত্বং দুর্য্যোধনৈবং মাং বাক্শল্যৈরপকৃন্তসি ॥৪॥
ঘটমানং যথাশক্তি কুর্ব্বাণঞ্চ তব প্রিয়ম্।
জুহ্বানং সমরে প্রাণাংস্তব বৈ প্রিয়কাম্যয়া ॥৫॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

বাগিতি। বাচ এব শল্যানি শঙ্কবস্তৈঃ। অণু অল্পমপি নোবাচ মহামনস্ত্বাদেব ॥১॥

স ইতি। ধ্যাত্বা চিন্তয়িত্বা। প্রণুন্নঃ প্রবিদ্ধঃ। উদ্ধৃত্য উত্তোল্য। লোকং জগৎ, কালো মহাকালো রুদ্রঃ। সামপূর্ব্বং সান্ত্বপ্রযুক্তম্। অপকৃন্তসি হৃদয়ং ছিনৎসি। ঘটমানং পাণ্ডবান্ জেতুং চেষ্টমানম্। জুহ্বানং হোতুমুদ্যচ্ছন্তম্। সমরস্যানলরূপত্বং ব্যজ্যতে ॥২—৫॥

সঞ্জয় বলিলেন—"মহারাজ! আপনার পুত্র দুর্য্যোধনকর্ত্তৃক সেইরূপ বাক্যশল্যদ্বারা অত্যন্ত বিদ্ধ এবং মহাদুঃখিত হইয়াও মহামনা ভীষ্ম (তাহার উত্তরে) অল্প অপ্রিয় বাক্যও বলিলেন না ॥১॥

ভরতনন্দন! তিনি বাক্যশল্যদ্বারা তাড়িত হওয়ায় দুঃখিত ও ক্রুদ্ধ হইয়া, মহাসর্পের ন্যায় শ্বাস ত্যাগ করিতে থাকিয়া, দীর্ঘকাল চিন্তা করিয়া, দ্বিতীয় রুদ্রের ন্যায় ক্রোধবশতঃ দেবতা, অসুর ও গন্ধর্ব্বগণের সহিত ত্রিভুবনই যেন দগ্ধ করতঃ, নয়নযুগল উত্তোলনপূর্ব্বক কোমলতাযুক্ত এই কথাগুলি দুর্য্যোধনকে

(১)…নোবাচ দুঃখোপহতো হ্যপ্রিয়ং প্রিয়মথপি—নি। (২)…শ্বসমানো যথা নাগঃ প্রতুন্নো বৈ শলাকয়া—পি,…শ্বসমানো যথা নাগঃ—রা। (৩)…লোকং লোকবিদাং বরঃ—পি বা রা।

যদা তু পাণ্ডবঃ শূরঃ খাণ্ডবেঽগ্নিমতর্পয়ৎ।
পরাজিত্য রণে শক্রং পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥৬॥
যদা চ ত্বাং মহাবাহো! গন্ধর্বৈর্হৃতমোজসা।
অমোচয়ৎ পাণ্ডুসুতঃ পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥৭॥
দ্রবমাণেষু শূরেষু সোদরেষু তব প্রভো!।
সূতপুত্রে চ রাধেয়ে পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥৮॥
যচ্চ নঃ সহিতান্ সর্ব্বান্ বিরাটনগরে তদা।
এক এবাজয়ৎ পার্থঃ পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥৯॥

ভারতকৌমুদী

অষ্টভিঃ শ্লোকৈরর্জ্জুনস্যাজয্যত্বং সূচয়ন্ প্রথমমর্জ্জুনস্য খাণ্ডবদাহে দেবগণজয়মাহ—যদেতি। যদা যৎ, পাণ্ডবোঽর্জ্জুনঃ। পর্য্যাপ্তং যথেষ্টম্, নিদর্শনং তদ্বীরত্বস্য দৃষ্টান্তঃ ॥৬॥

ঘোষযাত্রায়ামর্জ্জুনবীরত্বমাহ—যদেতি। ওজসা বলেন। পাণ্ডুসুতোঽর্জ্জুনঃ ॥৭॥

অথ কীদৃশ্যামবস্থায়াং হৃতমিত্যাহ—দ্রবেতি। দ্রবমাণেষু দ্রবৎসু পলায়মানেষু। সূত-পুত্রে রাধেয়ে কর্ণে চ পলায়মানে। পর্য্যাপ্তং তন্নিদর্শনমিতি পুনরভিধানাদ্বেদং যুগ্মকম্ ॥৮॥

উত্তরগোগ্রহবৃত্তান্তমাহ চতুর্ভির্যদিতি। নঃ অস্মান্। তদা গোহরণকালে ॥৯॥

---

বলিলেন—"দুর্য্যোধন! আমি শক্তি অনুসারে পাণ্ডবগণকে জয় করিবার চেষ্টা করিতেছি, তোমার প্রিয়কার্য্য করিতেছি এবং তোমারই প্রীতি কামনা করিয়া সমরানলে প্রাণ আহুতি দিতে উদ্যত রহিয়াছি; তথাপি তুমি বাক্যশল্যদ্বারা আমাকে এরূপ বিদীর্ণ করিতেছ কেন? ॥২—৫॥

দেখ, খাণ্ডবদাহের সময়ে মহাবীর অর্জ্জুন যুদ্ধে ইন্দ্রকে পর্য্যন্ত জয় করিয়া অগ্নিদেবকে যে সন্তুষ্ট করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥৬॥

মহাবাহু! গন্ধর্ব্বেরা বলপূর্ব্বক তোমাকে হরণ করিয়া লইয়া চলিয়াছিল; তখন অর্জ্জুন যে তোমাকে মুক্ত করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥৭॥

রাজা! তখন তোমার বীর ভ্রাতারা এবং কর্ণও পলায়ন করিয়াছিলেন; সেই অবস্থায় অর্জ্জুন যে তোমাকে মুক্ত করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥৮॥

বিরাটরাজধানীতে সেই উত্তরগোগ্রহের যুদ্ধের সময়ে একমাত্র অর্জ্জুনই যে আমাদের সম্মিলিত সকলকে জয় করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥৯॥

---

(১)···এক এব সমুদ্যোত্তঃ—পি বা ব রা।

দ্রোণঞ্চ যুধি সংরব্ধং মাঞ্চ নির্জ্জিত্য সংযুগে।
বাসাংসি স সমাদত্ত পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥১০॥
তথা দ্রৌণিং মহেষ্বাসং শারদ্বতমথাপি চ।
গোগ্রহে জিতবান্ পূর্ব্বং পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥১১॥
বিজিত্য চ যথা কর্ণং সদা পুরুষমানিনম্।
উত্তরায়ৈ দদৌ বস্ত্রং পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥১২॥
নিবাতকবচান্ যুদ্ধে বাসবেনাপি দুর্জ্জয়ান্।
জিতবান্ সমরে পার্থঃ পর্য্যাপ্তং তন্নিদর্শনম্ ॥১৩॥
কো হি শক্তো রণে জেতুং পাণ্ডবং রভসং সদা।
যস্য গোপ্তা জগদ্‌গোপ্তা শঙ্খচক্রগদাধরঃ ॥১৪॥
বাসুদেবোঽনন্তশক্তিঃ সৃষ্টিসংহারকারকঃ।
সর্ব্বেশ্বরো দেবদেবঃ পরমাত্মা সনাতনঃ ॥১৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

দ্রোণমিতি। সংরব্ধং ক্রুদ্ধম্। স পার্থঃ পার্থপ্রযুক্ত উত্তর ইত্যর্থঃ ॥১০॥

তথেতি। দ্রৌণিমশ্বত্থামানম্, শারদ্বতং কৃপম্ ॥১১॥

বিজিত্যেতি। যথা যৎ। পুরুষমানিনমিত্যনেন কর্ণস্যাভিমানিত্বমাত্রমিতি সূচিতম্ ॥১২॥

অর্জ্জুনস্য স্বর্গবাসকালীনং বীরত্বং সূচয়তি নিবাতেতি। বাসবেন ইন্দ্রেণ ॥১৩॥

ক ইতি। পাণ্ডবমর্জ্জুনম্, রভসং বেগবন্তম্। গোপ্তা রক্ষিতা। সনাতনো নিত্যঃ ॥১৪—১৫॥

সেই যুদ্ধে ক্রুদ্ধ দ্রোণকে এবং আমাকে জয় করিয়া অর্জ্জুন উত্তরকে দিয়া যে আমাদের বস্ত্র হরণ করাইয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥১০॥

এবং তিনি সেই উত্তরগোগ্রহযুদ্ধে মহাধনুর্দ্ধর অশ্বত্থামাকে ও কৃপাচার্য্যকে পূর্ব্বে যে জয় করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥১১॥

আর অর্জ্জুন সেই যুদ্ধে সর্ব্বদা পুরুষাভিমানী কর্ণকেও জয় করিয়া উত্তরাকে যে বস্ত্র দান করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শনও ॥১২॥

যুদ্ধে ইন্দ্রেরও অজেয় নিবাতকবচনামক অসুরগণকে অর্জ্জুন যুদ্ধে যে জয় করিয়াছিলেন, তাহাই তাঁহার বীরত্বের যথেষ্ট নিদর্শন ॥১৩॥

তা'র পর অনন্তশক্তি, জগতের সৃষ্টি, স্থিতি ও সংহারকারী, সর্ব্বেশ্বর, দেবদেব, পরমাত্মা, সনাতন ও শঙ্খ-চক্র-গদাধারী স্বয়ং বাসুদেব যাঁহার রক্ষক, যুদ্ধে

(১০) দ্রোণঞ্চ যুধি নির্জ্জিত্য—পি। (১১) জিতবান্ পার্থঃ—পি। (১৪)…রভসং জ্ঞা—নি।

উক্তোঽসি বহুশো রাজন্! নারদাদ্যৈর্মহর্ষিভিঃ।
ত্বন্তু মোহান্ন জানীষে বাচ্যাবাচ্যং সুযোধন! ॥১৬॥
মুমূর্ষুর্হি নরঃ সর্ব্বান্ বৃক্ষান্ পশ্যতি কাঞ্চনান্।
তথা ত্বমপি গান্ধারে! বিপরীতানি পশ্যসি ॥১৭॥
স্বয়ং বৈরং মহৎ কৃত্বা পাণ্ডবৈঃ সহ সৃঞ্জয়ৈঃ।
যুধ্যস্ব তানদ্য রণে পশ্যামঃ পুরুষো ভব ॥১৮॥
অহন্তু সোমকান্ সর্ব্বান্ পাঞ্চালাংশ্চ সমাগতান্।
নিহনিষ্যে নরব্যাঘ্র! বর্জ্জয়িত্বা শিখণ্ডিনম্ ॥১৯॥
তৈর্ব্বাহং নিহতঃ সংখ্যে গমিষ্যে যমসাদনম্।
তান্ বা নিহত্য সমরে প্রীতিং দাস্যাম্যহং তব ॥২০॥
পূর্ব্বং হি স্ত্রী সমুৎপন্না শিখণ্ডী রাজবেশ্মনি।
বরদানাৎ পুমান্ জাতঃ সৈষা বৈ স্ত্রী শিখণ্ডিনী ॥২১॥

---

ভারতকৌমুদী

উক্ত ইতি। উক্তোঽসি কৃষ্ণার্জ্জুনয়োর্নরনারায়ণত্বমিতি শেষঃ ॥১৬॥
মুমূর্ষুরিতি। কাঞ্চনান্ স্বর্ণময়ান্। বিপরীতানি পরাজয়াদিবিষয়ে জয়াদীন্ ॥১৭॥
স্বয়মিতি। যুধ্যস্ব ত্বং স্বয়মেবেত্যাশয়ঃ ॥১৮॥
তর্হি কিং নিবর্ত্তিষ্যস ইত্যাহ—অহমিতি। চকারাৎ কেকয়াংশ্চ ॥১৯॥
তৈরিতি। সংখ্যে যুদ্ধে, গমিষ্যে গমিষ্যামি, যমস্য সাদনং গৃহম্ ॥২০॥

---

সর্ব্বদা বেগবান্ সেই অর্জ্জুনকে যুদ্ধে কোন্ ব্যক্তি জয় করিতে সমর্থ হয়? ॥১৪—১৫॥

রাজা দুর্য্যোধন! নারদপ্রভৃতি মহর্ষিরা তোমাকে বহুবার বলিয়াছেন; কিন্তু তুমি মোহবশতঃ বক্তব্যাবক্তব্য বুঝিতেছ না ॥১৬॥

গান্ধারীনন্দন! মুমূর্ষু লোক যেমন সকল বৃক্ষকেই স্বর্ণময় দেখে, তুমিও সেইরূপ বিপরীতই দেখিতেছ ॥১৭॥

তুমি নিজে পাণ্ডব ও সৃঞ্জয়গণের সহিত গুরুতর শত্রুতা জন্মাইয়া এখন নিজেই তাঁহাদের সহিত যুদ্ধ কর, পুরুষ হও, আমরা দেখি ॥১৮॥

কিন্তু নরশ্রেষ্ঠ! আমি শিখণ্ডীকে ত্যাগ করিয়া যুদ্ধে সমাগত সমস্ত সোমক, পাঞ্চাল ও কেকয়গণকে বধ করিব ॥১৯॥

হয়—আমি তাহাদের হাতে যুদ্ধে নিহত হইয়া যমালয়ে যাইব, না হয়—তাহাদিগকে যুদ্ধে সংহার করিয়া তোমার সন্তোষ জন্মাইব ॥২০॥

---

(১৭)···নরঃ সর্বো বৃক্ষান্—পি।

তমহং ন হনিষ্যামি প্রাণত্যাগেঽপি ভারত ! ।
যাঽসৌ প্রাঙ্ নির্ম্মিতা ধাত্রা সৈষা বৈ স্ত্রী শিখণ্ডিনী ॥২২॥
সুখং স্বপিহি গান্ধারে ! শ্বোঽস্মি কর্ত্তা মহারণম্ ।
যং জনাঃ কথয়িষ্যন্তি যাবৎ স্থাস্যতি মেদিনী ॥২৩॥
এবমুক্তস্তব সুতো নির্জগাম জনেশ্বর ! ।
অভিবাদ্য গুরুং মূর্দ্ধ্না প্রযযৌ স্বং নিবেশনম্ ॥২৪॥
আগম্য তু ততো রাজা বিসৃজ্য চ মহাজনম্ ।
প্রবিবেশ ততস্তূর্ণং ক্ষয়ং শত্রুক্ষয়ঙ্করঃ ॥২৫॥
প্রবিষ্টঃ স নিশাং তাঞ্চ গময়ামাস পার্থিবঃ ।
প্রভাতায়াঞ্চ শর্ব্বর্য্যাং প্রাতরুত্থায় তান্ নৃপঃ ॥২৬॥

ভারতকৌমুদী

নন্বু শিখণ্ডিনো বর্জনে কো হেতুরিত্যাহ—পূর্ব্বমিতি। বৃত্তান্তোঽয়মুদ্যোগপর্ব্বণি দৃশ্যঃ ॥২১॥
তমিতি। স্ত্রীপূর্ব্বত্বাদেব স্ত্রীত্বাশয়ঃ ॥২২॥
সুখমিতি। শ্বঃ পরদিনে। কর্ত্তেতি তাচ্ছীল্যাত্তৃন্প্রত্যয়ান্ততয়া কর্ম্মণি ন ষষ্ঠী ॥২৩॥
এবমিতি। নির্জগাম ভীষ্মশিবিরাৎ। গুরুং পিতামহং ভীষ্মম্ ॥২৪॥
আগম্যেতি। মহাজনং সহচরং লোকসমূহম্। ক্ষয়ং গৃহং স্বশিবিরমিত্যর্থঃ ॥২৫॥

দেখ, শিখণ্ডী দ্রুপদরাজার গৃহে প্রথমে স্ত্রী হইয়া জন্মিয়াছিল, পরে শিবের বরে পুরুষ হইয়াছে; সুতরাং সে স্ত্রী—শিখণ্ডিনী ॥২১॥

সুতরাং ভরতনন্দন! আমার প্রাণত্যাগের সম্ভাবনা হইলেও আমি শিখণ্ডীকে বধ করিব না। কারণ, বিধাতা যাহাকে পূর্ব্বে স্ত্রী করিয়া সৃষ্টি করিয়াছিলেন, সে স্ত্রী—শিখণ্ডিনীই বটে ॥২২॥

গান্ধারীনন্দন! এখন যাও, যাইয়া সুখে নিদ্রা যাও; আমি আগামী কল্য এমন মহাযুদ্ধ করিব যে, যতকাল পৃথিবী থাকিবে, ততকাল যাহার বিষয় লোকে বলিবে" ॥২৩॥

নরনাথ! ভীষ্ম এইরূপ বলিলে, আপনার পুত্র দুর্য্যোধন মস্তকদ্বারা ভীষ্মকে নমস্কার করিয়া ভীষ্মের শিবির হইতে নির্গত হইলেন এবং আপন শিবিরে প্রস্থান করিলেন ॥২৪॥

শত্রুক্ষয়কারী রাজা দুর্য্যোধন সেস্থান হইতে আসিয়া সহচর লোকদিগকে বিদায় দিয়া পরে সত্বর আপন শিবিরে প্রবেশ করিলেন ॥২৫॥

(২৫)···ক্ষয়ং বংশক্ষয়ঙ্করঃ—পি। (২৬) প্রহৃষ্টঃ স নিশাম্—নি।

রাজ্ঞঃ সমাজ্ঞাপয়ত সেনাং যোজয়তেতি হ।
অদ্য ভীষ্মো রণে ক্রুদ্ধো নিহনিষ্যতি সোমকান্ ॥২৭॥ (যুগ্মকম্)
দুর্য্যোধনস্য তচ্ছ্রুত্বা রাত্রৌ বিলপিতং বহু।
মন্যমানঃ স তং রাজন্! প্রত্যাদেশমিবাত্মনঃ ॥২৮॥
নির্ব্বেদং পরমং গত্বা বিনিন্দ্য পরবশ্যতাম্।
দীর্ঘং দধ্যৌ শান্তনবো যোদ্ধুকামোঽর্জ্জুনং রণে ॥২৯॥ (যুগ্মকম্)
ইঙ্গিতেন তু তজ্জ্ঞাত্বা গাঙ্গেয়েন বিচিন্তিতম্।
দুর্য্যোধনো মহারাজ! দুঃশাসনমচোদয়ৎ ॥৩০॥
দুঃশাসন! রথাস্তূর্ণং যুজ্যন্তাং ভীষ্মরক্ষিণঃ।
দ্বাবিংশতিমনীকানি সর্ব্বাণ্যেবাভিচোদয় ॥৩১॥

ভারতকৌমুদী

প্রবিষ্ট ইতি। গময়ামাস অতিবাহয়ামাস। সোমকপদং কেকয়াদীনামুপলক্ষণম্ ॥২৬-২৭॥
দুর্য্যোধনস্যেতি। প্রত্যাদেশং সৈনাপত্যান্নিরাকরণম্। নির্ব্বেদমাত্মগ্লানিম্ ॥২৮—২৯॥
ইঙ্গিতেনেতি। ইঙ্গিতেনানুমানেন। গাঙ্গেয়েন ভীষ্মেণ। অচোদয়ৎ প্রৈরয়ৎ ॥৩০॥
দুঃশাসনেতি। অনীকানি সৈন্যানি, অভিচোদয় সর্ব্বতঃ প্রেরয় ॥৩১॥

---

শিবিরে প্রবেশ করিয়া তিনি সেই রাত্রি অতিবাহিত করিলেন, পরে রাত্রি প্রভাত হইলে প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া সেই রাজগণকে আদেশ করিলেন যে, 'আজ ভীষ্ম ক্রুদ্ধ হইয়া যুদ্ধে সোমকপ্রভৃতি বিপক্ষগণকে বিনাশ করিবেন; সুতরাং আপনারা সৈন্য যোজনা করুন' ॥২৬—২৭॥

রাজা! এদিকে ভীষ্ম পূর্ব্বরাত্রিতে দুর্য্যোধনের সেই নানাবিধ বিলাপ শুনিয়া, তাহাকেই নিজের প্রত্যাখ্যান মনে করিয়া, অত্যন্ত আত্মগ্লানি পাইয়া, পরাধীনতার বিশেষ নিন্দা করিয়া, সমরাঙ্গনে অর্জ্জুনের সহিত যুদ্ধ করিবার অভিলাষী হইয়া, দীর্ঘকাল চিন্তা করিলেন ॥২৮—২৯॥

মহারাজ! এখানে দুর্য্যোধন প্রভাতকালে ভীষ্মের সেই চিন্তিত বিষয় অনুমান করিয়া দুঃশাসনকে আদেশ করিলেন—॥৩০॥

"দুঃশাসন! তুমি সত্বর ভীষ্মরক্ষক রথগুলিকে প্রস্তুত কর এবং দ্বাবিংশতি-সংখ্যক সমস্ত সৈন্যকেই প্রেরণ কর ॥৩১॥

---

(২৯) ... বিনিন্দ্য পরাবাধ্যতাম্ — পি, ... বিনিন্দ্য পরবাচ্যতাম্ — বা।

অয়ং হি সমনুপ্রাপ্তো বর্ষপূগাভিচিন্তিতঃ।
পাণ্ডবানাং সসৈন্যানাং বধো রাজ্যস্য চাগমঃ ॥৩২॥
তত্র কার্য্যতমং মন্যে ভীষ্মস্যৈবাভিরক্ষণম্।
স নো গুপ্তঃ সহায়ঃ স্যাদ্ধন্যাৎ পার্থাংশ্চ সংযুগে ॥৩৩॥
অব্রবীদ্ধি বিশুদ্ধাত্মা নাহং হন্যাং শিখণ্ডিনম্।
স্ত্রীপূর্ব্বকো হ্যসৌ রাজন্! তস্মাদ্বর্জ্যো ময়া রণে ॥৩৪॥
লোকস্তদ্বেদ যদহং পিতুঃ প্রিয়চিকীর্ষয়া।
রাজ্যং স্ফীতং মহাবাহো! স্ত্রিয়শ্চ ত্যক্তবান্ পুরা ॥৩৫॥
নৈব চাহং স্ত্রিয়ং জাতু ন স্ত্রীপূর্ব্বং কথঞ্চন।
হন্যাং যুধি নরশ্রেষ্ঠ! সত্যমেতদ্ব্রবীমি তে ॥৩৬॥

ভারতকৌমুদী

অয়মিতি। বর্ষপূগেন বৎসরসমূহেনাভিচিন্তিতঃ। আগমঃ প্রাপ্তিঃ ॥৩২॥
তত্রেতি। কার্য্যতমং সর্ব্বপ্রধানকর্ত্তব্যম্। নঃ অস্মাকম্, গুপ্তো রক্ষিতঃ ॥৩৩॥
অব্রবীদিতি। বিশুদ্ধাত্মা কামাভাবেন নির্ম্মলচিত্তো ভীষ্মঃ ॥৩৪॥
ভীষ্মেণ প্রাগমুক্তমপি তদাদরজননার্থমাহ—লোক ইতি। বেদ জানাতি। স্ফীতং বৃদ্ধম্ ॥৩৫॥
নেতি। জাতু কদাচিৎ, স্ত্রীপূর্ব্বং পুমাংসম্, কথঞ্চন জীবনসঙ্কটেঽপি ॥৩৬॥

সৈন্যগণের সহিত পাণ্ডবগণের বধ এবং সম্পূর্ণ রাজ্যলাভ—এই দুইটা বিষয়ই আমি বহু বৎসর যাবৎ চিন্তা করিয়া আসিতেছি; তাহাই এই উপস্থিত হইয়াছে ॥৩২॥

তাহাতে আমি মনে করি—সর্ব্বতোভাবে ভীষ্মকে রক্ষা করাই আমাদের সর্ব্বপ্রধান কর্ত্তব্য। কারণ, তিনি রক্ষিত হইয়া আমাদের সহায় হইবেন এবং যুদ্ধে পাণ্ডবগণকে বধ করিতে পারিবেন ॥৩৩॥

কেন না, বিশুদ্ধচিত্ত ভীষ্ম আমাকে বলিয়াছেন—'রাজা! আমি শিখণ্ডীকে বধ করিব না। কারণ, সে স্ত্রীপূর্ব্ব পুরুষ; সুতরাং আমি যুদ্ধে শিখণ্ডীকে ত্যাগ করিব ॥৩৪॥

মহাবাহু! আমি পূর্ব্বে পিতার প্রিয়কার্য্য করিবার ইচ্ছায় যে সমৃদ্ধ রাজ্য এবং স্ত্রী পরিত্যাগ করিয়াছিলাম, তাহা লোকে জানে ॥৩৫॥

(৩২) ইদং হি সমনুপ্রাপ্তং বর্ষপূগাভিচিন্তিতম্ —পি বা রা। (৩৩) তত্র কার্য্যমহং মন্যে —নি।

অয়ং স্ত্রীপূর্ব্বকো রাজন্! শিখণ্ডী যদি তে শ্রুতঃ।
উদ্‌যোগে কথিতং সর্ব্বং যথা জাতা শিখণ্ডিনী ॥৩৭॥
কন্যা ভূত্বা পুমান্ জাতঃ স চ যোৎস্যতি ভারত।।
তস্মাহং প্রমুখে বাণান্ ন মুঞ্চেয়ং কথঞ্চন ॥৩৮॥
যুদ্ধে হি ক্ষত্রিয়াংস্তাত। পাণ্ডবানাং জয়ৈষিণঃ।
সর্ব্বানন্যান্ হনিষ্যামি সম্প্রাপ্তান্ রণমূর্দ্ধনি ॥৩৯॥
এবং মাং ভরতশ্রেষ্ঠো গাঙ্গেয়ঃ প্রাহ শস্ত্রবিৎ।
তত্র সর্ব্বাত্মনা মন্যে গাঙ্গেয়স্যৈব পালনম্ ॥৪০॥

ভারতকৌমুদী

অয়মিতি। উদ্‌যোগে এতদ্‌যুদ্ধোদ্‌যোগকালে, উদ্‌যোগপর্ব্বণি চেতি কবিনা সূচিতম্ ॥৩৭॥
কন্যেতি। কন্যা স্ত্রী। স শিখণ্ডী চ। প্রমুখে সম্মুখে ॥৩৮॥
যুদ্ধ ইতি। অন্যান্ শিখণ্ডীতরান্, সম্প্রাপ্তানুপস্থিতান্ ॥৩৯॥
এবমিতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ। সর্ব্বাত্মনা সর্ব্বপ্রযত্নেন। পালনং রক্ষণং কর্ত্তব্যম্ ॥৪০॥

ভারতভাবদীপঃ

বাক্‌শল্যৈরিতি ॥১—৫॥ পর্য্যাপ্তং প্রাপ্তম্ ॥৮—২৪॥ মহাজনং জনসমূহম্? ক্ষাং গৃহম্ ॥২৫—২৭॥ প্রত্যাদেশং নিরাকরণম্ ॥২৮॥ নির্ব্বেদং খেদম্ ॥২৯—৩৬॥ উদ্‌যোগে যুদ্ধাৎ প্রাক্ ॥৩৭—৫১॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥৯৪॥

---

নরশ্রেষ্ঠ! আমি যুদ্ধে কখনও কোন প্রকারেও স্ত্রী বা স্ত্রীপূর্ব্ব পুরুষকে বধ করিব না; ইহা আমি তোমার নিকট সত্য বলিতেছি ॥৩৬॥

রাজা! আমি মনে করি—এই শিখণ্ডী যে স্ত্রীপূর্ব্ব পুরুষ, তাহা তুমি শুনিয়াছ। কারণ, শিখণ্ডিনী যেভাবে জন্মিয়াছিল, সে সমস্ত বৃত্তান্তই আমি এই যুদ্ধোদ্‌যোগের সময় তোমার নিকট বলিয়াছিলাম ॥৩৭॥

ভরতনন্দন! শিখণ্ডী প্রথমে স্ত্রী হইয়া পরে পুরুষ হইয়াছে এবং সে যুদ্ধ করিবে; সুতরাং আমি কোন প্রকারেই তাহার সম্মুখে বাণক্ষেপ করিব না ॥৩৮॥

বৎস! পাণ্ডবগণের জয়াভিলাষী সমরাঙ্গনে উপস্থিত অপর সকল ক্ষত্রিয়কেই আমি যুদ্ধে বিনাশ করিব' ॥৩৯॥

ভরতবংশশ্রেষ্ঠ এবং অস্ত্রজ্ঞ ভীষ্ম আমাকে এইরূপ বলিয়াছেন; অতএব সমরাঙ্গনে সর্ব্বপ্রযত্নে ভীষ্মকে রক্ষা করাই আমাদের উচিত বলিয়া মনে করি ॥৪০॥

---

(৩৮) ... কন্যা মনুষ্যঃ স চ মাং যোধয়িষ্যতি ভারত।—পি, ... স চ মাং যোধয়িষ্যতি—বা রা।
(৩৯) ... সম্প্রাপ্তান্ বাণগোচরম্—পি। (৪০) এবং মাং ভরতশ্রেষ্ঠ।—পি রা নি।

অরক্ষ্যমাণং হি বৃকো হন্যাৎ সিংহং মহাবনে।
মা বৃকেণেব গাঙ্গেয়ং ঘাতয়েম শিখণ্ডিনা ॥৪১॥
মাতুলঃ শকুনিঃ শল্যঃ কৃপো দ্রোণো বিবিংশতিঃ।
যত্তা রক্ষন্তু গাঙ্গেয়ং তস্মিন্ গুপ্তে ধ্রুবো জয়ঃ ॥৪২॥
এতচ্ছ্রুত্বা তু তে সর্ব্বে দুর্য্যোধনবচস্তদা।
সর্ব্বতো রথবংশেন গাঙ্গেয়ং পর্য্যবারয়ন্ ॥৪৩॥
পুত্রাশ্চ তব গাঙ্গেয়ং পরিবার্য্য যযুর্মুদা।
কম্পয়ন্তো ভুবং দ্যাঞ্চ ক্ষোভয়ন্তশ্চ পাণ্ডবান্ ॥৪৪॥
তে রথৈঃ সুপ্রসংযুক্তৈর্দন্তিভিশ্চ মহারথাঃ।
পরিবার্য্য রণে ভীষ্মং দংশিতাঃ সমবস্থিতাঃ ॥৪৫॥
যথা দেবাসুরে যুদ্ধে ত্রিদশা বজ্রধারিণম্।
সর্ব্বে তে স্ম ব্যতিষ্ঠন্ত রক্ষন্তস্তং মহারথম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

অরক্ষ্যেতি। বৃকঃ ক্ষুদ্রো ব্যাঘ্রবিশেষঃ। গাঙ্গেয়ং সিংহমিবেত্যাশয়ঃ ॥৪১॥
মাতুল ইতি। যত্তা যত্নবন্তঃ সন্তঃ। গুপ্তে রক্ষিতে, জয়ঃ অস্মাকম্ ॥৪২॥
এতদিতি। রথানাং বংশেন সমূহেন, পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টন্ত ॥৪৩॥
পুত্রা ইতি। দ্যাং গগনম্, ক্ষোভয়ন্তো বিচলিতান্ কুর্ব্বন্তঃ ॥৪৪॥
ত ইতি। সুপ্রসংযুক্তৈঃ সুসজ্জিতৈঃ। দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥৪৫॥

কারণ, মহাবনে সিংহ যদি আত্মরক্ষা না করে, তবে ক্ষুদ্র ব্যাঘ্রও তাহাকে বধ করিতে পারে ; সুতরাং আমরা যেন ক্ষুদ্রব্যাঘ্রতুল্য শিখণ্ডীদ্বারা সিংহতুল্য ভীষ্মকে বধ না করাই ॥৪১॥

অতএব মাতুল শকুনি, শল্য, কৃপ, দ্রোণ ও বিবিংশতি—ইঁহারা যত্নবান্ হইয়া ভীষ্মকে রক্ষা করুন ; ভীষ্ম রক্ষিত হইলে আমাদের জয় নিশ্চিত' ॥৪২॥

দুর্য্যোধনের এই কথা শুনিয়া তখন তাঁহারা সকলে রথসমূহদ্বারা সকল দিকেই ভীষ্মকে বেষ্টন করিলেন ॥৪৩॥

আর আপনার পুত্রেরাও আনন্দের সহিত ভীষ্মকে পরিবেষ্টনপূর্ব্বক ভূতল ও গগনতল কম্পিত এবং পাণ্ডবগণকে বিচলিত করিতে থাকিয়া গমন করিতে লাগিলেন ॥৪৪॥

যুদ্ধসজ্জায় সজ্জিত সেই মহারথেরা সুসজ্জিত রথ ও হস্তীদ্বারা ভীষ্মকে পরিবেষ্টন করিয়া সমরাঙ্গনে অবস্থান করিতে লাগিলেন ॥৪৫॥

(৪১) ... সিংহং মহাহবে — পি বা রা, সা বৃকেণ চ — পি। (৪৫) তে রথৈস্তু সুসংযত্তৈঃ — পি।

ততো দুর্য্যোধনো রাজা পুনর্ভ্রাতরমব্রবীৎ।
সব্যং চক্রং যুধামন্যুরুত্তমৌজাশ্চ দক্ষিণম্।
গোপ্তারাবর্জ্জুনস্যৈতাবর্জ্জুনোঽপি শিখণ্ডিনঃ ॥৪৭॥
রক্ষ্যমাণঃ স পার্থেন তথাস্মাভির্বিবর্জিতঃ।
যথা ভীষ্মং ন নো হন্যাদ্দুঃশাসন! তথা কুরু ॥৪৮॥
ভ্রাতুস্তদ্বচনং শ্রুত্বা পুত্রো দুঃশাসনস্তব।
ভীষ্মং প্রমুখতঃ কৃত্বা প্রযযৌ সহ সেনয়া ॥৪৯॥
ভীষ্মস্তু রথবংশেন দৃষ্ট্বা সমভিসংবৃতম্।
অর্জ্জুনো রথিনাং শ্রেষ্ঠো ধৃষ্টদ্যুম্নমুবাচ হ ॥৫০॥

ভারতকৌমুদী

যথেতি। ত্রিদশা দেবাঃ, বজ্রধারিণমিন্দ্রম্। স্মশব্দঃ পাদপূরণে। তং ভীষ্মম্ ॥৪৬॥

তত ইতি। ভ্রাতরং দুঃশাসনম্। সব্যং বামম্। গোপ্তারৌ রক্ষিতারৌ। অর্জ্জুনোঽপি শিখণ্ডিনো গোপ্তেতি বচনবিপরিণামেনান্বয়ঃ, ভবেদিতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৭॥

রক্ষ্যেতি। বিবর্জিত উপেক্ষিতঃ, স শিখণ্ডী। নঃ অস্মাকম্ ॥৪৮॥

ভ্রাতুরিতি। প্রমুখতঃ সম্মুখে ॥৪৯॥

ভীষ্মমিতি। রথানাং বংশেন সমূহেন। হশব্দঃ পাদপূরণে ॥৫০॥

---

দেবাসুরযুদ্ধে দেবতারা যেমন ইন্দ্রকে রক্ষা করিতে থাকিয়া অবস্থান করিতেন, সেই মহারথেরা সকলেও তেমন মহারথ ভীষ্মকে রক্ষা করিতে থাকিয়া অবস্থান করিতে লাগিলেন ॥৪৬॥

তাহার পর রাজা দুর্য্যোধন পুনরায় দুঃশাসনকে বলিলেন—'দুঃশাসন! যুধামন্যু অর্জ্জুনের বাম চক্র এবং উত্তমৌজা তাহার দক্ষিণ চক্র রক্ষা করিবেন; আবার অর্জ্জুনও শিখণ্ডীকে রক্ষা করিবে ॥৪৭॥

অতএব দুঃশাসন! শিখণ্ডী অর্জ্জুনকর্ত্তৃক রক্ষিত হইবে, অথচ আমরা তাহাকে উপেক্ষা করিলে সে যাহাতে আমাদের ভীষ্মকে বধ না করিতে পারে, তুমি তাহা কর' ॥৪৮॥

দুর্য্যোধনের সেই কথা শুনিয়া আপনার পুত্র দুঃশাসন ভীষ্মকে সম্মুখে রাখিয়া সৈন্যগণের সহিত গমন করিতে লাগিলেন ॥৪৯॥

তখন ভীষ্মকে রথসমূহে পরিবেষ্টিত দেখিয়া ওদিকে রথিশ্রেষ্ঠ অর্জ্জুন ধৃষ্টদ্যুম্নকে বলিলেন—॥৫০॥

---

(৪৯) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

শিখণ্ডিনং নরব্যাঘ্রং ভীষ্মস্য প্রমুখে নৃপ ! ।
স্থাপয়স্বাদ্য পাঞ্চাল্য ! তস্য গোপ্তাহমিত্যুত ॥৫১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে ভীষ্মদুর্য্যোধনসংবাদে
চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ।

——:*:——

সঞ্জয় উবাচ ।

ততঃ শান্তনবো ভীষ্মো নির্যযৌ সহ সেনয়া ।
ব্যূহঞ্চাব্যূহত মহৎ সর্ব্বতোভদ্রমাত্মনঃ ॥১॥
কৃপশ্চ কৃতবর্ম্মা চ শৈব্যশ্চৈব মহারথঃ ।
শকুনিঃ সৈন্ধবশ্চৈব কাম্বোজশ্চ সুদক্ষিণঃ ॥২॥
ভীষ্মেণ সহিতাঃ সর্ব্বে পুত্ত্রৈশ্চ তব ভারত ! ।
অগ্রতঃ সর্ব্বসৈন্যানাং ব্যূহস্য প্রমুখে স্থিতাঃ ॥৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শিখণ্ডিনমিতি । প্রমুখে সম্মুখে, নৃপ ! নৃপপুত্ত্র ! । গোপ্তা রক্ষিতা ॥৫১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

তত ইতি । "ব্যূহং রচনায়ামপি" ইতি ক্লীবে হলায়ুধঃ । সর্ব্বতোভদ্রং নাম ॥১॥
কৃপ ইতি । সৈন্ধবো জয়দ্রথঃ । তব পুত্ত্রৈশ্চ সহিতাঃ । প্রমুখে সম্মুখে ॥২—৩॥

'পাঞ্চালরাজপুত্ত্র ! আপনি আজ নরশ্রেষ্ঠ শিখণ্ডীকে ভীষ্মের সম্মুখে স্থাপন করুন ; আমি তাঁহার রক্ষক হইব' ॥৫১॥

——:*:——

সঞ্জয় বলিলেন—"তাহার পর শান্তনুনন্দন ভীষ্ম সৈন্যগণের সহিত নির্গত হইলেন এবং আপনার পক্ষে 'সর্ব্বতোভদ্র'-নামে একটা মহাব্যূহ রচনা করিলেন ॥১॥

* '... নবনবতিতমোঽধ্যায়' — বা, '... অষ্টনবতিতমোঽধ্যায়ঃ' — রা নি।

দ্রোণো ভূরিশ্রবাঃ শল্যো ভগদত্তশ্চ মারিষ!।
দক্ষিণং পক্ষমাশ্রিত্য স্থিতা ব্যূহস্য দংশিতাঃ ॥৪॥
অশ্বত্থামা সোমদত্তশ্চাবন্ত্যৌ চ মহারথৌ।
মহত্যা সেনয়া যুক্তা বামং পক্ষমপালয়ন্ ॥৫॥
দুর্য্যোধনো মহারাজ! ত্রিগর্ত্তৈঃ সর্ব্বতো বৃতঃ।
ব্যূহমধ্যে স্থিতো রাজন্! পাণ্ডবান্ প্রতি ভারত! ॥৬॥
অলম্বুষো রথশ্রেষ্ঠঃ শ্রুতায়ুশ্চ মহারথঃ।
পৃষ্ঠতঃ সর্ব্বসৈন্যানাং স্থিতৌ ব্যূহস্য দংশিতৌ ॥৭॥
এবঞ্চ তত্তদা ব্যূহং কৃত্বা ভারত! তাবকাঃ।
সন্নদ্ধাঃ সমদৃশ্যন্ত প্রতপন্ত ইবাগ্নয়ঃ ॥৮॥

ভারতকৌমুদী

দ্রোণ ইতি। হে মারিষ! আর্য্য!। দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥৪॥
অশ্বেতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ বিন্দানুবিন্দৌ ॥৫॥
দুর্য্যোধন ইতি। ত্রিগর্ত্তৈস্ত্রিগর্ত্তদেশীয়ৈঃ সুশর্ম্মাদিভিঃ ॥৬॥
অলম্বুষ ইতি। অলম্বুষো রাক্ষসঃ, শ্রুতায়ুরম্বষ্ঠদেশাধিপতিঃ ॥৭॥
এবমিতি। পূর্ব্বং ব্যূহশব্দস্য ক্লীবে প্রয়োগাদত্রাপি তথেতি। সন্নদ্ধাঃ কৃতসন্নাহাঃ ॥৮॥

---

ভরতনন্দন! কৃপ, কৃতবর্ম্মা, মহারথ শৈব্য, শকুনি, জয়দ্রথ ও কাম্বোজদেশীয় সুদক্ষিণ—ইঁহারা সকলে ভীষ্ম ও আপনার পুত্রগণের সহিত মিলিত হইয়া সমস্ত সৈন্যের অগ্রে ব্যূহের সম্মুখভাগে রহিলেন ॥২—৩॥

মাননীয় রাজা! যুদ্ধসজ্জায় সজ্জিত দ্রোণ, ভূরিশ্রবা, শল্য ও ভগদত্ত—ইঁহারা ব্যূহের দক্ষিণ পক্ষ আশ্রয় করিয়া থাকিলেন ॥৪॥

অশ্বত্থামা, সোমদত্ত এবং অবন্তিদেশীয় মহারথ বিন্দ ও অনুবিন্দ—ইঁহারা বিশাল সৈন্যের সহিত ব্যূহের বামপক্ষ রক্ষা করিতে লাগিলেন ॥৫॥

ভরতনন্দন মহারাজ রাজা! দুর্য্যোধন ত্রিগর্ত্তদেশীয় যোদ্ধগণে পরিবেষ্টিত হইয়া পাণ্ডবগণের প্রতিপক্ষে ব্যূহের মধ্যস্থানে অবস্থান করিতে থাকিলেন ॥৬॥

আর রথিশ্রেষ্ঠ অলম্বুষ ও মহারথ শ্রুতায়ু—ইঁহারা যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া সমস্ত সৈন্যের ব্যূহের পশ্চাদ্ভাগে রহিলেন ॥৭॥

ভরতনন্দন! তৎকালে এইভাবে ব্যূহ রচনা করিয়া আপনার পক্ষের যোদ্ধারা যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া সন্তাপকারী অগ্নির ন্যায় রহিলেন দেখা গেল ॥৮॥

---

(৮) এবঞ্চ তত্তদা—বা রা নি।

ততো যুধিষ্ঠিরো রাজা ভীমসেনশ্চ পাণ্ডবঃ।
নকুলঃ সহদেবশ্চ মাদ্রীপুত্রাবুভাবপি।
অগ্রতঃ সর্ব্বসৈন্যানাং স্থিতা ব্যূহস্য দংশিতাঃ ॥৯॥
ধৃষ্টদ্যুম্নো বিরাটশ্চ সাত্যকিশ্চ মহারথঃ।
স্থিতাঃ সৈন্যেন মহতা পরানীকবিনাশনাঃ ॥১০॥
শিখণ্ডী বিজয়শ্চৈব রাক্ষসশ্চ ঘটোৎকচঃ।
চেকিতানো মহাবাহুঃ কুন্তিভোজশ্চ বীর্য্যবান্ ॥১১॥
স্থিতা রণে মহারাজ! মহত্যা সেনয়া বৃতাঃ।
অভিমন্যুর্মহেষ্বাসো দ্রুপদশ্চ মহাবলঃ ॥১২॥
যুযুধানো মহেষ্বাসো যুধামন্যুশ্চ বীর্য্যবান্।
কেকয়া ভ্রাতরশ্চৈব স্থিতা যুদ্ধায় দংশিতাঃ ॥১৩॥ (বিশেষকম্)
এবং তেঽপি মহাব্যূহং প্রতিব্যূহ্য সুদুর্জয়ম্।
পাণ্ডবাঃ সমরে শূরাঃ স্থিতা যুদ্ধায় দংশিতাঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। দংশিতাঃ কৃতযুদ্ধসজ্জাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৯॥
ধৃষ্টেতি। পরানীকবিনাশনা বিপক্ষসৈন্যধ্বংসকরাঃ ॥১০॥
শিখণ্ডীতি। বিজয়োঽর্জ্জুনঃ। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। যুযুধানঃ সাত্যকীতরঃ ॥১১—১৩॥
এবমিতি। প্রতিব্যূহ্য প্রতিব্যূহভাবেন বিধায়। দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥১৪॥

তাহার পর রাজা যুধিষ্ঠির, পাণ্ডুনন্দন ভীমসেন এবং মাদ্রীপুত্র নকুল ও সহদেব—ইঁহারা যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া ব্যূহের সমস্ত সৈন্যের অগ্রে থাকিলেন ॥৯॥

এবং শত্রুসৈন্যবিনাশক ধৃষ্টদ্যুম্ন, বিরাট ও মহারথ সাত্যকি—ইঁহারাও বিশাল সৈন্যের সহিত ব্যূহের সম্মুখে রহিলেন ॥১০॥

আর, মহারাজ! শিখণ্ডী, অর্জ্জুন, রাক্ষস ঘটোৎকচ, মহাবাহু চেকিতান ও বলবান্ কুন্তিভোজ—ইঁহারা বিশাল সৈন্যে বেষ্টিত হইয়া যথাস্থানে অবস্থান করিতে লাগিলেন। ক্রমে মহাধনুর্দ্ধর অভিমন্যু, মহাবল দ্রুপদ, বিশিষ্ট ধনুর্যোদ্ধা যুযুধান, বলবান্ যুধামন্যু ও কেকয়দেশীয় পঞ্চ ভ্রাতা—ইঁহারাও যুদ্ধ সজ্জায় সজ্জিত হইয়া রহিলেন ॥১১—১৩॥

এইভাবে সেই বীর পাণ্ডবেরাও কৌরবব্যূহের প্রতিপক্ষে মহাব্যূহ রচনা করিয়া যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া যুদ্ধের জন্য অবস্থান করিতে লাগিলেন ॥১৪॥

(১৩) পূর্ব্বার্দ্ধং পি বা নাস্তি।

তাবকাস্তু রণে যত্তাঃ সহসেনা নরাধিপাঃ।
অভ্যুদ্যযু রণে পার্থান্ ভীষ্মং কৃত্বাগ্রতো নৃপ! ॥১৫॥
তথৈব পাণ্ডবা রাজন্! ভীমসেনপুরোগমাঃ।
ভীষ্মং সমভ্যয়ুঃ সর্ব্বে সংগ্রামে বিজয়ৈষিণঃ ॥১৬॥
ক্ষ্বেড়াঃ কিলকিলাশব্দান্ ক্রকচান্ গোবিষাণিকাঃ।
ভেরীমৃদঙ্গপণবান্ নাদয়ন্তশ্চ পুষ্কলান্ ॥১৭॥
পাণ্ডবা অভ্যবর্ত্তন্ত নদন্তো ভৈরবান্ রবান্।
ভেরীমৃদঙ্গশঙ্খানাং দুন্দুভীনাঞ্চ নিস্বনৈঃ ॥১৮॥
উৎকৃষ্টসিংহনাদৈশ্চ বল্গিতৈশ্চ পৃথগ্‌বিধৈঃ।
বয়ং প্রতিনদন্তস্তানগচ্ছাম ত্বরান্বিতাঃ ॥১৯॥
সহসৈবাভিসংক্রুদ্ধাস্তদাসীত্তুমুলং মহৎ।
ততোঽন্যোন্যং প্রধাবন্তঃ সম্প্রহারং প্রচক্রিরে ॥২০॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

তাবকা ইতি। যত্তা যত্নবন্তঃ সন্তঃ, সেনয়া সহেতি সহসেনাঃ ॥১৫॥

তথেতি। পাণ্ডবাঃ পাণ্ডবপক্ষাঃ। সমভ্যয়ুঃ অভ্যগচ্ছন্ ॥১৬॥

ক্ষ্বেড়া ইতি। ক্ষ্বেড়াঃ সিংহনাদান্। ক্রকচান্ বাদ্যবিশেষান্। পুষ্কলান্ বহূন্। নদন্তঃ কুর্ব্বন্তঃ। বল্গিতৈস্তাণ্ডবৈঃ। তান্ পাণ্ডবান্। তুমুলং মহচ্চ যুদ্ধমিতি শেষঃ ॥১৭—২০॥

রাজা! ক্রমে আপনার পক্ষের রাজারা যুদ্ধে যত্নবান্ হইয়া সৈন্য লইয়া ভীষ্মকে অগ্রবর্ত্তী করিয়া পাণ্ডবগণের অভিমুখে চলিলেন ॥১৫॥

রাজা! যুদ্ধে জয়াভিলাষী পাণ্ডবেরা সকলেও সেইরূপই ভীমসেনকে অগ্রবর্ত্তী করিয়া ভীষ্মের দিকে ধাবিত হইলেন ॥১৬॥

সিংহনাদ ও কিলকিলশব্দ করিতে করিতে এবং বহুসংখ্যক ক্রকচ, গোবিষাণিকা, ভেরী, মৃদঙ্গ ও পণব বাজাইতে বাজাইতে আর মুখে ভয়ঙ্কর গর্জন করিতে করিতে পাণ্ডবেরা আসিতে লাগিলেন। ক্রমে আমরাও ত্বরান্বিত ও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ভেরী, মৃদঙ্গ, শঙ্খ ও দুন্দুভির শব্দে এবং উৎকৃষ্ট সিংহনাদ ও নানাবিধ তাণ্ডবনৃত্যে তাঁহাদের প্রত্যুত্তর দিতে থাকিয়া তাঁহাদের প্রতি ধাবিত হইলাম। তখন তুমুল মহাযুদ্ধ লাগিয়া গেল, ক্রমে যোদ্ধারা পরস্পর ধাবিত হইয়া প্রহার করিতে লাগিলেন ॥১৭—২০॥

(১৬)…ভীষ্মং যোদ্ধুমভীপ্সবঃ—বা রা নি। (১৭) ক্ষ্বেড়াঃ কিলকিলশব্দাঃ…নাদয়ন্তশ্চ দুন্দুভীন্—বা, ক্ষ্বেড়াঃ কিলকিলাঃ শঙ্খান্…নাদয়ন্তশ্চ পুষ্করান্—রা নি। (১৯) উৎকৃষ্টসিংহনাদৈশ্চ—পি বা।

ততঃ শব্দেন মহতা প্রচকম্পে বসুন্ধরা।
পক্ষিণশ্চ মহাঘোরং ব্যাহরন্তো বিবভ্রমুঃ ॥২১॥
সপ্রভশ্চোদিতঃ সূর্য্যো নিষ্প্রভঃ সমপদ্যত।
ববুশ্চ বাতাস্তুমুলাঃ শংসন্তস্তুমুলং ভয়ম্ ॥২২॥
ঘোরাশ্চ ঘোরনির্হ্রাদাঃ শিবাস্তত্র ববাশিরে।
বেদয়ন্ত্যো মহারাজ! মহদ্বৈশসমাগতম্ ॥২৩॥
দিশঃ প্রজ্বলিতা রাজন্! পাংশুবর্ষং পপাত চ।
রুধিরেণ সমুন্মিশ্রমস্থিবর্ষং তথৈব চ ॥২৪॥
রুদতাং বাহনানাঞ্চ নেত্রেভ্যঃ প্রাপতজ্জলম্।
সুস্রুবুশ্চ শকৃন্মূত্রং প্রধ্যায়ন্তো বিশাংপতে! ॥২৫॥
অন্তর্হিতা মহানাদাঃ শ্রূয়ন্তে ভরতর্ষভ!।
রক্ষসাং পুরুষাদানাং নদতাং ভৈরবান্ রবান্ ॥২৬॥

ভারতকৌমুদী

তত ইতি। ব্যাহরন্তো রুবন্তঃ, বিবভ্রমুঃ গগনে বিচেরুঃ ॥২১॥
সপ্রভ ইতি। সমপদ্যত সমজায়ত। শংসন্তঃ সূচয়ন্তঃ ॥২২॥
ঘোরা ইতি। শিবাঃ শৃগালাঃ, ববাশিরে রুরুবুঃ। মহদ্বৈশসং মহামারীম্ ॥২৩॥
দিশ ইতি। প্রজ্বলিতা দগ্ধা ইব লোহিতা জাতা ইত্যর্থঃ, পাংশুবর্ষং ধূলিবৃষ্টিঃ ॥২৪॥
রুদতামিতি। বাহনানাং হস্ত্যশ্বাদীনাম্। শকৃদ্বিষ্ঠা। প্রধ্যায়ন্তঃ কিমপি চিন্তয়ন্তঃ ॥২৫॥

---

তাহার পর বিশাল শব্দে পৃথিবী কাঁপিতে লাগিল এবং পক্ষী সকল মহাভীষণ রব করতঃ আকাশে বিচরণ করিতে থাকিল ॥২১॥

উজ্জ্বলরূপে উদিত সূর্য্য নিষ্প্রভ হইয়া উঠিল এবং মহাভয়ের সূচনা করতঃ তুমুল বায়ু বহিতে লাগিল ॥২২॥

মহারাজ! ভয়ঙ্করমূর্ত্তি ও ভয়ঙ্করনাদী শৃগালগণ, উপস্থিত মহামারীর সূচনা করিতে থাকিয়া রব করিতে থাকিল ॥২৩॥

রাজা! দিক্ সকল জ্বলিতে লাগিল এবং ধূলিবৃষ্টি ও রক্তমিশ্রিত অস্থিবৃষ্টি হইতে থাকিল ॥২৪॥

নরনাথ! হস্তী ও অশ্বপ্রভৃতি বাহনগুলি রোদন করিতে থাকায় সেগুলির নয়ন হইতে জল পড়িতে লাগিল এবং সেগুলি কোন বিষয় যেন চিন্তা করিতে থাকিয়া বিষ্ঠা ও মূত্র ত্যাগ করিতে থাকিল ॥২৫॥

---

(২৩)...তত্র ররাসিরে—পি। (২৫) রুবতাং বাহনানাঞ্চ—পি।

সংপতন্তশ্চ দৃশ্যন্তে গোমায়ুবলবায়সাঃ।
শ্বানশ্চ বিবিধৈর্নাদৈর্ভষন্তস্তত্র মারিষ! ॥২৭॥
জ্বলিতাশ্চ মহোল্কা বৈ সমাহত্য দিবাকরম্।
নিপেতুঃ সহসা ভূমৌ বেদয়ন্ত্যো মহদ্ভয়ম্ ॥২৮॥
মহান্ত্যনীকানি মহাসমুচ্ছ্রয়ে ততস্তয়োঃ পাণ্ডবধার্ত্তরাষ্ট্রয়োঃ।
চকম্পিরে শঙ্খমৃদঙ্গনিস্বনৈঃ প্রকম্পিতানীব বনানি বায়ুনা ॥২৯॥
নরেন্দ্রনাগাশ্বসমকুলানামভ্যায়তীনামশিবে মুহূর্ত্তে।
বভূব ঘোষস্তুমুলশ্চমূনাং বাতোদ্ধুতানামিব সাগরাণাম্ ॥৩০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে উৎপাতদর্শনে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

অন্তরিতি। অন্তর্হিতা অদৃশ্যোৎপত্তিস্থানাঃ। পুরুষাদানাং নরমাংসভোজিনাম্ ॥২৬॥
সমিতি। গোমায়বঃ শৃগালাঃ, বলবায়সা বলবন্তঃ কাকাঃ। ভষন্তঃ শব্দায়মানাঃ ॥২৭॥
জ্বলিতা ইতি। বেদয়ন্ত্যঃ সূচয়ন্ত্যঃ ॥২৮॥
মহান্তীতি। অনীকানি সৈন্যানি, মহাসমুচ্ছ্রয়ে মহাযুদ্ধে ॥২৯॥
নরেন্দ্রেতি। অভ্যায়তীনামভিমুখমাগচ্ছন্তীনাম্, অশিবে অমঙ্গলকরে ॥৩০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—২৬॥ বলবায়সা বলোদগ্রাঃ কাকাঃ ॥২৭—২৮॥ মহাসমুচ্ছ্রয়ে মহতি যুদ্ধে। "যুদ্ধে সমুচ্ছ্রয়ঃ পুমান্" ইতি মেদিনী ॥২৯॥ অভ্যায়তীনামভিমুখমাগচ্ছন্তীনাম্ ॥৩০॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৫॥

---

ভরতশ্রেষ্ঠ! নরমাংসভোজী ও ভয়ঙ্কররবকারী অদৃশ্য রাক্ষসগণের বিশাল শব্দ শুনা যাইতে লাগিল ॥২৬॥

মাননীয় রাজা! শৃগাল ও বলবান্ কাকগুলিকে আসিতে এবং কুক্কুরগুলিকে নানাবিধভাবে শব্দ করিতে দেখা গেল ॥২৭॥

উজ্জ্বল ও বিশাল উল্কা সকল সূর্য্যমণ্ডলে আঘাত করিয়া মহাভয়ের সূচনা করিতে থাকিয়া হঠাৎ ভূতলে পতিত হইতে থাকিল ॥২৮॥

তাহার পর পাণ্ডবগণ ও ধার্ত্তরাষ্ট্রগণের সেই বিশাল সৈন্য মহাযুদ্ধের উপক্রমে, বায়ুচালিত বনের ন্যায় শঙ্খ ও মৃদঙ্গের শব্দে কাঁপিতে লাগিল ॥২৯॥

---

* '…শততমোঽধ্যায়ঃ'—বা, '…উনশততমোঽধ্যায়ঃ'—বা ব নি।

## ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

অভিমন্যু রথোদারঃ পিশঙ্গৈস্তুরগোত্তমৈঃ।
অভিদুদ্রাব তেজস্বী দুর্য্যোধনবলং মহৎ ॥১॥
বিকিরন্ শরবর্ষাণি বারিধারা ইবাম্বুদঃ।
ন শেকুঃ সমরে ক্রুদ্ধং সৌভদ্রমরিসূদনম্ ॥২॥
শস্ত্রৌঘিণং গাহমানং সেনাসাগরমক্ষয়ম্।
নিবারয়িতুমপ্যাজৌ ত্বদীয়াঃ কুরুনন্দন! ॥৩॥ (বিশেষকম্)
তেন মুক্তা রণে রাজন্! শরাঃ শত্রুনিবর্হণাঃ।
ক্ষত্রিয়াননয়ন্ শূরান্ প্রেতরাজনিবেশনম্ ॥৪॥

---

ভারতকৌমুদী

অভীতি। রথে উদারো মহান্ যোদ্ধেতি রথোদারো মহারথ ইত্যর্থঃ, পিশঙ্গৈঃ পিঙ্গলবর্ণৈঃ। সৌভদ্রম্ অভিমন্যুম্। শস্ত্রৌঘিণং শস্ত্রসমূহবন্তম্, গাহমানং বিলোড়য়ন্তম্ ॥১—৩॥

তেনেতি। তেন অভিমন্যুনা, মুক্তা নিক্ষিপ্তা। প্রেতরাজনিবেশনং যমভবনম্ ॥৪॥

---

আর সেই অমঙ্গলজনক সময়ে রাজগণ, হস্তিগণ ও অশ্বগণে পরিপূর্ণ সেই সৈন্য দুইটা পরস্পরের অভিমুখে আসিতে লাগিলে, বায়ুচালিত সমুদ্রের ন্যায় সেগুলির তুমুল শব্দ হইতে থাকিল" ॥৩০॥

—:*:—

সঞ্জয় বলিলেন—"মহারথ ও তেজস্বী অভিমন্যু পিঙ্গলবর্ণঘোটকচালিত রথে আরোহণ করিয়া—মেঘ যেমন জলধারা বর্ষণ করে, সেইরূপ বাণ বর্ষণ করিতে করিতে দুর্য্যোধনের বিশাল সৈন্যের দিকে ধাবিত হইলেন। কুরুনন্দন! ক্রমে শত্রুসূদন অভিমন্যু ক্রুদ্ধ হইয়া যুদ্ধে দুর্য্যোধনের শস্ত্রসমূহযুক্ত ও অক্ষয় সেই সৈন্যসমুদ্রকে আলোড়ন করিতে লাগিলেন; কিন্তু আপনার পক্ষের যোদ্ধারা তাঁহাকে যুদ্ধে নিবারণ করিতেও পারিলেন না ॥১—৩॥

রাজা! যুদ্ধে অভিমন্যুকর্ত্তৃক নিক্ষিপ্ত শত্রুনাশক বাণ সকল যাইয়া বীর ক্ষত্রিয়গণকে যমভবনে প্রেরণ করিতে লাগিল ॥৪॥

---

(২)…ন শেকুঃ সমরে যোদ্ধুমপি।

যমদণ্ডোপমান্ ঘোরান্ জ্বলিতাশীবিষোপমান্।
সৌভদ্রঃ সমরে ক্রুদ্ধঃ প্রেষয়ামাস সায়কান্ ॥৫॥
সরথান্ রথিনস্তূর্ণং হয়াংশ্চৈব সসাদিনঃ।
গজারোহাংশ্চ সগজান্ দারয়ামাস ফাল্গুনিঃ ॥৬॥
তস্য তৎ কুর্ব্বতঃ কর্ম্ম মহৎ সংখ্যে মহীভৃতঃ।
পূজয়াঞ্চক্রিরে হৃষ্টাঃ প্রশশংসুশ্চ ফাল্গুনিম্ ॥৭॥
তান্যনীকানি সৌভদ্রো দ্রাবয়ামাস ভারত!।
তূলরাশীনিবাকাশে মারুতঃ সর্ব্বতো দিশম্ ॥৮॥
তেন বিদ্রাব্যমাণানি তব সৈন্যানি ভারত!।
ত্রাতারং নাধ্যগচ্ছন্ত পঙ্কে মগ্না ইব দ্বিপাঃ ॥৯॥
বিদ্রাব্য সর্ব্বসৈন্যানি তাবকানি নরোত্তম!।
অভিমন্যুঃ স্থিতো রাজন্! বিধূমোঽগ্নিরিব জ্বলন্ ॥১০॥

ভারতকৌমুদী

যমেতি। জ্বলিতাশীবিষোপমান্ উজ্জ্বলসর্পসদৃশান্। সায়কান্ বাণান্ ॥৫॥
সরথানিতি। হয়ান্ অশ্বান্, সসাদিন আরোহিসহিতান্। ফাল্গুনিরভিমন্যুঃ ॥৬॥
তস্যেতি। পূজয়াঞ্চক্রিরে গৌরবাস্পদীচক্রুঃ। ফাল্গুনিমভিমন্যুম্ ॥৭॥
তানীতি। দ্রাবয়ামাস মর্দ্দয়ামাস চালয়ামাস চ। মারুতো বায়ুঃ ॥৮॥
তেনেতি। ত্রাতারং রক্ষকম্, নাধ্যগচ্ছন্ত নালভন্ত। দ্বিপা হস্তিনঃ ॥৯॥

অভিমন্যু ক্রুদ্ধ হইয়া যমদণ্ডের তুল্য ভয়ঙ্কর এবং সর্পের ন্যায় উজ্জ্বল বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিলেন ॥৫॥

অর্জ্জুননন্দন অভিমন্যু ক্রমে সত্বরই রথের সহিত রথিগণ এবং আরোহীর সহিত অশ্বসমূহ ও হস্তিসমূহকে বিদীর্ণ করিতে লাগিলেন ॥৬॥

যুদ্ধে অভিমন্যু যখন সেই গুরুতর কার্য্য করিতেছিলেন, তখন রাজারা আনন্দিত হইয়া তাঁহার গৌরব ও প্রশংসা করিতে লাগিলেন ॥৭॥

ভরতনন্দন! বায়ু যেমন আকাশে সকল দিকে তূলরাশি সঞ্চালিত করে, অভিমন্যুও তেমন আপনার সৈন্যগণকে মর্দ্দনপূর্ব্বক সকল দিকে সঞ্চালিত করিলেন ॥৮॥

ভরতনন্দন! অভিমন্যু আপনার সৈন্যগণকে মর্দ্দন করিতে থাকিলে, কর্দ্দমমগ্ন হস্তিগণের ন্যায় তাহারা রক্ষক পাইল না ॥৯॥

(৭)...সংখ্যেঽদ্ভুতং নৃপাঃ—পি। (৮)...তূলরাশিমিবাকাশে—পি।

ন চৈনং তাবকা রাজন্! বিষেহুররিঘাতিনম্।
প্রদীপ্তং পাবকং যদ্বৎ পতঙ্গাঃ কালচোদিতাঃ ॥১১॥
প্রহরন্ সর্ব্বশত্রুভ্যঃ পাণ্ডবানাং মহারথঃ।
অদৃশ্যত মহেষ্বাসঃ সবজ্র ইব বাসবঃ ॥১২॥
হেমপৃষ্ঠং ধনুশ্চাস্য দদৃশে বিচরদ্দিশঃ।
তোয়দেষু যথা রাজন্! রাজমানা শতহ্রদা ॥১৩॥
শরাশ্চ নিশিতাঃ পীতা নিশ্চরন্তি স্ম সংযুগে।
বনাৎ ফুল্লদ্রুমাদ্রাজন্! ভ্রমরাণামিব ব্রজাঃ ॥১৪॥
তথৈব চরতস্তস্য সৌভদ্রস্য মহাত্মনঃ।
রথেন কাঞ্চনাঙ্গেন দদৃশুর্নান্তরং জনাঃ ॥১৫॥

---

ভারতকৌমুদী

বিদ্রাব্যেতি। তাবকানি ত্বদীয়ানি। বিধূমো ধূমশূন্যঃ ॥১০॥
নেতি। প্রদীপ্তং প্রজ্বলিতম্। কালচোদিতা দৈবপ্রেরিতাঃ ॥১১॥
প্রহরন্নিতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরোঽভিমন্যুঃ, বাসব ইন্দ্রঃ ॥১২॥
হেমেতি। হেমপৃষ্ঠং স্বর্ণখচিতপৃষ্ঠম্। তোয়দেষু মেঘেষু, শতহ্রদা বিদ্যুৎ ॥১৩॥
শরা ইতি। পীতাঃ স্বর্ণখচিতত্বাৎ পীতবর্ণাঃ। ফুল্লদ্রুমাদিত্যনেন হেমপৃষ্ঠধনুষঃ সাদৃশ্যং সূচিতম্ ॥১৪॥

---

নরশ্রেষ্ঠ রাজা! অভিমন্যু আপনার সমস্ত সৈন্য মর্দ্দন করিয়া ধূমশূন্য অগ্নির ন্যায় সতেজে অবস্থান করিতে লাগিলেন ॥১০॥

রাজা! দৈবপ্রেরিত পতঙ্গ (ফড়িং) যেমন প্রজ্বলিত অগ্নি সহ্য করিতে পারে না, সেইরূপ আপনার সৈন্যেরা শত্রুঘাতী অভিমন্যুকে সহ্য করিতে পারিল না ॥১১॥

পাণ্ডবপক্ষের মহারথ ও মহাধনুর্দ্ধর অভিমন্যু সমস্ত শত্রুর উপরে প্রহার করিয়া বজ্রধারী ইন্দ্রের ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিলেন ॥১২॥

এবং রাজা! অভিমন্যুর স্বর্ণখচিত ধনুখানা সকল দিকে চলিতে লাগিলে, মেঘের উপরে শোভমানা বিদ্যুতের ন্যায় সেখানাকে দেখা গেল ॥১৩॥

রাজা! যে বনে প্রস্ফুটিত পুষ্প বৃক্ষ থাকে, সেই বন হইতে ভ্রমরগণ যেমন নির্গত হয়, সেইরূপ স্বর্ণখচিত অভিমন্যুর ধনু হইতে সুতীক্ষ্ণ ও পীতবর্ণ বাণ সকল নির্গত হইতেছিল ॥১৪॥

অভিমন্যু যখন সুবর্ণখচিত রথে সেইভাবে বিচরণ করিতেছিলেন, তখন তত্রত্য লোকেরা তাঁহাকে প্রহার করিবার অবসর দেখিতে পায় নাই।।১৫।।

মোহয়িত্বা কৃপং দ্রোণং দ্রৌণিঞ্চ সবৃহদ্বলম্।
সৈন্ধবঞ্চ মহেষ্বাসো ব্যচরল্লঘু সুষ্ঠু চ ॥১৬॥
মণ্ডলীকৃতমেবাস্য ধনুঃ পশ্যাম ভারত।।
সূর্য্যমণ্ডলসঙ্কাশং দহতস্তব বাহিনীম্ ॥১৭॥
তং দৃষ্ট্বা ক্ষত্রিয়াঃ শূরাঃ প্রতপন্তং শরার্চ্চিষা।
দ্বিফাল্গুনমিমং লোকং মেনিরে তস্য কর্ম্মভিঃ ॥১৮॥
তেনার্দ্দিতা মহারাজ। ভারতী সা মহাচমূঃ।
ব্যভ্রমত্তত্র তত্রৈব যোষিন্মদবশাদিব ॥১৯॥
দ্রাবয়িত্বা মহাসৈন্যং কম্পয়িত্বা মহারথান্।
নন্দয়ামাস সুহৃদো ময়ং জিত্বেব বাসবঃ ॥২০॥
তেন বিদ্রাব্যমাণানি তব সৈন্যানি সংযুগে।
চক্রুরার্ত্তস্বরং ঘোরং পর্জ্জন্যনিনদোপমম্ ॥২১॥

ভারতকৌমুদী

তথেতি। কাঞ্চনাঙ্গেন স্বর্ণখচিতাবয়বেন। অন্তরং প্রহারাবসরম্ ॥১৫॥
মোহেতি। বৃহদ্বলেন সহেতি তম্। সৈন্ধবং জয়দ্রথম্। লঘু দ্রুতম্, সুষ্ঠু সুন্দরঞ্চ ॥১৬॥
মণ্ডলীতি। অস্য অভিমন্যোঃ। বাহিনীং সেনাম্ ॥১৭॥
তমিতি। দ্বৌ ফাল্গুনৌ অর্জ্জুনৌ যত্র তম্, অভিমন্যোরপি তত্তুল্যত্বাদিতি ভাবঃ ॥১৮॥
তেনেতি। তেনাভিমন্যুনা। ভারতী ভরতবংশীয়া কৌরবপক্ষীয়েত্যর্থঃ ॥১৯॥
দ্রাবেতি। দ্রাবয়িত্বা মর্দ্দয়িত্বা। ময়ং ময়দানবম্, বাসব ইন্দ্রঃ ॥২০॥

মহাধনুর্দ্ধর অভিমন্যু—কৃপ, দ্রোণ, অশ্বত্থামা, বৃহদ্বল ও জয়দ্রথকে মোহিত করিয়া দ্রুত ও সুন্দরভাবে বিচরণ করিতেছিলেন ॥১৬॥

ভরতনন্দন! অভিমন্যু যখন আপনার সৈন্য দগ্ধ করিতেছিলেন, তখন আমরা তাঁহার মণ্ডলীকৃত ধনুখানাকে সূর্য্যমণ্ডলের ন্যায় দেখিতেছিলাম ॥১৭॥

বাণের তেজে সন্তাপকারী অভিমন্যুকে দেখিয়া বীর ক্ষত্রিয়েরা তাঁহার কার্য্যে এই জগৎটাকে অর্জ্জুনদ্বয়যুক্ত বলিয়া মনে করিতেছিলেন ॥১৮॥

মহারাজ! অভিমন্যুমর্দ্দিত সেই কৌরবীয় মহাসেনা, মদমত্তা রমণীর ন্যায় সেই সেই স্থানে ভ্রমণ করিতেছিল ॥১৯॥

ক্রমে ইন্দ্র যেমন ময়দানবকে জয় করিয়া বন্ধুবর্গকে আনন্দিত করিয়াছিলেন, সেইরূপ অভিমন্যুও কৌরবীয় মহাসৈন্যকে মর্দ্দিত এবং মহারথগণকে কম্পিত করিয়া বন্ধুবর্গকে আনন্দিত করিলেন ॥২০॥

(১৮)... প্রতপন্তং তরস্বিনম্ — বা ব রা নি। (২০) ভ্রাময়িত্বা মহাসৈন্যম্—পি।

তং শ্রুত্বা নিনদং ঘোরং তব সৈন্যস্য ভারত ।।
মারুতোদ্ধূতবেগস্য সাগরস্যেব পর্ব্বণি ।
দুর্য্যোধনস্তদা রাজন্! আর্শ্যশৃঙ্গিমভাষত ॥২২॥
এষ কার্ষ্ণির্মহাবাহো! দ্বিতীয় ইব ফাল্গুনঃ।
চমূং দ্রাবয়তে ক্রোধাদ্বৃত্রো দেবচমূমিব ॥২৩॥
তস্য চান্যম্ন পশ্যামি সংযুগে ভেষজং মহৎ ।
ঋতে ত্বাং রাক্ষসশ্রেষ্ঠ! সর্ব্ববিদ্যাসু পারগম্ ॥২৪॥
স গত্বা ত্বরিতং বীর! জহি সৌভদ্রমাহবে।
বয়ং পার্থং হনিষ্যামো ভীষ্মদ্রোণপুরোগমাঃ ॥২৫॥

. ভারতকৌমুদী

তেনেতি। পর্জ্জন্যনিনদোপমং মেঘশব্দতুল্যম্ ॥২১॥

তমিতি। মারুতোদ্ধূতবেগস্য বায়ুৎপাদিতবেগস্য, পর্ব্বণি পূর্ণিমায়ামমাবস্যায়াং বা। ঋষ্যশৃঙ্গস্যাপত্যমিত্যার্ষ্যশৃঙ্গিরলম্বুষস্তম্। ষট্‌পাদোহয়ং শ্লোকঃ ॥২২॥

এষ ইতি। কৃষ্ণস্যার্জ্জুনস্যাপত্যমিতি কার্ষ্ণিরভিমন্যুঃ। ফাল্গুনোহর্জ্জুনঃ ॥২৩॥

তস্যেতি। ভেষজমৌষধং নিবারকমিত্যর্থঃ। ঋতে বিনা ॥২৪॥

স ইতি। স ত্বম্। সৌভদ্রমভিমন্যুম্, আহবে যুদ্ধে। পার্থমর্জ্জুনম্ ॥২৫॥

---

অভিমন্যু পীড়ন করিতে লাগিলে, আপনারা সৈন্যেরা মেঘগর্জ্জনের ন্যায় ভয়ঙ্কর আর্ত্তধ্বনি করিতে লাগিল ॥২১॥

ভরতনন্দন রাজা! পূর্ণিমা বা অমাবস্যায় বায়ুসঞ্চালিত-সমুদ্রশব্দের ন্যায় তখন আপনার সৈন্যগণের সেই ভয়ঙ্কর আর্ত্তধ্বনি শুনিয়া দুর্য্যোধন অলম্বুষকে বলিলেন—॥২২॥

'মহাবাহু! পূর্ব্বকালে বৃত্রাসুর যেমন দেবসৈন্য পীড়ন করিয়াছিল, সেইরূপ এই অভিমন্যু দ্বিতীয় অর্জ্জুনের ন্যায় ক্রোধে আমাদের সৈন্য পীড়ন করিতেছে ॥২৩॥

রাক্ষসশ্রেষ্ঠ! অথচ সর্ব্ববিদ্যাপারদর্শী আপনি ব্যতীত যুদ্ধে তাহার অন্য মহৌষধ আমি দেখিতেছি না ॥২৪॥

অতএব বীর! আপনি সত্বর যাইয়া যুদ্ধে অভিমন্যুকে বধ করুন; আর এদিকে আমরা ভীষ্ম ও দ্রোণকে অগ্রবর্ত্তী করিয়া অর্জ্জুনকে বধ করিব' ॥২৫॥

---

(২৪)…রাক্ষসশ্রেষ্ঠম্—বা নি। (২৫)…ত্বরিতং বীরম্—বা নি।

স এবমুক্তো বলবান্ রাক্ষসেন্দ্রঃ প্রতাপবান্।
প্রযযৌ সমরে তূর্ণং তব পুত্রস্য শাসনাৎ।
নদমানো মহানাদং প্রাবৃষীব বলাহকঃ ॥২৬॥
তস্য শব্দেন মহতা পাণ্ডবানাং বলং মহৎ।
প্রাচলৎ সর্ব্বতো রাজন্! বাতোদ্ধূত ইবার্ণবঃ ॥২৭॥
বহবশ্চ মহারাজ! তস্য নাদেন ভীষিতাঃ।
প্রিয়ান্ প্রাণান্ পরিত্যজ্য নিপেতুর্ধরণীতলে ॥২৮॥
কার্ষ্ণিশ্চাপি মুদা যুক্তঃ প্রগৃহ্য সশরং ধনুঃ।
নৃত্যন্নিব রথোপস্থে তদ্রক্ষঃ সমুপাদ্রবৎ ॥২৯॥
ততঃ স রাক্ষসঃ ক্রুদ্ধঃ সংপ্রাপ্যৈবার্জ্জুনিং রণে।
নাতিদূরে স্থিতস্তস্য দ্রাবয়ামাস বৈ চমূম্ ॥৩০॥

---

ভারতকৌমুদী

স ইতি। শাসনাদাদেশাৎ। নদমানঃ কুর্ব্বন্, প্রাবৃষি বর্ষাসু। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৬॥

তস্যেতি। বলং সৈন্যম্। প্রাচলৎ প্রাকম্পত। বাতোদ্ধূতো বায়ুবেলিতঃ ॥২৭॥

বহব ইতি। বহবঃ পাণ্ডবসৈন্যাশ্চ। ভীষিতা ভয়ং প্রাপিতাঃ ॥২৮॥

কার্ষ্ণিরিতি। কার্ষ্ণিরভিমন্যুঃ, মুদা যুক্তো বীরবৈরিলাভাৎ। রক্ষো রাক্ষসম্ ॥২৯॥

তত ইতি। আর্জ্জুনিমভিমন্যুম্। চমূং পাণ্ডবসেনাম্ ॥৩০॥

---

দুর্য্যোধন এইরূপ বলিলে, বলবান্ ও প্রতাপশালী রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষ বর্ষাকালে মেঘের ন্যায় মহাগর্জ্জন করিতে করিতে আপনার পুত্রের আদেশে সত্বর যুদ্ধে গমন করিল ॥২৬॥

রাজা! তাহার মহাগর্জ্জনে পাণ্ডবগণের বিশাল সৈন্য, বায়ুবেলিত সমুদ্রের ন্যায় সর্ব্বতোভাবে বিচলিত হইয়া পড়িল ॥২৭॥

মহারাজ! ক্রমে পাণ্ডবপক্ষের বহুতর সৈন্য অলম্বুষের গর্জ্জনে ভীত হইয়া প্রিয় প্রাণ পরিত্যাগ করিয়া ভূতলে পতিত হইতে লাগিল ॥২৮॥

এই সময়ে অভিমন্যুও আনন্দিত হইয়া, ধনু ও বাণ ধারণ করিয়া, রথের উপরে যেন নৃত্য করিতে থাকিয়া সেই রাক্ষসের দিকে ধাবিত হইলেন ॥২৯॥

তাহার পর অলম্বুষ যুদ্ধে অভিমন্যুকে পাইয়াই ক্রুদ্ধ হইয়া তাঁহার অনতিদূরে থাকিয়া পাণ্ডবসৈন্য পীড়ন করিতে লাগিল ॥৩০॥

---

(৩০)...নাতিদূরে স্থিতাং তস্য—বা রা নি।

সা বধ্যমানা চ তথা পাণ্ডবানাং মহাচমূঃ।
প্রত্যুদ্‌যযৌ রণে রক্ষো দেবসেনা যথা বলম্ ॥৩১॥
বিমর্দ্দঃ সুমহানাসীত্তস্য সৈন্যস্য মারিষ।
রক্ষসা ঘোররূপেণ বধ্যমানস্য সংযুগে ॥৩২॥
ততঃ শরসহস্রৈস্তাং পাণ্ডবানাং মহাচমূম্।
ব্যদ্রাবয়দ্রণে রক্ষো দর্শয়ৎ স্বপরাক্রমম্ ॥৩৩॥
সা বধ্যমানা চ তথা পাণ্ডবানামনীকিনী।
রক্ষসা ঘোররূপেণ প্রদুদ্রাব রণে ভয়াৎ ॥৩৪॥
প্রমৃদ্য চ রণে সেনাং পদ্মিনীং বারণো যথা।
ততোঽভিদুদ্রাব রণে দ্রৌপদেয়ান্ মহাবলান্ ॥৩৫॥
তে তু ক্রুদ্ধা মহেষ্বাসা দ্রৌপদেয়াঃ প্রহারিণঃ।
রাক্ষসং দুদ্রুবুঃ সংখ্যে গ্রহাঃ পঞ্চ রবিং যথা ॥৩৬॥

সেতি। রক্ষো রাক্ষসম্। বলং বলনামকমসুরম্ ॥৩১॥
বিমর্দ্দ ইতি। বিমর্দ্দো যুদ্ধসংঘর্ষঃ। তস্য পাণ্ডবীয়স্য ॥৩২॥
তত ইতি। ব্যদ্রাবয়ৎ অপীড়য়ৎ, রক্ষো রাক্ষসোঽলম্বুষঃ ॥৩৩॥
সেতি। অনীকিনী সেনা। প্রদুদ্রাব দ্রুতমপসসার ॥৩৪॥
প্রেতি। প্রমৃদ্য নিপীড্য। বারণো হস্তী। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্ ॥৩৫॥

---

তখন পাণ্ডবগণের সেই বিশাল সৈন্য বধ্যমান হইতে থাকিয়াও—দেবসৈন্য যেমন বলাসুরের দিকে ধাবিত হইয়াছিল, সেইরূপ যুদ্ধে অলম্বুষের দিকে ধাবিত হইল ॥৩১॥

মাননীয় রাজা! সেই সময়ে ভয়ঙ্করমূর্ত্তি অলম্বুষের সহিত যুদ্ধে বধ্যমান পাণ্ডবসৈন্যের মহাসংঘর্ষ হইতে লাগিল ॥৩২॥

তদনন্তর অলম্বুষ যুদ্ধে নিজের পরাক্রম দেখাইতে থাকিয়া বহুতর বাণদ্বারা পাণ্ডবগণের সেই বিশাল সৈন্যকে পীড়ন করিতে থাকিল ॥৩৩॥

তখন সেই পাণ্ডবসৈন্য ভয়ঙ্কর-রাক্ষস-কর্ত্তৃক যুদ্ধে বধ্যমান হইতে থাকিয়া ভয়ে পলায়ন করিতে লাগিল ॥৩৪॥

হস্তী যেমন পদ্মিনী মর্দ্দন করে, অলম্বুষও তেমন পাণ্ডববাহিনী মর্দ্দন করিয়া পরে মহাবল দ্রৌপদীপুত্রগণের দিকে ধাবিত হইল ॥৩৫॥

---

(৩১) তাং বধ্যমানাঞ্চ তথা ... মহাচমূম্ ... দেবসেনাং যথা বলঃ — বা রা নি।

বীর্য্যবদ্ভিস্ততস্তৈস্তু পীড়িতো রাক্ষসোত্তমঃ।
যথা যুগক্ষয়ে ঘোরে চন্দ্রমাঃ পঞ্চভির্গ্রহৈঃ ॥৩৭॥
প্রতিবিন্ধ্যস্ততো রক্ষো বিভেদ নিশিতৈঃ শরৈঃ।
সর্ব্বপারশবৈস্তূর্ণমকুণ্ঠাগ্রৈর্মহাবলঃ ॥৩৮॥
স তৈর্ভিন্নতনুত্রাণঃ শুশুভে রাক্ষসোত্তমঃ।
মরীচিভিরিবার্কস্য সংস্যূতো জলদো মহান্ ॥৩৯॥
বিষক্তৈঃ স শরৈশ্চাপি তপনীয়পরিচ্ছদৈঃ।
আর্য্যশৃঙ্গির্বভৌ রাজন্! দীপ্তশৃঙ্গ ইবাচলঃ ॥৪০॥
ততস্তে ভ্রাতরঃ পঞ্চ রাক্ষসেন্দ্রং মহাহবে।
বিব্যধুর্নিশিতৈর্বাণৈস্তপনীয়বিভূষিতৈঃ ॥৪১॥

---

ভারতকৌমুদী

ত ইতি। প্রহারিণো যোদ্ধারঃ। দুদ্রুবুর্দধাবুঃ, সংখ্যে সমরাঙ্গনে ॥৩৬॥
বীর্য্যেতি। তৈর্দ্রৌপদেয়ৈঃ। যুগক্ষয়ে প্রলয়কালে ॥৩৭॥
প্রতীতি। প্রতিবিন্ধ্যো যুধিষ্ঠিরাদ্দ্রৌপদ্যাং জাতঃ। সর্ব্বপারশবৈঃ সর্ব্বলৌহময়ৈঃ ॥৩৮॥
স ইতি। ভিন্নতনুত্রাণো বিদীর্ণবর্ম্মা। সংস্যূতো ঘনবিদ্ধঃ, জলদো মেঘঃ ॥৩৯॥
বিষক্তৈরিতি। বিষক্তৈর্দেহলগ্নৈঃ। তপনীয়পরিচ্ছদৈঃ বহিঃস্বর্ণখচিতৈঃ ॥৪০॥

ভারতভাবদীপঃ

অভিমন্যুরিতি ॥১—১৫॥ লঘু সুষ্ঠু চ শীঘ্রং শোভনঞ্চ যথা স্যাত্তথা ॥১৬—২২॥ আর্য-শৃঙ্গিমলম্বুষম্ ॥২৩—৩৭॥ সর্ব্বপারশবৈঃ সর্ব্বলৌহময়ৈঃ ॥৩৮॥ সংস্যূতো গ্রথিতঃ ॥৩৯—৪২॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥৯৬॥

---

তখন পাঁচটা গ্রহ যেমন সূর্য্যের প্রতি ধাবিত হয়, সেইরূপ মহাধর্নুর্দ্ধর ও যোদ্ধা দ্রৌপদীর পঞ্চ পুত্র ক্রুদ্ধ হইয়া যুদ্ধে অলম্বুষের প্রতি ধাবিত হইলেন ॥৩৬॥

তদনন্তর, ভয়ঙ্কর প্রলয়কালে যেমন পাঁচটা গ্রহ চন্দ্রকে পীড়ন করে, সেইরূপ বলবান্ দ্রৌপদীর পঞ্চ পুত্র অলম্বুষকে পীড়ন করিলেন ॥৩৭॥

তাহার পর মহাবল প্রতিবিন্ধ্য সুতীক্ষ্ণ, সম্পূর্ণ লৌহময় ও অকুণ্ঠিতমুখ বহুতর বাণদ্বারা অলম্বুষকে বিদীর্ণ করিলেন ॥৩৮॥

সেই বাণগুলি যাইয়া বর্ম্ম ভেদ করিয়া লাগিয়া থাকিলে, সূর্য্যকিরণবিদ্ধ মহামেঘের ন্যায় অলম্বুষ শোভা পাইতে লাগিল ॥৩৯॥

অথবা রাজা! সূর্য্যকিরণে সমুজ্জলশৃঙ্গ পর্বতের ন্যায় গাত্রলগ্ন স্বর্ণখচিত সেই বাণগুলিদ্বারা অলম্বুষ শোভা পাইতে থাকিল।।৪০।।

স নির্ভিন্নঃ শরৈর্ঘোরৈর্ভুজগৈঃ কোপিতৈরিব।
অলম্বুষো ভৃশং রাজন্! নাগেন্দ্র ইব চুক্রুধে ॥৪২॥
সোঽতিবিদ্ধো মহারাজ! মুহূর্ত্তমথ মারিষ!।
প্রবিবেশ তমো দীর্ঘং পীড়িতস্তৈর্মহারথৈঃ ॥৪৩॥
প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং ক্রোধেন দ্বিগুণীকৃতঃ।
চিচ্ছেদ সায়কৈস্তেষাং ধ্বজাংশ্চৈব ধনূংষি চ ॥৪৪॥
একৈকং পঞ্চভির্বাণৈরাজঘান স্ময়ন্নিব।
অলম্বুষো রথোপস্থে নৃত্যন্নিব মহারথঃ ॥৪৫॥
ত্বরমাণঃ সুসংরব্ধো হয়াংস্তেষাং মহাত্মনাম্।
জঘান রাক্ষসঃ ক্রুদ্ধঃ সারথীংশ্চ মহাবলঃ ॥৪৬॥

ভারতকৌমুদী

তত ইতি। তে দ্রৌপদেয়াঃ। তপনীয়বিভূষিতৈঃ স্বর্ণালঙ্কৃতৈঃ ॥৪১॥
স ইতি। নির্ভিন্নো বিদীর্ণঃ। ভুজগৈঃ সর্পৈঃ। নাগেন্দ্রো হস্তিশ্রেষ্ঠঃ ॥৪২॥
স ইতি। প্রবিবেশ প্রাপ, দীর্ঘং তমো গাঢ়মজ্ঞানমিত্যর্থঃ ॥৪৩॥
প্রতীতি। ক্রোধেন দ্বিগুণীকৃতো দ্বিগুণীকৃতক্রোধ ইতি তাৎপর্য্যম্ ॥৪৪॥
একৈকমিতি। পঞ্চভিরিত্যত্র বীপ্সাবগন্তব্যা। স্ময়ন্ ঈষদ্ধসন্ ॥৪৫॥
ত্বরেতি। সুসংরব্ধঃ অতীবোৎসাহিতঃ, হয়ান্ অশ্বান্ ॥৪৬॥

তাহার পর সেই পঞ্চ ভ্রাতা সুতীক্ষ্ণ ও স্বর্ণভূষিত বাণসমূহদ্বারা মহাযুদ্ধে রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষকে বিদ্ধ করিলেন ॥৪১॥

রাজা! তখন অলম্বুষ কোপিত সর্পসমূহের ন্যায় ভয়ঙ্কর বাণসমূহদ্বারা বিদীর্ণ হইয়া হস্তিশ্রেষ্ঠের ন্যায় অত্যন্ত ক্রুদ্ধ হইল ॥৪২॥

মাননীয় মহারাজ! তাহার পর অলম্বুষ সেই মহারথগণকর্ত্তৃক অত্যন্ত বিদ্ধ ও পীড়িত হইয়া কিছুকাল গাঢ়ভাবে অচৈতন্য হইল ॥৪৩॥

তৎপরে অলম্বুষ চৈতন্য লাভ করিয়া দ্বিগুণ ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা দ্রৌপদীর পুত্রগণের ধ্বজ ও ধনুগুলি ছেদন করিল ॥৪৪॥

তদনন্তর মহারথ অলম্বুষ, ঈষৎ হাস্য করতই যেন এবং রথের উপরে নৃত্য করিতে থাকিয়াই যেন পাঁচ পাঁচটা বাণদ্বারা তাঁহাদের প্রত্যেককে আঘাত করিল ॥৪৫॥

তাহার পর মহাবল অলম্বুষ ক্রুদ্ধ, ত্বরান্বিত ও অত্যন্ত উৎসাহিত হইয়া সেই মহাত্মাদের অশ্ব ও সারথিগণকে বধ করিল ॥৪৬॥

বিভেদ চ সুসংরব্ধঃ পুনশ্চৈনান্ সুসংশিতৈঃ।
শরৈর্বহুবিধাকারৈঃ শতশোঽথ সহস্রশঃ ॥৪৭॥
বিরথাংশ্চ মহেষ্বাসান্ কৃত্বা তত্র স রাক্ষসঃ।
অভিদুদ্রাব বেগেন হন্তুকামো নিশাচরঃ ॥৪৮॥
তানর্দ্দিতান্ রণে তেন রাক্ষসেন দুরাত্মনা।
দৃষ্ট্বার্জ্জুনসুতঃ সংখ্যে রাক্ষসং সমুপাদ্রবৎ ॥৪৯॥
তয়োঃ সমভবদ্‌যুদ্ধং বৃত্রবাসবয়োরিব।
দদৃশুস্তাবকাঃ সর্ব্বে পাণ্ডবাশ্চ মহারথাঃ ॥৫০॥
তৌ সমেতৌ মহাযুদ্ধে ক্রোধদীপ্তৌ পরস্পরম্।
মহাবলৌ মহারাজ! ক্রোধসংরক্তলোচনৌ।
পরস্পরমবেক্ষেতাং কালানলসমৌ যুধি ॥৫১॥

---

ভারতকৌমুদী

বিভেদেতি। বিভেদ বিদারয়ামাস। সুসংশিতৈঃ অতীবতীক্ষ্ণীকৃতৈঃ ॥৪৭॥
বিরথানিতি। মহেষ্বাসান্ মহাধনুর্দ্ধরান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্। অভিদুদ্রাব তানভিদধাব ॥৪৮॥
তানিতি। অর্দ্দিতান্ পীড়িতান্। অর্জ্জুনসুতঃ অভিমন্যুঃ ॥৪৯॥
তয়োরিতি। বৃত্রবাসবয়োর্বৃত্রাসুরেন্দ্রয়োঃ। তাবকাস্বৎপক্ষীয়া যোদ্ধারঃ ॥৫০॥
তাবিতি। সমেতৌ মিলিতৌ, ক্রোধেন দীপ্তৌ জ্বলিতহৃদয়ৌ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১॥

---

ক্রমে অতিশয় ক্রুদ্ধ হইয়া সুতীক্ষ্ণীকৃত ও বহুবিধাকৃতি শত শত ও সহস্র সহস্র বাণদ্বারা পুনরায় উহাদিগকে বিদীর্ণ করিল ॥৪৭॥

সেই নিশাচর রাক্ষস মহাধনুর্দ্ধর দ্রৌপদীর পুত্রগণকে রথবিহীন করিয়া তাঁহাদিগকে বধ করিবার জন্য বেগে ধাবিত হইল ॥৪৮॥

সেই দুরাত্মা রাক্ষসকর্ত্তৃক তাঁহাদিগকে যুদ্ধে নিপীড়িত দেখিয়া অভিমন্যু যুদ্ধে সেই রাক্ষসের প্রতি ধাবিত হইলেন ॥৪৯॥

ক্রমে ইন্দ্র ও বৃত্রাসুরের ন্যায় তাঁহাদের যুদ্ধ হইতে লাগিল। তখন আপনার পক্ষের ও পাণ্ডবপক্ষের মহারথ যোদ্ধারা সকলে তাহা দেখিতে লাগিলেন ॥৫০॥

মহারাজ! মহাযুদ্ধে সম্মিলিত, পরস্পর ক্রোধজ্বলিতচিত্ত, মহাবল, ক্রোধে আরক্তনয়ন ও প্রলয়কালের অগ্নির ন্যায় ভীষণ সেই বীরেরা দুই জন পরস্পর দৃষ্টিপাত করিতে থাকিলেন ॥৫১॥

তয়োঃ সমাগমো ঘোরো বভূব কটুকোদয়ঃ।
যথা দেবাসুরে যুদ্ধে শক্রশম্বরয়োঃ পুরা ॥৫২॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে অলম্বুষাভিমন্যুসমাগমে
ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## সপ্তনবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

ধৃতরাষ্ট্র উবাচ।
আর্জ্জুনিং সমরে শূরং বিনিঘ্নন্তং মহারথান্।
অলম্বুষঃ কথং যুদ্ধে প্রত্যযুধ্যত সঞ্জয়! ॥১॥
আর্ষ্যশৃঙ্গিং কথঞ্চৈব সৌভদ্রঃ পরবীরহা।
তন্মমাচক্ষ্ব তত্ত্বেন যথা বৃত্তং স্ম সংযুগে ॥২॥

ভারতকৌমুদী

তয়োরিতি। কটুকো নিষ্ঠুরতয়া বিরক্তিকর উদয় আবির্ভাবো যস্য সঃ। শম্বরোঽসুরঃ ॥৫২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

আর্জ্জুনিমিতি। আর্জ্জুনিমভিমন্যুম্। কথং কীদৃশম্ ॥১॥
আর্ষ্যেতি। আর্ষ্যশৃঙ্গিমলম্বুষম্, কথং কীদৃশম্। তত্ত্বেন যাথার্থ্যেন, বৃত্তং জাতম্ ॥২॥

---

পূর্ব্বকালে দেবাসুরযুদ্ধের সময়ে ইন্দ্র ও শম্বরাসুরের যেমন সম্মেলন হইয়াছিল, সেইরূপ অভিমন্যু ও অলম্বুষের ভীষণ ও নিষ্ঠুর সম্মেলন হইল” ॥৫২॥

——:*:——

ধৃতরাষ্ট্র বলিলেন—“সঞ্জয়! বীর অভিমন্যু যুদ্ধে আমার পক্ষের মহারথগণকে বধ করিতে লাগিলে, অলম্বুষ সমরাঙ্গনে কিপ্রকার প্রতিযুদ্ধ করিয়াছিল? ॥১॥

---

* ‘…একাধিকশততমোঽধ্যায়ঃ’—বা, ‘…শততমোঽধ্যায়ঃ’—মা নি। (২)…যাবদ্বৃত্তং স্ম—পি বা।

ধনঞ্জয়শ্চ কিং চক্রে মম সৈন্যেষু সংযুগে।
ভীমো বা রথিনাং শ্রেষ্ঠো রাক্ষসো বা ঘটোৎকচঃ ॥৩॥
নকুলঃ সহদেবো বা সাত্যকির্বা মহারথঃ।
এতদাচক্ষ্ব মে সত্যং কুশলো হ্যসি সঞ্জয়! ॥৪॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

হন্ত তেঽহং প্রবক্ষ্যামি সংগ্রামং লোমহর্ষণম্।
যথাভূদ্রাক্ষসেন্দ্রস্য সৌভদ্রস্য চ মারিষ! ॥৫॥
অর্জ্জুনশ্চ যথা চক্রে ভীমসেনশ্চ পাণ্ডবঃ।
নকুলঃ সহদেবশ্চ রণে চক্রুঃ পরাক্রমম্ ॥৬॥
তথৈব তাবকাঃ সর্ব্বে ভীষ্মদ্রোণপুরঃসরাঃ।
অদ্ভুতানি বিচিত্রাণি চক্রুঃ কর্ম্মাণ্যভীতবৎ ॥৭॥

ভারতকৌমুদী

ধনঞ্জয় ইতি। সংযুগে যুদ্ধে। কুশলো যুদ্ধবৃত্তান্তকথননিপুণঃ ॥৩—৪॥
হন্তেতি। হন্তশব্দো হর্ষে। হর্ষশ্চ যুদ্ধবৃত্তান্তকথনমাত্রে। সৌভদ্রস্যাভিমন্যোঃ ॥৫॥
অর্জ্জুন ইতি। চক্রুঃ ভীমসেননকুলসহদেবাঃ ॥৬॥
তথেতি। বিচিত্রাণি নানাবিধানি। অভীতবদিত্যনেন ভয়মপি সূচিতম্ ॥৭॥

---

বিপক্ষবীরহন্তা অভিমন্যুই বা অলম্বুষের সহিত কীদৃশ যুদ্ধ করিল এবং যুদ্ধে অন্যান্য যাহা ঘটিয়াছিল, তাহা তুমি আমার নিকট যথার্থরূপে বল ॥২॥

যুদ্ধে আমার সৈন্যগণের উপরে অর্জ্জুন, রথিশ্রেষ্ঠ ভীম, রাক্ষস ঘটোৎকচ, নকুল, সহদেব, কিংবা মহারথ সাত্যকি কি করিয়াছিল, তাহা তুমি আমার নিকট সত্য বল। কেন না, সঞ্জয়! তুমি যুদ্ধবৃত্তান্ত বলিতে বড়ই নিপুণ” ॥৩—৪॥

সঞ্জয় বলিলেন—“মাননীয় রাজা! অলম্বুষ ও অভিমন্যুর যেরূপ যুদ্ধ হইয়াছিল, আমি আপনার নিকট সেই লোমহর্ষণ যুদ্ধের বৃত্তান্ত বলিব ॥৫॥

আর অর্জ্জুন যেরূপ করিয়াছিলেন এবং ভীম, নকুল ও সহদেব যুদ্ধে যেরূপ পরাক্রম দেখাইয়াছিলেন, তাহাও বলিব ॥৬॥

এবং ভীষ্ম ও দ্রোণপ্রভৃতি আপনার পক্ষের যোদ্ধারা সকলে নির্ভয়ের ন্যায় যে সকল অদ্ভুত ও নানাপ্রকার কার্য্য করিয়াছিলেন, সে সকলও বলিব ॥৭॥

---

(৫) হন্ত তে সম্প্রবক্ষ্যামি…পি.…রোমহর্ষণম—নি।

অলম্বুষস্তু সমরে অভিমন্যুং মহাবলম্।
বিনদ্য সুমহানাদং তর্জয়িত্বা মুহুর্মুহুঃ ॥৮॥
অভিদুদ্রাব বেগেন তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ।
অভিমন্যুশ্চ বেগেন সিংহবদ্বিনদন্ মুহুঃ ॥৯॥
আর্ষ্যশৃঙ্গিং মহেম্বাসং পিতুরত্যন্তবৈরিণম্।
ততঃ সমীয়তুঃ সংখ্যে ত্বরিতৌ নররাক্ষসৌ ॥১০॥
রথাভ্যাং রথিনাং শ্রেষ্ঠৌ যথা বৈ দেবদানবৌ।
মায়াবী রাক্ষসশ্রেষ্ঠো দিব্যাস্ত্রজ্ঞশ্চ ফাল্গুনিঃ ॥১১॥ (কলাপকম্)
ততঃ কার্ষ্ণির্মহারাজ! নিশিতৈঃ সায়কৈস্ত্রিভিঃ।
আর্ষ্যশৃঙ্গিং রণে বিদ্ধা পুনর্বিব্যাধ পঞ্চভিঃ ॥১২॥
অলম্বুষোঽপি সংক্রুদ্ধঃ কার্ষ্ণিং নবভিরাশুগৈঃ।
হৃদি বিব্যাধ বেগেন তোত্ত্রৈরিব মহাদ্বিপম্ ॥১৩॥
ততঃ শরসহস্রেণ ক্ষিপ্রকারী নিশাচরঃ।
অর্জ্জুনস্য সুতং সংখ্যে পীড়য়ামাস ভারত! ॥১৪॥

ভারতকৌমুদী

অলম্বুষ ইতি। বিনদ্য বিধায়। অভিমন্যুশ্চ অভিদুদ্রাবেত্যনুবৃত্তিঃ। পিতুরত্যন্ত-বৈরিণম্ ইরাবতো বধাৎ। সমীয়তুঃ সম্মিলিতৌ বভূবতুঃ। ফাল্গুনিরভিমন্যুঃ ॥৮—১১॥
তত ইতি। কৃষ্ণস্যার্জ্জুনস্য পুত্র ইতি কার্ষ্ণিরভিমন্যুঃ। আর্ষ্যশৃঙ্গিমলম্বুষম্ ॥১২॥
অলম্বুষ ইতি। তোত্ত্রৈরঙ্কুশবিশেষৈঃ, মহাদ্বিপং মহাহস্তিনম্ ॥১৩॥

অলম্বুষ অতিবিশাল সিংহনাদ করিয়া মহাবল অভিমন্যুকে বার বার ভর্ৎসনাপূর্ব্বক তাঁহার দিকে বেগে ধাবিত হইল এবং 'থাক্ থাক্' এই কথাও বলিল। আবার অভিমন্যুও মুহুর্মুহুঃ সিংহের ন্যায় গর্জ্জন করিয়া মহাধনুর্দ্ধর ও পিতার অত্যন্ত শত্রু অলম্বুষের প্রতি বেগে ধাবিত হইলেন। তাহার পর মায়াবী ও রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষ এবং দিব্যাস্ত্রবিৎ অভিমন্যু—এই দুই জন রথিশ্রেষ্ঠ রাক্ষস ও মানুষ, দেব ও দানবের ন্যায় রথারোহণে সত্বর সমরাঙ্গনে সম্মিলিত হইলেন ॥৮—১১॥

মহারাজ! তাহার পর অভিমন্যু তিনটা তীক্ষ্ণ বাণদ্বারা অলম্বুষকে বিদ্ধ করিয়া পুনরায় পাঁচটা বাণদ্বারা তাহাকে বিদ্ধ করিলেন ॥১২॥

তখন অলম্বুষও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অঙ্কুশদ্বারা মহাহস্তীর ন্যায় নয়টা বাণদ্বারা বেগে অভিমন্যুর বক্ষস্থল বিদ্ধ করিল ॥১৩॥

(৮)…অভিমন্যুং মহারথম্—বা নি। (১১)…রথিনৌ শ্রেষ্ঠৌ…দিব্যাস্ত্রশ্চৈব—বা নি।

অভিমন্যুস্ততঃ ক্রুদ্ধো নবভির্নতপর্ব্বভিঃ।
বিভেদ নিশিতৈর্বাণৈ রাক্ষসেন্দ্রং মহোরসি ॥১৫॥
তে তস্য বিবিশুস্তূর্ণং কায়ং নির্ভিদ্য মর্ম্মসু।
স তৈর্বিভিন্নসর্ব্বাঙ্গঃ শুশুভে রাক্ষসেশ্বরঃ।
পুষ্পিতৈঃ কিংশুকৈ রাজন্! সংস্তীর্ণ ইব পর্ব্বতঃ ॥১৬॥
স সন্দধানশ্চ শরান্ হেমপুঙ্খান্ মহাবলঃ।
বিবভৌ রাক্ষসশ্রেষ্ঠঃ সজ্বাল ইব পর্ব্বতঃ ॥১৭॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! আর্য্যশৃঙ্গিরমর্ষণঃ।
মহেন্দ্রসদৃশং কার্ষ্ণিং ছাদয়ামাস পত্রিভিঃ ॥১৮॥
তেন তে বিশিখা মুক্তা যমদণ্ডোপমাঃ শিতাঃ।
অভিমন্যুং বিনির্ভিদ্য প্রাবিশস্ত ধরাতলম্ ॥১৯॥

ভারতকৌমুদী

তত ইতি। ক্ষিপ্রকারী দ্রুতাস্ত্রক্ষেপসমর্থঃ, নিশাচরোঽলম্বুষঃ ॥১৪॥

অভীতি। নতপর্ব্বভির্বক্রোপান্তৈঃ। মহোরসি বিশালবক্ষসি ॥১৫॥

ত ইতি। কায়ং দেহম্, মর্ম্মসু অভ্যন্তরেষু। সংস্তীর্ণো ব্যাপ্তঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬॥

স ইতি। সজ্বালঃ স্বনির্গতাগ্নিশিখয়া সহিতঃ ॥১৭॥

তত ইতি। অমর্ষণঃ অসহিষ্ণুঃ। কার্ষ্ণিমভিমন্যুম্, পত্রিভির্বাণৈঃ ॥১৮॥

---

ভরতনন্দন! তৎপরে আবার ক্ষিপ্রকারী অলম্বুষ বহুসংখ্যক বাণদ্বারা যুদ্ধে অভিমন্যুকে পীড়ন করিল ॥১৪॥

তদনন্তর অভিমন্যু বক্রোপান্ত ও তীক্ষ্ণ নয়টা বাণদ্বারা অলম্বুষের বিশাল বক্ষস্থল বিদীর্ণ করিলেন ॥১৫॥

রাজা! সেই বাণগুলি সত্বর যাইয়া অলম্বুষের দেহ ভেদ করিয়া ভিতরে প্রবেশ করিল। তখন সেই বাণবিদীর্ণাঙ্গ অলম্বুষ, পুষ্পিতকিংশুকবৃক্ষব্যাপ্ত পর্ব্বতের ন্যায় শোভা পাইতে লাগিল ॥১৬॥

পরে রাক্ষসশ্রেষ্ঠ অলম্বুষ স্বর্ণপুঙ্খ বহুতর বাণ সন্ধান করিতে থাকিয়া অগ্নি-শিখাযুক্ত পর্ব্বতের ন্যায় প্রকাশ পাইতে থাকিল ॥১৭॥

মহারাজ! তাহার পর ক্রুদ্ধ ও অসহিষ্ণু অলম্বুষ বাণদ্বারা ইন্দ্রতুল্য বিক্রমশালী অভিমন্যুকে আবৃত করিয়া ফেলিল ॥১৮॥

---

(১৭) স ধারয়ংশ্চ শরান্—পি।

তথৈবার্জ্জুনিনা মুক্তাঃ শরাঃ কনকভূষণাঃ।
অলম্বুষং বিনির্ভিদ্য প্রাবিশন্ত মহীতলম্ ॥২০॥
সৌভদ্রস্তু রণে রক্ষঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
চক্রে বিমুখমাসাদ্য বলং শক্র ইবাহবে ॥২১॥
বিমুখঞ্চ ততো রক্ষো বধ্যমানং রণেঽরিণা।
প্রাদুশ্চক্রে মহামায়াং তামসীমরিঘাতিনীম্ ॥২২॥
ততস্তে তমসা সর্ব্বে বৃতা হ্যাসন্ মহীপতে!।
নাভিমন্যুমপশ্যন্ত নৈব স্বান্ ন পরান্ রণে ॥২৩॥
অভিমন্যুশ্চ তদ্দৃষ্ট্বা ঘোররূপং মহত্তমঃ।
প্রাদুশ্চক্রেঽস্ত্রমত্যুগ্রং ভাস্করং কুরুনন্দনঃ ॥২৪॥

তেনেতি। বিশিখা বাণাঃ, মুক্তাঃ ক্ষিপ্তাঃ, শিতাঃ শিলাশাণিতাঃ ॥১৯॥
তথেতি। আর্জ্জুনিনা অভিমন্যুনা। কনকভূষণাঃ স্বর্ণখচিতাঃ ॥২০॥
সৌভদ্র ইতি। সৌভদ্রোঽভিমন্যুঃ, রক্ষো রাক্ষসমলম্বুষম্। বলং তদাখ্যমসুরম্ ॥২১॥
বিমুখমিতি। রক্ষো রাক্ষসঃ, বধ্যমানমাহন্যমানম্। তামসীমন্ধকারময়ীম্ ॥২২॥
তত ইতি। তমসা অন্ধকারেণ। স্বান্ স্বপক্ষান্ ॥২৩॥
অভীতি। তমোঽন্ধকারম্। ভাস্করম্ আলোকজনকং তদাখ্যং বা ॥২৪॥

---

অলম্বুষনিক্ষিপ্ত শিলাশাণিত ও যমদণ্ডতুল্য সেই বাণগুলি অভিমন্যুর শরীর ভেদ করিয়া ভূমিতে প্রবেশ করিল ॥১৯॥

সেইরূপই অভিমন্যুনিক্ষিপ্ত স্বর্ণখচিত বাণ সকল যাইয়া অলম্বুষেরও দেহ ভেদ করিয়া ভূতলে প্রবেশ করিল ॥২০॥

ক্রমে ইন্দ্র যেমন যুদ্ধে বলাসুরকে বিমুখ করিয়াছিলেন, অভিমন্যুও সেইরূপ বক্রোপান্ত বাণসমূহদ্বারা যুদ্ধে অলম্বুষকে বিমুখ করিয়া ফেলিলেন ॥২১॥

তদনন্তর যুদ্ধে অভিমন্যুকর্ত্তৃক আহন্যমান অলম্বুষ পরাঙ্মুখ হইয়াও শত্রুনাশিনী অন্ধকারময়ী মহামায়া আবিষ্কার করিল ॥২২॥

রাজা! তাহার পর সকলেই অন্ধকারাবৃত হইল এবং অভিমন্যুকে বা আপন পক্ষকে কিংবা পরপক্ষকে দেখিতে পাইল না ॥২৩॥

কুরুনন্দন অভিমন্যুও সেই ভীষণ ও গাঢ় অন্ধকার দেখিয়া অতিভয়ঙ্কর ভাস্করাস্ত্র আবিষ্কার করিলেন ॥২৪॥

---

(২২)…তামসীং পরতাপনঃ—পি বা

ততঃ প্রকাশমভবজ্জগৎ সর্ব্বং মহীপতে!।
তাঞ্চাভিজঘ্নিবান্ মায়াং রাক্ষসস্য দুরাত্মনঃ ॥২৫॥
সংক্রুদ্ধশ্চ মহাবীর্য্যো রাক্ষসেন্দ্রং নরোত্তমঃ।
ছাদয়ামাস সমরে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥২৬॥
বহ্বীস্তথান্যা মায়াশ্চ প্রযুক্তাস্তেন রক্ষসা।
সর্ব্বাস্ত্রবিদমেয়াত্মা বারয়ামাস ফাল্গুনিঃ ॥২৭॥
হতমায়ং ততো রক্ষো বধ্যমানঞ্চ সায়কৈঃ।
রথং তত্রৈব সন্ত্যজ্য প্রাদ্রবন্মহতো ভয়াৎ ॥২৮॥
তস্মিন্ বিনির্জ্জিতে তূর্ণং কূটযোধিনি রাক্ষসে।
আর্জ্জুনিঃ সমরে সৈন্যং তাবকং সংমমর্দ্দ হ।
মদান্ধো গন্ধনাগেন্দ্রঃ সপদ্মাং পদ্মিনীমিব ॥২৯॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রকাশম্ আলোকময়ম্। অভিজঘ্নিবান্ সর্ব্বথা নাশিতবান্ ॥২৫॥
সংক্রুদ্ধ ইতি। রাক্ষসেন্দ্রমলম্বুষম্, নরোত্তমোঽভিমন্যুঃ ॥২৬॥
বহ্বীরিতি। রক্ষসা রাক্ষসেন। অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ, ফাল্গুনিরভিমন্যুঃ ॥২৭॥
হতেতি। হতা মায়া যস্য তৎ, রক্ষঃ কর্তৃ। প্রাদ্রবৎ পলায়ত ॥২৮॥
তস্মিন্নিতি। গন্ধনাগেন্দ্রো গন্ধহস্তীন্দ্রঃ। পদ্মিনীং পুষ্করিণীম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

---

রাজা! তাহার পর সমগ্র জগৎ আলোকময় হইল এবং অভিমন্যু, দুরাত্মা রাক্ষসের সে মায়া বিনষ্ট করিলেন ॥২৫॥

ক্রমে মহাবল ও নরশ্রেষ্ঠ অভিমন্যু বক্রপ্রান্ত বাণসমূহদ্বারা যুদ্ধে অলম্বুষকে আবৃত করিয়া ফেলিলেন ॥২৬॥

এবং সেই রাক্ষস বহুতর মায়া প্রয়োগ করিলেও সর্ব্বাস্ত্রবিৎ ও অজ্ঞেয়শক্তি অভিমন্যু সেগুলিকে বারণ করিলেন ॥২৭॥

তদনন্তর মায়া বিনষ্ট হইলে এবং অভিমন্যু বাণদ্বারা আঘাত করিতে থাকিলে, অলম্বুষ সেইখানেই রথ পরিত্যাগ করিয়া মহাভয়ে পলায়ন করিল ॥২৮॥

সেই কূটযোধী রাক্ষস পরাজিত হইলে, মদান্ধ গন্ধহস্তী যেমন পদ্মযুক্ত পুষ্করিণী আলোড়ন করে, সেইরূপ অভিমন্যু যুদ্ধে আপনার সৈন্য আলোড়ন করিতে লাগিলেন ॥২৯॥

---

(২৯)...মদান্ধো বদ্ধনাগেন্দ্রঃ—বা নি।

ততঃ শান্তনবো ভীষ্মঃ সৈন্যং দৃষ্ট্বাভিবিদ্রুতম্।
মহতা শরবর্ষেণ সৌভদ্রং পর্য্যবারয়ৎ ॥৩০॥
কোষ্ঠীকৃত্য চ তং বীরং ধার্ত্তরাষ্ট্রা মহারথাঃ।
একং সুবহবো যুদ্ধে ততক্ষুঃ সায়কৈর্দৃঢ়ম্ ॥৩১॥
স তেষাং রথিনাং বীরঃ পিতুস্তুল্যপরাক্রমঃ।
সদৃশো বাসুদেবস্য বিক্রমেণ বলেন চ ॥৩২॥
উভয়োঃ সদৃশং কর্ম্ম স পিতুর্মাতুলস্য চ।
রণে বহুবিধং চক্রে সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ ॥৩৩॥ (যুগ্মকম্)
ততো ধনঞ্জয়ো বীরো বিনিঘ্নংস্তব সৈনিকান্।
আসসাদ রণে ভীষ্মং পুত্রপ্রেপ্সুরমর্ষণঃ ॥৩৪॥
তথৈব সমরে রাজন্! পিতা দেবব্রতস্তব।
আসসাদ রণে পার্থং স্বর্ভানুরিব ভাস্করম্ ॥৩৫॥

ভারতকৌমুদী

তত ইতি। অভিবিদ্রুতং পরিতঃ পলায়িতম্। সৌভদ্রমভিমন্যুম্ ॥৩০॥

কোষ্ঠীতি। কোষ্ঠীকৃত্য মধ্যবর্ত্তীকৃত্য, "কোষ্ঠঃ কুশূলে চাত্মীয়ে মধ্যে কুক্ষৌ গৃহস্য চ" ইতি মেদিনী। ততক্ষুঃ তনূচক্রুঃ বিদারয়ামাসুরিত্যর্থঃ ॥৩১॥

স ইতি। পিতুরর্জ্জুনস্য। মাতুলস্য বাসুদেবস্য ॥৩২—৩৩॥

তত ইতি। পুত্রমভিমন্যুং প্রেপ্সুঃ প্রাপ্তুমিচ্ছুঃ রক্ষিতুমিচ্ছুরিত্যর্থঃ ॥৩৪॥

তথেতি। পার্থমর্জ্জুনম্, তথৈব প্রসিদ্ধেঃ প্রকরণাচ্চ, স্বর্ভানুঃ রাহুঃ ॥৩৫॥

---

তাহার পর শান্তনুনন্দন ভীষ্ম সৈন্যগণকে পলায়ন করিতে দেখিয়া বিশাল বাণবর্ষণদ্বারা অভিমন্যুকে বারণ করিতে থাকিলেন ॥৩০॥

তখন অতিবহুসংখ্যক মহারথ ধার্ত্তরাষ্ট্রেরা একমাত্র সেই বীর অভিমন্যুকে মধ্যে রাখিয়া বাণদ্বারা আঘাত করিতে লাগিলেন ॥৩১॥

সেই সময়ে পিতার তুল্য পরাক্রমশালী, বিক্রমে ও বলে কৃষ্ণের সমান এবং সকল অস্ত্রধারিশ্রেষ্ঠ প্রসিদ্ধ বীর অভিমন্যু সেই রথিগণের মধ্যে থাকিয়া যুদ্ধে পিতা ও মাতুলের তুল্য বহুবিধ কার্য্য করিতে থাকিলেন ॥৩২—৩৩॥

তাহার পর পুত্ররক্ষণার্থী বীর অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া আপনার সৈন্য বিনাশ করিতে করিতে যুদ্ধে ভীষ্মের নিকটে আসিয়া উপস্থিত হইলেন ॥৩৪॥

রাজা! তখন রাহু যেমন সূর্য্যের নিকট উপস্থিত হন, সেইরূপ আপনার জ্যেষ্ঠতাত ভীষ্মও আসিয়া অর্জ্জুনের নিকটে উপস্থিত হইলেন ॥৩৫॥

---

(৩৪) ততো ধনঞ্জয়ো বীরান্—পি।

ততঃ সরথনাগাশ্বাঃ পুত্রাস্তব জনেশ্বর ! ।
পরিবব্রু রণে ভীষ্মং জুগুপুশ্চ সমন্ততঃ ॥৩৬॥
তথৈব পাণ্ডবা রাজন্ ! পরিবার্য্য ধনঞ্জয়ম্ ।
রণায় মহতে যুক্তা দংশিতা ভরতর্ষভ ! ॥৩৭॥
শারদ্বতস্ততো রাজন্ ! ভীষ্মস্য প্রমুখে স্থিতম্ ।
অর্জ্জুনং পঞ্চবিংশত্যা সায়কানাং সমাচিনোৎ ॥৩৮॥
প্রত্যুদ্গম্যাথ বিব্যাধ সাত্যকিস্তং শিতৈঃ শরৈঃ ।
পাণ্ডবপ্রিয়কামার্থং শার্দ্দূল ইব কুঞ্জরম্ ॥৩৯॥
গৌতমোঽপি ত্বরাযুক্তো মাধবং নবভিঃ শরৈঃ ।
হৃদি বিব্যাধ সংক্রুদ্ধঃ কঙ্কপত্রপরিচ্ছদৈঃ ॥৪০॥
শৈনেয়োঽপি ততঃ ক্রুদ্ধশ্চাপমানম্য বেগবান্ ।
গৌতমাস্তকরং তূর্ণং সমাধত্ত শিলীমুখম্ ॥৪১॥

ভারতকৌমুদী

তত ইতি। পরিবব্রুঃ পরিবিবেষ্টিরে। জুগুপুঃ ররক্ষুঃ ॥৩৬॥
তথেতি। যুক্তা উদ্যুক্তা আসন্নিতি শেষঃ, দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥৩৭॥
শারদ্বত ইতি। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ কৃপঃ। সমাচিনোৎ ব্যাপ্নোৎ ॥৩৮॥
প্রত্যুদ্গম্যেতি। পাণ্ডবানাং প্রিয়কাম এবার্থো বিষয়ো যস্মিন্ তদ্যথা তথা ॥৩৯॥
গৌতম ইতি। গৌতমঃ কৃপঃ। মাধবং মধুবংশীয়ং সাত্যকিম্ ॥৪০॥

নরনাথ ! তদনন্তর হস্তী, অশ্ব ও রথের সহিত আপনার পুত্রেরা আসিয়া সমরাঙ্গনে ভীষ্মকে পরিবেষ্টন করিলেন এবং সকল দিক্ হইতে রক্ষা করিতে লাগিলেন ॥৩৬॥

ভরতশ্রেষ্ঠ রাজা ! সেইরূপই যুদ্ধসজ্জায় সজ্জিত পাণ্ডবেরাও অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া মহাযুদ্ধের জন্য উদ্যোগী হইলেন ॥৩৭॥

রাজা ! তাহার পর কৃপাচার্য্য পঁচিশটা বাণদ্বারা ভীষ্মের সম্মুখবর্ত্তী অর্জ্জুনের অঙ্গ ব্যাপ্ত করিলেন ॥৩৮॥

তদনন্তর ব্যাঘ্র যেমন নখদ্বারা হস্তীকে তাড়ন করে, সেইরূপ সাত্যকি পাণ্ডবগণের প্রিয়কার্য্য করিবার জন্য অগ্রসর হইয়া বহুতর তীক্ষ্ণ বাণদ্বারা কৃপাচার্য্যকে তাড়ন করিলেন ॥৩৯॥

তখন কৃপাচার্য্যও ক্রুদ্ধ ও ত্বরান্বিত হইয়া কঙ্কপক্ষাবৃত নয়টা বাণদ্বারা সাত্যকির বক্ষঃস্থল বিদ্ধ করিলেন ॥৪০॥

(৩৮)···প্রমুখে স্থিতঃ—পি। (৪১)···চাপমানম্য বেগবৎ—পি।

তমাপতন্তং বেগেন শক্রাশনিসমদ্যুতিম্ ।
দ্বিধা চিচ্ছেদ সংক্রুদ্ধো দ্রৌণিঃ পরমকোপনঃ ॥৪২॥
সমুৎসৃজ্যাথ শৈনেয়ো গৌতমং রথিনাং বরঃ ।
অভ্যদ্রবদ্রণে দ্রৌণিং রাহুঃ খে শশিনং যথা ॥৪৩॥
তস্য দ্রোণসুতশ্চাপং দ্বিধা চিচ্ছেদ ভারত ! ।
অথৈনং ছিন্নধন্বানং তাড়য়ামাস সায়কৈঃ ॥৪৪॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় শত্রুঘ্নং ভারসাধনম্ ।
দ্রৌণিং ষষ্ট্যা মহারাজ ! বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥৪৫॥
স বিদ্ধো ব্যথিতশ্চৈব মুহূর্ত্তং কশ্মলাযুতঃ ।
নিষসাদ রথোপস্থে ধ্বজযষ্টিং সমাশ্রিতঃ ॥৪৬॥

ভারতকৌমুদী

শৈনেয় ইতি। শৈনেয়ঃ শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ। শিলীমুখং বাণম্ ॥৪১॥
তমিতি। শক্রাশনিসমদ্যুতিম্ ইন্দ্রবজ্রসমানদীপ্তিম্। দ্রৌণিরশ্বত্থামা ॥৪২॥
সমিতি। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ। খে আকাশে ॥৪৩॥
তস্যেতি। তস্য শৈনেয়স্য। এনং শৈনেয়ম্ ॥৪৪॥
স ইতি। ভারসাধনম্ অধিকাকর্ষণসহম্। উরসি বক্ষসি, আর্পয়ৎ পীড়য়ৎ ॥৪৫॥
স ইতি। কশ্মলাযুতো মোহাবিষ্টঃ। নিষসাদ উপবিবেশ, রথস্য উপস্থে উপরি ॥৪৬॥

তৎপরে বেগবান্ সাত্যকিও ক্রুদ্ধ হইয়া ধনু আকর্ষণ করিয়া সত্বর কৃপাচার্য্যের মৃত্যুজনক একটা বাণ সন্ধান করিলেন ॥৪১॥

ইন্দ্রের বজ্রের তুল্য দীপ্তিমান্ সেই বাণটা বেগে আসিতে লাগিলে, কোপনস্বভাব অশ্বত্থামা আরও ক্রুদ্ধ হইয়া সে বাণটাকে দুই খণ্ডে ছেদন করিলেন ॥৪২॥

তাহার পর রথিশ্রেষ্ঠ সাত্যকি কৃপাচার্য্যকে ত্যাগ করিয়া—আকাশে রাহু যেমন চন্দ্রের দিকে ধাবিত হয়, সেইরূপ সমরাঙ্গনে অশ্বত্থামার দিকে ধাবিত হইলেন ॥৪৩॥

ভরতনন্দন! তখন অশ্বত্থামা সাত্যকির ধনুখানাকে দুই খণ্ডে ছেদন করিলেন এবং ধনু ছিন্ন হইলে বহুতর বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৪৪॥

মহারাজ! সেই সময়ে সাত্যকি অধিকাকর্ষণসহ ও শত্রুনাশক অন্য ধনু লইয়া ষাটটা বাণদ্বারা অশ্বত্থামার বাহুযুগল ও বক্ষঃস্থল পীড়ন করিলেন ॥৪৫॥

তখন অশ্বত্থামা বিদ্ধ, ব্যথিত ও মোহাবিষ্ট হইয়া ধ্বজদণ্ড ধারণ করিয়া রথের উপরে কিছুকাল উপবেশন করিলেন।।৪৬।।

প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং দ্রোণপুত্রঃ প্রতাপবান্।
বার্ষ্ণেয়ং সমরে ক্রুদ্ধো নারাচেন সমার্পয়ৎ ॥৪৭॥
শৈনেয়ং স তু নির্ভিদ্য প্রাবিশদ্ধরণীতলম্।
বসন্তকালে বলবান্ বিলং সর্পশিশুর্যথা ॥৪৮॥
অথাপরেণ ভল্লেন মাধবস্য ধ্বজোত্তমম্।
চিচ্ছেদ সমরে দ্রৌণিঃ সিংহনাদং মুমোচ চ ॥৪৯॥
পুনশ্চৈনং শরৈর্ঘোরৈশ্ছাদয়ামাস ভারত!।
নিদাঘান্তে মহারাজ! যথা মেঘো দিবাকরম্ ॥৫০॥
সাত্যকোঽপি মহারাজ! শরজালং নিহত্য তৎ।
দ্রৌণিমভ্যকিরত্তূর্ণং শরজালৈরনেকধা ॥৫১॥
তাপয়ামাস চ দ্রৌণিং শৈনেয়ঃ পরবীরহা।
বিমুক্তো মেঘজালেন যথৈব তপনস্তথা ॥৫২॥

প্রতিলভ্যেতি। সংজ্ঞাং চৈতন্যম্। বার্ষ্ণেয়ং বৃষ্ণিবংশীয়ং সাত্যকিম্ ॥৪৭॥
শৈনেয়মিতি। বসন্তকালপদং তদানীং বর্ষাভাববিলসম্ভবসূচনার্থম্ ॥৪৮॥
অথেতি। ভল্লেন বাণবিশেষেণ, মাধবস্য মধুবংশীয়স্য সাত্যকেঃ ॥৪৯॥
পুনরিতি। এনং মাধবম্। নিদাঘান্তে গ্রীষ্মাবসানে ॥৫০॥
সাত্যক ইতি। অভ্যকিরৎ আবৃণোৎ। অনেকধা সর্ব্বত ইত্যর্থঃ ॥৫১॥

---

তাহার পর প্রতাপশালী অশ্বত্থামা চৈতন্য লাভ করিয়া ক্রুদ্ধ হইয়া একটা নারাচদ্বারা যুদ্ধে সাত্যকিকে তাড়ন করিলেন ॥৪৭॥

তখন সেই নারাচটা যাইয়া সাত্যকির দেহ ভেদ করিয়া—বসন্তকালে বলবান্ সর্পশিশু যেমন গর্ত্তে প্রবেশ করে, সেইরূপ ভূতলে প্রবেশ করিল ॥৪৮॥

তৎপরে অশ্বত্থামা অন্য একটা ভল্লদ্বারা সাত্যকির উত্তম ধ্বজটাকে ছেদন করিলেন এবং সিংহনাদ করিয়া উঠিলেন ॥৪৯॥

ভরতনন্দন! মহারাজ! পুনরায়—বর্ষাকালে মেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ অশ্বত্থামা ভয়ঙ্কর শরজালদ্বারা সাত্যকিকে আবৃত করিলেন ॥৫০॥

মহারাজ! তখন সাত্যকিও সেই শরজাল প্রতিহত করিয়া সত্বর সকল দিকে শরজালদ্বারা অশ্বত্থামাকে আচ্ছাদিত করিলেন ॥৫১॥

এবং বিপক্ষবীরহন্তা সাত্যকি মেঘনির্ম্মুক্ত সূর্য্যের ন্যায় অশ্বত্থামাকে সন্তপ্ত করিতে লাগিলেন ॥৫২॥

শরাণাঞ্চ সহস্রেণ পুনরেব সমুদ্যতম্।
সাত্যকিশ্ছাদয়ামাস ননাদ চ মহাবলঃ ॥৫৩॥
দৃষ্ট্বা পুত্রং তথা গ্রস্তং রাহুণেব দিবাকরম্।
অভ্যদ্রবত শৈনেয়ং ভারদ্বাজঃ প্রতাপবান্ ॥৫৪॥
বিব্যাধ চ সুতীক্ষ্ণেন পৃষৎকেন মহামৃধে।
পরীপ্সন্ স্বসুতং রাজন্! বার্ষ্ণেয়েনাভিপীড়িতম্ ॥৫৫॥
সাত্যকিস্তু রণে হিত্বা গুরুপুত্রং মহারথম্।
দ্রোণং বিব্যাধ বিংশত্যা সর্ব্বপারশবৈঃ শরৈঃ ॥৫৬॥
তদন্তরমমেয়াত্মা কৌন্তেয়ঃ শ্বেতবাহনঃ।
অভ্যদ্রবদ্রণে ক্রুদ্ধো দ্রোণং প্রতি মহারথঃ ॥৫৭॥

ভারতকৌমুদী

তাপেতি। বিমুক্তঃ অপসরণেন পরিত্যক্তঃ, তপনঃ সূর্য্যঃ ॥৫২॥
শরাণামিতি। সমুদ্যতং প্রহর্ত্তুমুদ্যুক্তং দ্রৌণিমিত্যন্বয়বৃত্তিঃ ॥৫৩॥
দৃষ্ট্বেতি। গ্রস্তং সাত্যকিনা আক্রান্তম্, মুখাভ্যন্তর্গতীকৃতঞ্চ ॥৫৪॥
বিব্যাধেতি। পৃষৎকেন বাণেন, মহামৃধে মহাযুদ্ধে। পরীপ্সন্ রক্ষিতুমিচ্ছন্ ॥৫৫॥
সাত্যকিরিতি। সর্ব্বপারশবৈঃ সর্ব্বলৌহময়ৈঃ। প্রমাণং পূর্ব্বমুক্তম্ ॥৫৬॥
তদিতি। অন্তরমবসরং প্রাপ্যেতি শেষঃ। শ্বেতবাহনোঽর্জ্জুনঃ ॥৫৭॥

---

অশ্বত্থামা প্রহার করিতে উদ্যত হইলে, মহাবল সাত্যকি পুনরায় বহুতর বাণদ্বারা তাঁহাকে আবৃত করিলেন এবং সিংহনাদ করিয়া উঠিলেন ॥৫৩॥

এই সময়ে রাহুগ্রস্ত সূর্য্যের ন্যায় আপন পুত্রকে সাত্যকিকর্ত্তৃক আক্রান্ত দেখিয়া প্রতাপশালী দ্রোণ সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥৫৪॥

এবং রাজা! দ্রোণ সাত্যকিকর্ত্তৃক পরিপীড়িত আপন পুত্রকে রক্ষা করিবার জন্য মহাযুদ্ধে একটা সুতীক্ষ্ণ বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৫৫॥

তখন সাত্যকি মহারথ অশ্বত্থামাকে পরিত্যাগ করিয়া বিংশতিসংখ্যক লৌহময় বাণদ্বারা দ্রোণকে বিদ্ধ করিলেন ॥৫৬॥

এই সময়ে মহারথ ও অজ্ঞেয়শক্তি কুন্তীনন্দন অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া যুদ্ধে দ্রোণের প্রতি ধাবিত হইলেন ॥৫৭॥

---

(৫৩) ... সমুদ্যতঃ — রা নি। (৫৪) দৃষ্টা পুত্রঞ্চ তং গ্রস্তম্ — রা নি। (৫৭) ... কৌন্তেয়ঃ শত্রুতাপনঃ — রা নি।

ততো দ্রোণশ্চ পার্থশ্চ সমেয়াতাং মহামৃধে।
যথা বুধশ্চ শুক্রশ্চ মহারাজ। নভস্তলে ॥৫৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে দ্রোণার্জ্জুনসমাগমে
সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## অষ্টনবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

ধৃতরাষ্ট্র উবাচ।

কথং দ্রোণো মহেষ্বাসঃ পাণ্ডবশ্চ ধনঞ্জয়ঃ।
সমীয়তু রণে বীরৌ তাবুভৌ পুরুষর্ষভৌ ॥১॥
প্রিয়ো হি পাণ্ডবো নিত্যং ভারদ্বাজস্য ধীমতঃ।
আচার্য্যশ্চ রণে নিত্যং প্রিয়ঃ পার্থস্য সঞ্জয়! ॥২॥

...........................................................................................

ভারতকৌমুদী

তত ইতি। সমেয়াতাং সম্মিলিতাবভবতাম্ ॥৫৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(:*:)——

কথমিতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। ইদমুভয়ত্রৈব সম্বধ্যতে। সমীয়তুঃ সম্মিলিতৌ ॥১॥
প্রিয় ইতি। পরস্পরমুভয়োঃ প্রিয়ত্বে কথং যুদ্ধসম্ভব ইত্যাশয়ঃ ॥২॥

মহারাজ! তাহার পর আকাশে বুধ ও শুক্রের ন্যায় দ্রোণ ও অর্জ্জুন মহাযুদ্ধে মিলিত হইলেন ॥৫৮॥

——:*:——

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! মহাধনুর্দ্ধর দ্রোণ এবং মহাধনুর্দ্ধর অর্জ্জুন এই বীর ও পুরুষশ্রেষ্ঠ দুই জন কি করিয়া যুদ্ধে সম্মিলিত হইলেন? ॥১॥

কেন না, অর্জ্জুন সর্বদাই বুদ্ধিমান্ দ্রোণাচার্য্যের প্রিয়; আবার দ্রোণাচার্য্যও সর্ব্বদা অর্জ্জুনের প্রিয় ॥২॥

* 'দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ' বা, '...একাধিকশততমোঽধ্যায়ঃ' বা নি। (১)...রণে যত্তৌ—বা রা নি।

তাবুভৌ রথিনৌ সংখ্যে হৃষ্টৌ সিংহাবিবোৎকটৌ।
কথং সমীয়তুর্যত্তৌ ভারদ্বাজধনঞ্জয়ৌ ॥৩॥

সঞ্জয় উবাচ।

ন দ্রোণঃ সমরে পার্থং জানীতে প্রিয়মাত্মনঃ।
ক্ষত্রধর্ম্মং পুরস্কৃত্য পার্থো বা গুরুমাহবে ॥৪॥
ন ক্ষত্রিয়া রণে রাজন্! বর্জ্জয়ন্তি পরস্পরম্।
নির্মর্য্যাদং হি যুধ্যন্তে পিতৃভির্ভ্রাতৃভিঃ সহ ॥৫॥
ততঃ পার্থেন সমরে দ্রোণো বিদ্ধস্ত্রিভিঃ শরৈঃ।
নাচিন্তয়চ্চ তান্ বাণান্ পার্থচাপচ্যুতান্ যুধি ॥৬॥
শরবৃষ্ট্যা পুনঃ পার্থশ্ছাদয়ামাস তং রণে।
স প্রজজ্বাল রোষেণ গহনেঽগ্নিরিবোর্জ্জিতঃ ॥৭॥

ভারতকৌমুদী

তাবিতি। সংখ্যে যুদ্ধে। উৎকটৌ দুর্দ্ধর্ষৌ। কথং কেন প্রকারেণ। যত্তৌ সযত্নৌ ॥৩॥
নেতি। যুদ্ধকালে ক্ষত্রধর্ম্মানুসারেণ কস্যাপি প্রিয়তা নাস্তীতি ভাবঃ ॥৪॥
নেতি। নির্মর্য্যাদং সম্পর্কনিয়মশূন্যং যথা স্যাত্তথা ॥৫॥
তত ইতি। নাচিন্তয়ৎ, পার্থেনাদৃঢ়প্রহারাৎ দ্রোণস্য চ মহাবীরত্বাদিত্যভিপ্রায়ঃ ॥৬॥
শরেতি। গহনে শুষ্কদারুপূর্ণে বনে, উর্জ্জিতঃ প্রবলঃ ॥৭॥

সুতরাং সিংহের ন্যায় দুর্দ্ধর্ষ দ্রোণ ও অর্জ্জুন রথারোহণ করিয়া, হৃষ্টচিত্ত ও যত্নবান্ হইয়া কি করিয়া যুদ্ধে মিলিত হইলেন?" ॥৩॥

সঞ্জয় বলিলেন—"রাজা! দ্রোণও ক্ষত্রিয়ধর্ম্ম অনুসারে যুদ্ধের সময়ে অর্জ্জুনকে নিজের প্রিয় বলিয়া মনে করেন না; আবার অর্জ্জুনও ক্ষত্রিয়ের নিয়ম অনুসরণ করিয়া যুদ্ধকালে দ্রোণকে প্রিয় বলিয়া ধারণা করেন না ॥৪॥

কারণ, ক্ষত্রিয়েরা যুদ্ধের সময়ে আত্মীয়দিগকে পরস্পর ত্যাগ করেন না। সুতরাং তাঁহারা আত্মীয়তার নিয়ম ত্যাগ করিয়া পিতা ও ভ্রাতাপ্রভৃতির সহিতও যুদ্ধ করিয়াও থাকেন ॥৫॥

(সে যাহা হউক,) তাহার পর অর্জ্জুন তিনটা বাণদ্বারা যুদ্ধে দ্রোণকে বিদ্ধ করিলেন; কিন্তু দ্রোণ অর্জ্জুনকার্ম্মুকনির্গত সেই বাণ কয়টাকে গ্রাহ্যই করিলেন না ॥৬॥

অর্জ্জুন পুনরায় বাণবৃষ্টিদ্বারা যুদ্ধে দ্রোণকে আবৃত করিলেন; তখন দ্রোণ, বনে প্রবল অগ্নির ন্যায় ক্রোধে জ্বলিয়া উঠিলেন ॥৭॥

(৬) রণে ভারত। পার্থেন দ্রোণঃ—বা রা নি। (৭)···প্রজজ্বাল চ রোষেণ—পি।

ততোঽর্জ্জুনং রণে দ্রোণঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
ছাদয়ামাস রাজেন্দ্র! নচিরাদেব ভারত! ॥৮॥
ততো দুর্য্যোধনো রাজা সুশর্ম্মাণমচোদয়ৎ।
দ্রোণস্য সমরে রাজন্! পার্ষ্ণিগ্রহণকারণাৎ ॥৯॥
ত্রিগর্ত্তরাড়পি ক্রুদ্ধো ভূশমায়ম্য কার্ম্মুকম্।
ছাদয়ামাস সমরে পার্থং বাণৈরয়োমুখৈঃ ॥১০॥
তাভ্যাং মুক্তা শরা রাজন্নন্তরীক্ষে বিরেজিরে।
হংসা ইব মহারাজ! শরৎকালে নভস্তলে ॥১১॥
তে শরাঃ প্রাপ্য কৌন্তেয়ং সমন্তাদ্বিবিশুঃ প্রভো!।
ফলভারনতং যদ্বৎ স্বাদুবৃক্ষং বিহঙ্গমাঃ ॥১২॥
অর্জ্জুনস্তু রণে নাদং বিনদ্য রথিনাং বরঃ।
ত্রিগর্ত্তরাজং সমরে সপুত্রং বিব্যধে শরৈঃ ॥১৩॥

---

ভারতকৌমুদী

তত ইতি। সন্নতানি ঈষদক্রাণি পর্ব্বাণি উপান্ত্যদেশা যেষাং তৈঃ ॥৮॥
তত ইতি। অচোদয়ৎ প্রৈরয়ৎ। পার্ষ্ণিগ্রহণকারণাৎ পৃষ্ঠবর্ত্তিত্বহেতোঃ ॥৯॥
ত্রিগর্ত্তেতি। ত্রিগর্ত্তরাট্ সুশর্ম্মা। আয়ম্য বিস্তার্য্য। অয়োমুখৈর্লৌহময়াগ্রৈঃ ॥১০॥
তাভ্যামিতি। তাভ্যাং দ্রোণসুশর্ম্মভ্যাম্, মুক্তা নিক্ষিপ্তাঃ ॥১১॥
ত ইতি। স্বাদুবৃক্ষং স্বাদুফলযুক্তবৃক্ষম্, তত এব বিহঙ্গমপ্রবেশ ইতি ভাবঃ ॥১২॥

---

ভরতনন্দন রাজশ্রেষ্ঠ! তাহার পর দ্রোণ সত্বরই অবনতপর্ব্ব বাণসমূহদ্বারা যুদ্ধে অর্জ্জুনকে আচ্ছাদন করিলেন ॥৮॥

রাজা! তদনন্তর রাজা দুর্য্যোধন যুদ্ধে দ্রোণের পৃষ্ঠবর্ত্তী হইবার জন্য সুশর্ম্মাকে প্রেরণ করিলেন ॥৯॥

সুশর্ম্মাও ক্রুদ্ধ হইয়া যাইয়া ধনুখানাকে অত্যন্তবিস্তৃত করিয়া লৌহমুখ বাণসমূহদ্বারা যুদ্ধে অর্জ্জুনকে আবৃত করিয়া ফেলিলেন ॥১০॥

মহারাজ! তাঁহাদের নিক্ষিপ্ত বাণসমূহ আকাশে যাইয়া—শরৎকালে আকাশে হংসশ্রেণীর ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিল ॥১১॥

রাজা! পক্ষিগণ যেমন স্বাদুফলযুক্ত ও সেই ফলের ভারে অবনত বৃক্ষে যাইয়া প্রবেশ করে, সেইরূপ সেই বাণগুলি যাইয়া অর্জ্জুনের সকল দিকে প্রবেশ করিল ॥১২॥

---

(৮)···অচিরাদিব ভারত।—পি।

তে বধ্যমানাঃ পার্থেন কালেনেব যুগক্ষয়ে।
পার্থমেবাভ্যবর্ত্তন্ত মরণে কৃতনিশ্চয়াঃ।
মুমুচুঃ শরবৃষ্টিঞ্চ পাণ্ডবস্য রথং প্রতি ॥১৪॥
শরবৃষ্টিং ততস্তাং তু শরবর্ষৈঃ সমন্ততঃ।
প্রতিজগ্রাহ রাজেন্দ্র! তোয়বৃষ্টিমিবাচলঃ ॥১৫॥
তত্রাদ্ভুতমপশ্যাম বীভৎসোর্হস্তলাঘবম্।
বিমুক্তাং বহুভির্যোধৈঃ শস্ত্রবৃষ্টিং দুরাসদাম্ ॥১৬॥
যদেকো বারয়ামাস মারুতোঽভ্রগণানিব।
কর্ম্মণা তেন পার্থস্য তুতুষুর্দেবতাগণাঃ ॥১৭॥ (যুগ্মকম্)
অথ ক্রুদ্ধো রণে পার্থস্ত্রিগর্ত্তান্ প্রতি ভারত!।
মুমোচাস্ত্রং মহারাজ! বায়ব্যং পৃতনামুখে ॥১৮॥

ভারতকৌমুদী

অর্জ্জুন ইতি। নাদং সিংহনাদম্, বিনদ্য বিধায় ॥১৩॥
তত ইতি। কালেন রুদ্রেণ, যুগক্ষয়ে প্রলয়কালে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥
শরেতি। প্রতিজগ্রাহ বারয়ামাসেত্যর্থঃ, পাণ্ডব ইতি বিভক্তিবিপরিণামেনানুবৃত্তিঃ ॥১৫॥
তত্রেতি। বীভৎসোরর্জ্জুনস্য, হস্তস্য লাঘবং দ্রুতাস্ত্রনিক্ষেপযোগ্যতাম্। মারুতো বায়ুঃ, অভ্রগণান্ মেঘসমূহান্। দেবতাগণা আকাশবর্ত্তিন ইত্যর্থঃ ॥১৬—১৭॥

তখন রথিশ্রেষ্ঠ অর্জ্জুন সমরাঙ্গনে সিংহনাদ করিয়া বাণসমূহদ্বারা যুদ্ধে পুত্রের সহিত সুশর্ম্মাকে বিদ্ধ করিলেন ॥১৩॥

প্রলয়কালে রুদ্রের ন্যায় অর্জ্জুন তাহাদিগকে বধ করিতে লাগিলে, তাহারা মরণে কৃতনিশ্চয় হইয়া অর্জ্জুনের দিকেই ধাবিত হইল এবং অর্জ্জুনের রথের উপরে বাণ বর্ষণ করিতে লাগিল ॥১৪॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর পর্ব্বত যেমন জলবর্ষণ গ্রহণ করে, সেইরূপ অর্জ্জুন সকল দিকে বাণবর্ষণ করিয়া সেই বাণবর্ষণ গ্রহণ করিলেন ॥১৫॥

তৎকালে আমরা অর্জ্জুনের অদ্ভুত লঘুহস্ততা দেখিলাম। যেহেতু বায়ু যেমন মেঘসমূহকে বারণ করে, সেইরূপ এক অর্জ্জুন বহুতর যোদ্ধার নিক্ষিপ্ত দুর্দ্ধর্ষ বাণবৃষ্টি বারণ করিতে লাগিলেন। সুতরাং অর্জ্জুনের সেই কার্য্যে দেবতারা সন্তুষ্ট হইলেন ॥১৬—১৭॥

ভরতনন্দন মহারাজ! তাহার পর অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া বিপক্ষসৈন্যের সম্মুখবর্ত্তী ত্রিগর্ত্তদেশীয় যোদ্ধাদের প্রতি বায়ব্যাস্ত্র নিক্ষেপ করিলেন ॥১৮॥

(১৭)...তুতুষুর্দেবদানবাঃ—বা রা নি।

প্রাদুরাসীত্ততো বায়ুঃ ক্ষোভয়াণো নভস্তলম্।
পাতয়ন্ বৈ তরুগণান্ বিনিঘ্নংশ্চৈব সৈনিকান্ ॥১৯॥
ততো দ্রোণোঽভিবীক্ষ্যৈব বায়ব্যাস্ত্রং সুদারুণম্।
শৈলমন্যন্মহারাজ! ঘোরমস্ত্রং মুমোচ হ ॥২০॥
দ্রোণেন যুধি নির্মুক্তে তস্মিন্নস্ত্রে নরাধিপ!।
প্রশশাম ততো বায়ুঃ প্রসন্নাশ্চ দিশো দশ ॥২১॥
ততঃ পাণ্ডুসুতো বীরস্ত্রিগর্ত্তস্য রথব্রজান্।
নিরুৎসাহান্ রণে চক্রে বিমুখান্ বিপরাক্রমান্ ॥২২॥
ততো দুর্য্যোধনশ্চৈব কৃপশ্চ রথিনাং বরঃ।
অশ্বত্থামা তথা শল্যঃ কাম্বোজশ্চ সুদক্ষিণঃ ॥২৩॥
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ বাহ্লিকঃ সহ বাহ্লিকৈঃ।
মহতা রথবংশেন পার্থস্যাবারয়ন্ দিশঃ ॥২৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অথেতি। পৃতনামুখে বিপক্ষসেনাগ্রে স্থিতানিতি শেষঃ ॥১৮॥

প্রাদুরিতি। ক্ষোভয়াণঃ সঞ্চালয়ন্নিব। মকারাগমাভাব আর্ষঃ ॥১৯॥

তত ইতি। শৈলং পর্ব্বতভূতম্। মুমোচ আবিশ্চকারেত্যর্থঃ ॥২০॥।

দ্রোণেনেতি। প্রশশাম নিববৃতে। প্রসন্না নির্ম্মলা অভবন্ ॥২১॥

তত ইতি। রথানাং ব্রজান্ সমূহান্। চক্রে প্রহারাতিশয়েনেতি শেষঃ ॥২২॥

তত ইতি। কাম্বোজঃ কম্বোজরাজঃ। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। রথানাং বংশেন সমূহেন ॥২৩—২৪॥

---

তদনন্তর আকাশমণ্ডল বিক্ষুব্ধ, বৃক্ষসমূহ নিপাতিত এবং বিপক্ষসৈন্য নিহত করিতে থাকিয়া প্রবল বায়ু প্রাদুর্ভূত হইল ॥১৯॥

মহারাজ! তৎপরে দ্রোণ সেই সুদারুণ বায়ব্যাস্ত্র দেখিয়াই তাহার প্রতিষেধক ভয়ঙ্কর পর্ব্বতাস্ত্র আবিষ্কার করিলেন ॥২০॥

নরনাথ! দ্রোণ সেই পর্ব্বতাস্ত্র প্রয়োগ করিলে, তখন বায়ু নিবৃত্তি পাইল এবং দশ দিক্ নির্ম্মল হইল ॥২১॥

তাহার পর মহাবীর অর্জ্জুন (সাতিশয় প্রহার করিয়া) ত্রিগর্ত্তদেশীয় রথিসমূহকে যুদ্ধে নিরুৎসাহ, পরাঙ্মুখ ও পরাক্রমবিহীন করিলেন ॥২২॥

তদনন্তর দুর্য্যোধন, রথিশ্রেষ্ঠ কৃপ, অশ্বত্থামা, শল্য, কম্বোজরাজ সুদক্ষিণ, অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ এবং বাহ্লিকসৈন্যের সহিত বাহ্লিক ইঁহারা বিশাল রথসমূহদ্বারা অর্জ্জুনের সকল দিক্ বেষ্টন করিলেন — ।।২৩—২৪।।

তথৈব ভগদত্তশ্চ শ্রুতায়ুশ্চ মহাবলঃ।
গজানীকেন ভীমস্য তাববারয়তাং দিশঃ ॥২৫॥
ভূরিশ্রবাঃ শলশ্চৈব সৌবলশ্চ বিশাংপতে!।
শরৌঘৈর্বিমলৈস্তীক্ষ্ণৈর্মাদ্রীপুত্রাববারয়ন্ ॥২৬॥
ভীষ্মস্তু সহিতঃ সংখ্যে ধার্ত্তরাষ্ট্রৈঃ সসৈনিকৈঃ।
যুধিষ্ঠিরং সমাসাদ্য সর্ব্বতঃ পর্য্যবারয়ৎ ॥২৭॥
আপতন্তং গজানীকং দৃষ্ট্বা পার্থো বৃকোদরঃ।
লেলিহন্ সৃক্কণী বীরো মৃগরাড়িব কাননে ॥২৮॥
ততস্তু বলিনাং শ্রেষ্ঠো গদাং গৃহ্য মহাহবে।
অবপ্লুত্য রথাত্তূর্ণং তব সৈন্যান্যভীষয়ৎ ॥২৯॥ (যুগ্মকম্)
তমুদ্বীক্ষ্য গদাহস্তং ততস্তে গজসাদিনঃ।
পরিবব্রু রণে যত্তা ভীমসেনং সমন্ততঃ ॥৩০॥

ভারতকৌমুদী

তথেতি। গজানীকেন হস্তিসৈন্যেন। দিশ আক্রমণপথানিত্যর্থঃ ॥২৫॥
ভূরীতি। সৌবলঃ সুবলপুত্রঃ শকুনিঃ। মাদ্রীপুত্রৌ নকুলসহদেবৌ ॥২৬॥
ভীষ্ম ইতি। দুর্য্যোধনস্য পূর্ব্বমুপাদানাৎ ধার্ত্তরাষ্ট্রৈর্দুর্য্যোধনেতরৈর্ধৃতরাষ্ট্রপুত্রৈঃ সহ ॥২৭॥
আপতন্তমিতি। মৃগরাট্ সিংহঃ। গৃহ্য গৃহীত্বা। অভীষয়ন্ত্রয়ং প্রাপয়ৎ ॥২৮—২৯॥

সেইরূপই মহাবল ভগদত্ত ও শ্রুতায়ু হস্তিসৈন্যদ্বারা ভীমসেনের আক্রমণের পথ রুদ্ধ করিলেন ॥২৫॥

নরনাথ! ভূরিশ্রবা, শল ও শকুনি নির্ম্মল ও তীক্ষ্ণ বাণসমূহদ্বারা নকুল ও সহদেবকে বারণ করিতে লাগিলেন ॥২৬॥

আর ভীষ্ম সৈন্যসমন্বিত ধার্ত্তরাষ্ট্রগণের সহিত মিলিত হইয়া যুদ্ধে যুধিষ্ঠিরকে পাইয়া তাঁহার সকল দিক্ বেষ্টন করিলেন ॥২৭॥

তাহার পর বলিশ্রেষ্ঠ ও মহাবীর পৃথানন্দন ভীমসেন মহাযুদ্ধে সেই হস্তিসৈন্যকে আসিতে দেখিয়া, বনে সিংহের ন্যায় ওষ্ঠপ্রান্ত লেহন করিতে থাকিয়া, গদা ধারণ করিয়া সত্বর রথ হইতে লাফাইয়া পড়িয়া, আপনার সৈন্যগণের ভয় উৎপাদন করিলেন ॥২৮—২৯॥

তদনন্তর সেই গজারোহীরা গদাহস্ত ভীমসেনকে দেখিয়া তাঁহাকে জয় করিবার জন্য যত্নবান্ হইয়া সমরাঙ্গনে সকল দিকে তাঁহাকে বেষ্টন করিল ॥৩০॥

(২৭) ভীষ্মস্তু সংহতঃ সংখ্যে—বা নি। (২৮) লেলিহন্ সৃক্কিণী বীরঃ—বা রা নি। (২৯) ভীমস্তু বলিনাং শ্রেষ্ঠঃ — বা রা নি।

গজমধ্যমনুপ্রাপ্তঃ পাণ্ডবঃ স ব্যরাজত।
মেঘজালস্য মহতো যথা মধ্যগতো রবিঃ ॥৩১॥
ব্যধমৎ স গজানীকং গদয়া পাণ্ডবর্ষভঃ।
মহাভ্রজালমতুলং মাতরিশ্বেব সন্ততম্ ॥৩২॥
তে বধ্যমানা বলিনা ভীমসেনেন দন্তিনঃ।
আর্ত্তনাদং রণে চক্রুর্গর্জ্জন্তো জলদা ইব ॥৩৩॥
বহুধা দারিতশ্চৈব বিষাণৈস্তত্র দন্তিভিঃ।
ফুল্লাশোকনিভঃ পার্থঃ শুশুভে রণমূর্দ্ধনি ॥৩৪॥
সাদিনাং শস্ত্রবৃষ্টিঞ্চ ব্যধমদ্‌গদয়া ততঃ।
বায়ুবেগসমাযুক্তো ব্যচরৎ পাণ্ডবো যুধি ॥৩৫॥
বিষাণোল্লিখিতৈর্গাত্রৈর্বিষাণাভিহতো ভৃশম্।
বিষাণে দন্তিনং গৃহ্য নির্বিষাণমথাকরোৎ ॥৩৬॥

ভারতকৌমুদী

তমিতি। গজসাদিনো হস্ত্যারোহিণঃ। যত্তা জয়ায় যত্নবন্তঃ সন্তঃ ॥৩০॥
গজেতি। স পাণ্ডবো ভীমসেনঃ ॥৩১॥
ব্যধমদিতি। ব্যধমৎ ব্যত্রাবয়ৎ। মহাভ্রজালং মহামেঘসমূহম্। মাতরিশ্বা বায়ুঃ ॥৩২॥
ত ইতি। জলদা মেঘাঃ ॥৩৩॥
বহুধেতি। বিষাণৈর্দন্তৈঃ। ফুল্লাশোকনিভঃ স্ফুটিতপুষ্পাশোকতরুতুল্যো রক্তস্রবণাৎ ॥৩৪॥
সাদিনামিতি। সাদিনাং গজারোহিণাম্, ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৩৫॥
বিষাণেতি। বিষাণং দন্তঃ। দন্তিনং গজম্, গৃহ্য গৃহীত্বা ॥৩৬॥

তখন ভীমসেন সেই হস্তিমধ্যে থাকিয়া—বিশাল মেঘসমূহমধ্যবর্ত্তী সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৩১॥

এবং বায়ু যেমন বিস্তৃত ও অতুলনীয় মহামেঘসমূহকে বিধ্বস্ত করে, সেইরূপ পাণ্ডবশ্রেষ্ঠ ভীমসেন গদাদ্বারা সেই হস্তিসৈন্যকে বিধ্বস্ত করিতে লাগিলেন ॥৩২॥

বলবান্ ভীমসেন বধ করিতে লাগিলেন, সেই হস্তীগুলি, গর্জ্জনশীল মেঘসমূহের ন্যায় সমরাঙ্গনে আর্ত্তনাদ করিতে লাগিল ॥৩৩॥

আবার সেই হস্তীগুলিও দন্তদ্বারা বহুপ্রকার বিদারণ করিলে, ভীমসেন সমরাঙ্গনে প্রস্ফুটিতপুষ্প অশোকবৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৩৪॥

তদনন্তর ভীমসেন গদাদ্বারা গজারোহিগণের অস্ত্রবৃষ্টি নিবারণ করিতে থাকিলেন এবং বায়ুর ন্যায় বেগে সমরাঙ্গনে বিচরণ করিতে লাগিলেন ॥৩৫॥

(৩৫) এতৎ পূর্ব্বার্দ্ধাবধিপরশ্লোকপূর্ব্বার্দ্ধপর্য্যন্তো গ্রন্থঃ পি বা ব রা নাস্তি।

বিষাণেন চ তেনৈব কুম্ভেঽভ্যাহত্য দন্তিনম্।
পাতয়ামাস সমরে দণ্ডহস্ত ইবান্তকঃ ॥৩৭॥
শোণিতাক্তাং গদাং বিভ্রন্মেদোমজ্জকৃতচ্ছবিঃ।
কৃতাভ্যঙ্গঃ শোণিতেন রুদ্রবৎ প্রত্যদৃশ্যত ॥৩৮॥
এবং তে বধ্যমানাশ্চ হতশেষা মহাগজাঃ।
প্রাদ্রবন্ত দিশো রাজন্! প্রমৃদ্নন্তঃ স্বকং বলম্ ॥৩৯॥
দ্রবদ্ভিস্তৈর্মহানাগৈঃ সমন্তাদ্ভরতর্ষভ!।
দুর্য্যোধনবলং সর্ব্বং পুনরাসীৎ পরাঙ্মুখম্ ॥৪০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে ভীমপরাক্রমে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

বিষাণেনেতি। তেনৈব স্বয়মুৎপাটিতেনৈব ॥৩৭॥
শোণিতেতি। মেদোমজ্জভ্যাং কৃতা ছবিঃ কান্তির্যস্য সঃ ॥৩৮॥
এবমিতি। প্রমৃদ্নন্তঃ প্রকর্ষেণ মর্দ্দয়ন্তঃ, স্বকং স্বকীয়ম্, বলং সৈন্যম্ ॥৩৯॥
দ্রবদ্ভিরিতি। সমন্তাদ্দ্রবদ্ভিঃ তৈর্মহানাগৈর্মহাগজৈর্হেতুভিঃ ॥৪০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

হস্তিগণ দন্তদ্বারা ভীমকে অত্যন্ত আঘাত করিতে লাগিল, তাহাতে তাঁহার গাত্র ক্ষত-বিক্ষত হইতে থাকিল; এই অবস্থায় তিনি সেগুলির দন্ত ধারণ করিয়া তাহা উৎপাটন করিতে লাগিলেন ॥৩৬॥

এবং দণ্ডহস্ত যমের ন্যায় তিনি সেই দন্তদ্বারাই কুম্ভদেশে আঘাত করিয়া করিয়া হস্তিগুলিকে সমরাঙ্গনে নিপাতিত করিতে থাকিলেন ॥৩৭॥

তখন হস্তিগণের মেদ ও মজ্জা তাঁহার সৌন্দর্য্য বাড়াইল, সেই অবস্থায় তিনি রক্তাক্ত গদা ধারণ করতঃ, রক্তাক্তদেহ রুদ্রের ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিলেন ॥৩৮॥

রাজা! এইভাবে ভীমসেন বধ করিতে লাগিলে, হতাবশিষ্ট মহাহস্তিগণ স্বপক্ষের সৈন্যগণকেই মর্দ্দন করিতে থাকিয়া নানাদিকে পলায়ন করিতে থাকিল ॥৩৯॥

ভরতশ্রেষ্ঠ! সেই মহাহস্তীগুলি সকল দিকে পলায়ন করিতে থাকিলে, দুর্য্যোধনের সমস্ত সৈন্যই পুনরায় পরাঙ্মুখ হইল" ॥৪০॥

(৩৯)···বিনিঘ্নন্তঃ স্বকং বলম্—পি বা। * '···ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ' বা, '···দ্ব্যধিক-শততমোঽধ্যায়ঃ' রা নি।

# নবনবতিতমোঽধ্যায়ঃ।

——:#:——

সঞ্জয় উবাচ।

মধ্যন্দিনে মহারাজ! সংগ্রামঃ সমপদ্যত।
লোকক্ষয়করো রৌদ্রো ভীষ্মস্য সহ সোমকৈঃ ॥১॥
গাঙ্গেয়ো রথিনাং শ্রেষ্ঠঃ পাণ্ডবানামনীকিনীম্।
ব্যধমন্নিশিতৈর্বাণৈঃ শতশোঽথ সহস্রশঃ ॥২॥
সংমমর্দ্দ চ তৎ সৈন্যং পিতা দেবব্রতস্তব।
ধান্যানামিব লূনানাং প্রকরং গোগণা ইব ॥৩॥
ধৃষ্টদ্যুম্নঃ শিখণ্ডী চ বিরাটো দ্রুপদস্তথা।
ভীষ্মমাসাদ্য সমরে শরৈর্জঘ্নুর্মহারথম্ ॥৪॥
ধৃষ্টদ্যুম্নং ততো বিদ্ধা বিরাটঞ্চ শরৈস্ত্রিভিঃ।
দ্রুপদস্য চ নারাচং প্রেষয়ামাস ভারত! ॥৫॥

ভারতকৌমুদী

মধ্যন্দিন ইতি। সমপদ্যত সমজায়ত। রৌদ্রো ভয়ঙ্করঃ ॥১॥
গাঙ্গেয় ইতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ। অনীকিনীং সেনাম্। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥২॥
সংমমর্দ্দেতি। লূনানাং ছিন্নানাম্, প্রকরং রাশিম্। এক ইবশব্দঃ সম্ভাবনায়াম্ ॥৩॥
ধৃষ্টেতি। আসাদ্য প্রাপ্য। জঘ্নুঃ প্রজহ্রুঃ ॥৪॥
ধৃষ্টেতি। ত্রিভিরিত্যত্র বীপ্সা কল্প্যা। দ্রুপদস্যোপরি ॥৫॥

---

সঞ্জয় বলিলেন—"মহারাজ! ক্রমে মধ্যাহ্নকালে সোমকগণের সহিত ভীষ্মের লোকক্ষয়জনক ভয়ঙ্কর যুদ্ধ উপস্থিত হইল ॥১॥

রথিশ্রেষ্ঠ ভীষ্ম শত শত ও সহস্র সহস্র তীক্ষ্ণ বাণদ্বারা পাণ্ডবসৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥২॥

ক্রমে গোসমূহ যেমন ছিন্নধান্যরাশি মর্দ্দন করে, ভীষ্ম সেইরূপ পাণ্ডবসৈন্য মর্দ্দন করিতে থাকিলেন ॥৩॥

তখন ধৃষ্টদ্যুম্ন, শিখণ্ডী, বিরাট ও দ্রুপদ যুদ্ধে মহারথ ভীষ্মকে পাইয়া বাণদ্বারা তাঁহাকে আঘাত করিলেন ॥৪॥

---

(৩) ... মর্দ্দয়েচ্চ যথা রাজন্! সিংহঃ,প্রাপ্য মৃগব্রজম্ ... ইতি পরার্দ্ধপাঠঃ — নি।

তেন বিদ্ধা মহেষ্বাসা ভীষ্মেণামিত্রকর্শিনা।
চুক্রুশুঃ সমরে রাজন্! পাদস্পৃষ্টা ইবোরগাঃ ॥৬॥
শিখণ্ডী তঞ্চ বিব্যাধ ভরতানাং পিতামহম্।
স্ত্রীত্যয়ং মনসাধ্যাত্বা নাস্মৈ প্রাহরদচ্যুতঃ ॥৭॥
ধৃষ্টদ্যুম্নস্তু সমরে ক্রোধেনাগ্নিরিব জ্বলন্।
পিতামহং ত্রিভির্বাণৈর্বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥৮॥
দ্রুপদঃ পঞ্চবিংশত্যা বিরাটো দশভিঃ শরৈঃ।
শিখণ্ডী পঞ্চবিংশত্যা ভীষ্মং বিব্যাধ সায়কৈঃ ॥৯॥
সোঽতিবিদ্ধো মহারাজ! শোণিতৌঘপরিপ্লুতঃ।
বসন্তে পুষ্পশবলো রক্তাশোক ইবাবভৌ ॥১০॥
তান্ প্রত্যবিধ্যদ্‌গাঙ্গেয়স্ত্রিভিস্ত্রিভিরজিহ্মগৈঃ।
দ্রুপদস্য চ ভল্লেন ধনুশ্চিচ্ছেদ মারিষ! ॥১১॥

তেনেতি। অমিত্রকর্শিনা শত্রুনাশকেন। চুক্রুশুরাক্রোশং চক্রুঃ। উরগা সর্পাঃ ॥৬॥
শিখণ্ডীতি। অয়ম্ অচ্যুতঃ প্রতিজ্ঞায়া অভ্রষ্টো ভীষ্মঃ ॥৭॥
ধৃষ্টেতি। পিতামহং ভীষ্মম্। উরসি বক্ষসি, আর্পয়ৎ অপীড়য়ৎ ॥৮॥
দ্রুপদ ইতি। পঞ্চবিংশত্যা শরৈরিতি সম্বন্ধঃ ॥৯॥
স ইতি। বসন্ত ইতি পুষ্পসম্ভবপ্রদর্শনার্থম্, পুষ্পৈঃ শবলো বিচিত্রঃ ॥১০॥

---

ভরতনন্দন! তাহার পর ভীষ্ম তিন তিনটা বাণদ্বারা ধৃষ্টদ্যুম্ন ও বিরাটকে বিদ্ধ করিয়া দ্রুপদের উপরে একটা নারাচ নিক্ষেপ করিলেন ॥৫॥

রাজা! শত্রুহন্তা ভীষ্ম বিদ্ধ করিলে, সেই মহাধনুর্দ্ধরেরা পাদস্পৃষ্ট সর্পের ন্যায় আক্রোশ করিলেন ॥৬॥

এবং শিখণ্ডী ভীষ্মকে বিদ্ধ করিলেন বটে; কিন্তু অক্ষুণ্ণপ্রতিজ্ঞ ভীষ্ম মনে মনে শিখণ্ডীকে স্ত্রী ভাবিয়া তাঁহাকে প্রহার করিলেন না ॥৭॥

ধৃষ্টদ্যুম্ন ক্রোধে অগ্নির ন্যায় জ্বলিতে থাকিয়া তিনটা বাণদ্বারা ভীষ্মের বাহুযুগল ও বক্ষস্থল পীড়ন করিলেন ॥৮॥

আর দ্রুপদ পঁচিশটা, বিরাট দশটা এবং শিখণ্ডী পঁচিশটা বাণদ্বারা ভীষ্মকে বিদ্ধ করিলেন ॥৯॥

মহারাজ! তখন ভীষ্ম অত্যন্তবিদ্ধ ও রক্তাক্তদেহ হইয়া, বসন্তকালে পুষ্পবিচিত্র রক্তাশোকবৃক্ষের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥১০॥

---

(৭) ... স্ত্রীময়ং মনসা ধ্যাত্বা — বা রা নি।

সোঽন্যৎ কার্ম্মুকমাদায় ভীষ্মং বিব্যাধ পঞ্চভিঃ।
সারথিঞ্চ ত্রিভির্বাণৈঃ সুশিতৈ রণমূর্দ্ধনি ॥১২॥
তথা ভীমো মহারাজ! দ্রৌপদ্যাঃ পঞ্চ চাত্মজাঃ।
কেকয়া ভ্রাতরঃ পঞ্চ সাত্যকিশ্চৈব সাত্বতঃ ॥১৩॥
অভ্যদ্রবন্ত গাঙ্গেয়ং যুধিষ্ঠিরসমাজ্ঞয়া।
রিরক্ষিষন্তঃ পাঞ্চাল্যং ধৃষ্টদ্যুম্নপুরোগমাঃ ॥১৪॥ (যুগ্মকম্)
তথৈব তাবকাঃ সর্ব্বে ভীষ্মরক্ষার্থমুদ্যতাঃ।
প্রত্যুদ্যযুঃ পাণ্ডুসেনাং সহসৈন্যা নরাধিপ! ॥১৫॥
তত্রাসীৎ সুমহদ্যুদ্ধং তব তেষাঞ্চ সঙ্কুলম্।
নরাশ্বরথনাগানাং যমরাষ্ট্রবিবর্দ্ধনম্ ॥১৬॥

ভারতকৌমুদী

তানিতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ। অজিহ্মগৈঃ সরলগামিভির্বাণৈঃ ॥১১॥
স ইতি। স দ্রুপদঃ। সুশিতৈঃ সুতীক্ষ্ণীকৃতৈঃ ॥১২॥
তথেতি। সাত্বতবংশীয়ঃ। রিরক্ষিষন্তো রক্ষিতুমিচ্ছন্তঃ, পাঞ্চাল্যং দ্রুপদম্ ॥১৩—১৪॥
তথেতি। পাণ্ডুসেনাং পাণ্ডবসৈন্যম্, সৈন্যৈঃ সহেতি সহসৈন্যাঃ ॥১৫॥
তত্রেতি। তত্র তদানীম্। নাগা হস্তিনঃ, রাষ্ট্রং রাজ্যম্ ॥১৬॥

মাননীয় রাজা! তৎপরে ভীষ্ম তিন তিনটা বাণদ্বারা তাঁহাদের প্রত্যেককে প্রতিবিদ্ধ করিলেন এবং একটা ভল্লদ্বারা দ্রুপদের ধনুখানাকে ছেদন করিয়া ফেলিলেন ॥১১॥

তখন দ্রুপদ অন্য একখানা ধনু লইয়া সমরাঙ্গনে পাঁচটা সুতীক্ষ্ণ বাণদ্বারা ভীষ্মকে এবং তিনটা বাণদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥১২॥

মহারাজ! এই সময়ে যুধিষ্ঠিরের আদেশে ভীমসেন, দ্রৌপদীর পঞ্চ পুত্র, কেকয়দেশীয় পঞ্চ ভ্রাতা এবং সাত্বতবংশীয় সাত্যকি ইঁহারা ধৃষ্টদ্যুম্নকে অগ্রবর্ত্তী করিয়া দ্রুপদরাজাকে রক্ষা করিবার জন্য ভীষ্মের দিকে ধাবিত হইলেন ॥১৩—১৪॥

নরনাথ! সেইরূপই আপনার পক্ষের যোদ্ধারা সকলে ভীষ্মকে রক্ষা করিবার জন্য প্রস্তুত হইয়া সৈন্যগণের সহিত, পাণ্ডবসৈন্যের দিকে ধাবিত হইলেন ॥১৫॥

তখন আপনার পক্ষের ও পাণ্ডবপক্ষের হস্তী, অশ্ব, রথ ও পদাতিগণের অতিবিশাল, তুমুল ও যমরাজ্যবিবর্দ্ধক যুদ্ধ হইতে লাগিল ॥১৬॥

(১৪) প্রতিরক্ষণকার্য্যার্থং ধৃষ্টদ্যুম্নমুখান্ রণে—ইতি পরার্দ্ধপাঠঃ নি।

রথী রথিনমাসাদ্য প্রাহিণোদ্‌যমসাদনম্‌।
তথেতরান্‌ সমাসাদ্য নরনাগাশ্বসাদিনঃ ॥১৭॥
অনয়ন্‌ পরলোকায় শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
শস্ত্রৈশ্চ বিবিধৈর্ঘোরৈস্তত্র তত্র বিশাংপতে! ॥১৮॥ (যুগ্মকম্‌)
রথাস্তু রথিভির্হীনা হতসারথয়স্তথা।
বিপ্রদ্রুতাশ্বাঃ সমরে দিশো জগ্মুঃ সমন্ততঃ ॥১৯॥
মৃদ্‌নন্তস্তে নরান্‌ রাজন্‌! হয়াংশ্চ সুবহূন্‌ রণে।
বাতায়মানা দৃশ্যন্তে গন্ধর্ব্বনগরোপমাঃ ॥২০॥
রথিনশ্চ রথৈর্হীনা বর্ম্মিণস্তেজসা যুতাঃ।
কুণ্ডলোষ্ণীষিণঃ সর্ব্বে নিষ্কাঙ্গদবিভূষণাঃ ॥২১॥
দেবপুত্ত্রসমাঃ সর্ব্বে শৌর্য্যে শক্রসমা যুধি।
ঋদ্ধ্যা বৈশ্রবণঞ্চাতি নয়েন চ বৃহস্পতিম্‌ ॥২২॥

ভারতকৌমুদী

রথীতি। প্রাহিণোৎ, প্রৈরয়ৎ। ইতরান্‌ নরাদীন্‌। তত্র তত্র স্থানে ॥১৭—১৮॥
রথা ইতি। বিপ্রদ্রুতা বিশেষপ্রকর্ষেণ ধাবিতা অশ্বা যেষাং তে ॥১৯॥
মৃদ্‌নন্ত ইতি। বাতায়মানা দ্রুতত্বাদ্বাতবদাচরন্তঃ ॥২০॥
রথিন ইতি। নিষ্কা বক্ষোভূষণানি অঙ্গদানি কেয়ূরাণি চ বিভূষণানি যেষাং তে। দেবপুত্ত্রসমাঃ সৌন্দর্য্যে। ঋদ্ধ্যা সম্পদা, বৈশ্রবণং কুবেরম্‌, অতি অতিক্রান্তাঃ; নয়েন

নরনাথ! ক্রমে নানাস্থানে রথীরা রথীদিগকে পাইয়া যমালয়ে পাঠাইতে লাগিলেন এবং গজারোহী, অশ্বারোহী ও পদাতিরা গজারোহিপ্রভৃতিকে পাইয়া নতপর্ব্ব বাণ ও অন্য নানাবিধ ভয়ঙ্কর অস্ত্রদ্বারা পরলোকে প্রেরণ করিতে থাকিলেন ॥১৭—১৮॥

রথী ও সারথি নিহত হইলে শূন্য রথগুলিকে লইয়া অশ্বগণ সমরাঙ্গনের সকল দিকে ধাবিত হইতে থাকিল ॥১৯॥

রাজা! গন্ধর্ব্বনগরের তুল্য সেই রথগুলি সমরাঙ্গনে বহুতর পদাতি ও অশ্বকে মর্দ্দন করিতে থাকিয়া বায়ুর ন্যায় দ্রুতগামী অবস্থায় দৃষ্টিগোচর হইতে লাগিল ॥২০॥

নরনাথ! ক্রমে দেখা গেল—রথবিহীন রথীরা, তেজস্বী বর্ম্মীরা, কুণ্ডল ও উষ্ণীষধারীরা, বক্ষোভূষণ ও কেয়ূরশালীরা, রূপে দেবপুত্ত্রের তুল্যেরা, বীর্য্যে

(২১) ... তেজসান্বিতাঃ — পি বা।

সর্ব্বলোকেশ্বরাঃ শূরাস্তত্র তত্র বিশাংপতে ! ।
বিপ্রক্রুতা ব্যদৃশ্যন্ত প্রাকৃতা ইব মানবাঃ ॥২৩॥ (বিশেষকম্)
দন্তিনশ্চ নরশ্রেষ্ঠ ! হীনাঃ পরমসাদিভিঃ ।
মৃদ্নন্তঃ স্বান্যনীকানি নিপেতুঃ সর্ব্বশব্দগাঃ ॥২৪॥
বর্ম্মভিশ্চামরৈশ্চিত্রৈঃ পতাকাভিশ্চ মারিষ ! ।
ছত্রৈঃ সিতৈর্হেমদণ্ডৈস্তোমরৈশ্চ সমন্ততঃ ॥২৫॥
বিশীর্ণৈর্বিপ্রধাবন্তো দৃশ্যন্তে স্ম দিশো দশ ।
নবমেঘপ্রতীকাশা জলদোপমনিস্বনাঃ ॥২৬॥ (যুগ্মকম্)
তথৈব দন্তিভির্হীনান্ গজারোহান্ বিশাংপতে ! ।
প্রধাবতোঽন্বপশ্যাম তব তেষাঞ্চ ভারত ! ॥২৭॥

ভারতকৌমুদী

নীত্যা চ, বৃহস্পতিম্ অতি অতিক্রান্তাঃ। বিপ্রক্রুতা ইতস্ততো ধাবন্তঃ, প্রাকৃতা নীচাঃ ॥২১—২৩॥

দন্তিন ইতি। পরমসাদিভির্যুদ্ধনিপুণারোহিভিঃ। সর্ব্বশব্দগাঃ সর্ব্বশব্দান্ শৃণ্বন্তঃ ॥২৪॥

বর্ম্মভিরিতি। সিতৈঃ শুভ্রৈঃ। তোমরৈশ্চ যুক্তাঃ। নবমেঘপ্রতীকাশা দন্তিন এব ॥২৫—২৬॥

তথেতি। দন্তিভির্মৃতৈরিত্যাশয়ঃ। প্রধাবত ইতস্তত ইতি শেষঃ ॥২৭॥

---

ইন্দ্রের সমানেরা, সমৃদ্ধিতে কুবের হইতেও প্রধানেরা, নীতিবিষয়ে বৃহস্পতি অপেক্ষাও নিপুণেরা এবং সমস্ত লোকের নিয়ন্তা বীরেরা প্রাকৃত লোকদিগের ন্যায়ই ইতস্ততঃ ছুটাছুটি করিতেছেন ॥২১—২৩॥

নরশ্রেষ্ঠ। যুদ্ধনিপুণ আরোহিশূন্য হস্তী সকল সর্ব্বপ্রকার শব্দ শুনিয়া আপন আপন সৈন্যগণকেই মর্দ্দন করিতে থাকিয়া ইতস্ততঃ ধাবিত হইতে লাগিল ॥২৪॥

মাননীয় রাজা। বিদীর্ণ বর্ম্ম, বিচিত্র চামর, পতাকা, স্বর্ণদণ্ড ও শুভ্রবর্ণ ছত্র এবং তোমরযুক্ত, মেঘের ন্যায় গর্জ্জনকারী ও নবমেঘের ন্যায় শ্যামবর্ণ হস্তী সকল দশ দিকে ছুটাছুটি করিতেছে দেখিলাম ॥২৫—২৬॥

ভরতনন্দন নরনাথ। হস্তীগুলি ধরাশায়ী হইলে, আপনার পক্ষের ও পাণ্ডবপক্ষের হস্ত্যারোহীরা নানাদিকে ধাবিত হইতেছে দেখিলাম ॥২৭॥

---

(২৫) চর্ম্মভিশ্চামরৈঃ···চামরৈশ্চ সমন্ততঃ—বা মা নি। (২৭) তথৈব দন্তিভির্হীনা গজারোহা বিশাংপতে ! । প্রধাবতোঽন্বদৃশ্যন্ত তব তেষাঞ্চ সঙ্কুলে—বা মা নি।

নানাদেশসমুত্থাংশ্চ তুরগান্ হেমভূষিতান্।
বাতায়মানানদ্রাক্ষং শতশোঽথ সহস্রশঃ ॥২৮॥
অশ্বারোহান্ হতৈরশ্বৈর্গৃহীতাসীন্ সমন্ততঃ।
দ্রবমাণানপশ্যাম দ্রাব্যমাণাংশ্চ সংযুগে ॥২৯॥
গজো গজং সমাসাদ্য দ্রবমাণং মহাহবে।
যযৌ প্রমৃদ্য তরসা পাদাতান্ বাজিনস্তথা ॥৩০॥
তথৈব চ রথান্ রাজন্! প্রমমর্দ্দ রণে গজঃ।
রথাশ্চৈব সমাসাদ্য পতিতাংস্তুরগান্ ভুবি ॥৩১॥
ব্যমৃদ্নন্ সমরে রাজন্! তুরগাংশ্চ নরান্ রণে।
এবং তে বহুধা রাজন্! প্রত্যমৃদ্নন্ পরস্পরম্ ॥৩২॥ (যুগ্মকম্)
তস্মিন্ রৌদ্রে তথা যুদ্ধে বর্ত্তমানে মহাভয়ে।
প্রাবর্ত্তত নদী ঘোরা শোণিতান্ত্রতরঙ্গিণী ॥৩৩॥

ভারতকৌমুদী

নানেতি। নানাদেশেষু সমুত্তিষ্ঠন্তি উৎপদ্যন্ত ইতি তান্ ॥২৮॥
অশ্বেতি। দ্রবমাণান্ পলায়মানান্, দ্রাব্যমাণান্ পশ্চাদ্ধাবনেন পলায্যমানান্ ॥২৯॥
গজ ইতি। তরসা বেগেন, পাদাতান্ পদাতিসমূহান্, বাজিনঃ অশ্বান্ ॥৩০॥
তথেতি। রথা রথিশূন্যা অশ্বচালিতাঃ। তুরগান্ অপতিতান্ ॥৩১—৩২॥
তস্মিন্নিতি। রৌদ্রে তীব্রে। শোণিতানাম্ অন্ত্রাণাং নাড়ীবিশেষাণাঞ্চ তরঙ্গঃ অস্যা

নানাদেশজাত স্বর্ণভূষিত শত শত ও সহস্র সহস্র অশ্বকে বায়ুর ন্যায় ছুটিতে দেখিলাম ॥২৮॥

আরও দেখিলাম—অশ্ব সকল নিহত হওয়ায় অশ্বারোহীরা তরবারি ধারণ করিয়া সমরাঙ্গনের সকল দিকে পলায়ন করিতেছে এবং শত্রুরা পশ্চাৎ ধাবিত হইয়া অনেক অশ্বারোহীকে পলায়ন করাইতেছে ॥২৯॥

হস্তিগণ পলায়মান হস্তীকে পাইয়া বেগে পদাতিগণকে ও অশ্বগণকে মর্দ্দন করিয়া তাহার পিছনে ছুটিতে লাগিল ॥৩০॥

রাজা! সেইরূপই হস্তিগণ রথগুলিকে মর্দ্দন করিতে থাকিল; আবার রথগুলিও ভূপতিত অশ্বগুলিকে মর্দ্দন করিয়া জীবিত অশ্ব এবং পদাতিগণকেও মর্দ্দন করিতে থাকিল। রাজা! এইভাবে তাহারা বহুপ্রকারে পরস্পর মর্দ্দন করিতে লাগিল ॥৩১—৩২॥

সেই ভাবে তীব্র ও মহাভয়ঙ্কর যুদ্ধ চলিতে লাগিলে, ভয়ঙ্কর একটা রক্তের

অস্থিসংঘাতসংবাধা কেশশৈবলশাদ্বলা।
রথহ্রদা শরাবর্ত্তা হয়মীনা দুরাসদা ॥৩৪॥
শীর্ষোপলসমাকীর্ণা হস্তিগ্রাহসমাকুলা।
কবচোষ্ণীষফেনৌঘা ধনুর্বেগাসিকচ্ছপা ॥৩৫॥
পতাকাধ্বজবৃক্ষাঢ্যা মর্ত্ত্যকূলাপহারিণী।
ক্রব্যাদহংসসঙ্কীর্ণা যমরাষ্ট্রবিবর্দ্ধনী ॥৩৬॥ (কলাপকম্)
তাং নদীং ক্ষত্রিয়াঃ শূরা রথনাগহয়প্লবৈঃ।
প্রত্যেরুর্বহবো রাজন্! ভয়ং ত্যক্ত্বা মহারথাঃ ॥৩৭॥
অপোবাহ রণে ভীরূন্ কশ্মলেনাভিসংবৃতান্।
যথা বৈতরণী প্রেতান্ প্রেতরাজপুরং প্রতি ॥৩৮॥

ভারতকৌমুদী

অস্থীতি সা। অস্থিসংঘাতেন সংবাধা সম্পূর্ণা, কেশা এব শৈবলানি তৈঃ শাদ্বলা নবতৃণযুক্তা। রথা এব হ্রদা যস্যাঃ সা, শরা এবাবর্ত্তা জলভ্রময়ো যস্যাঃ সা, হয়া অশ্বা এব মীনা মৎস্যা যস্যাঃ সা। শীর্ষাণি মস্তকান্যেব উপলা পাষাণখণ্ডাস্তৈঃ সমাকীর্ণা ব্যাপ্তা, হস্তিন এব গ্রাহা জলজন্তবস্তৈঃ সমাকুলা পূর্ণা। কবচানি উষ্ণীষাণি চৈব ফেনৌঘা যস্যাঃ সা, ধনূংষি বেগাসয়ো বেগযুক্তাঃ কৃপাণাশ্চৈব কচ্ছপা যস্যাঃ সা। পতাকাযুক্তা ধ্বজাঃ পতাকাধ্বজাস্ত এব বৃক্ষাস্তৈরাঢ্যা পূর্ণা, মর্ত্ত্যা মৃত্যুং গতা নরাস্ত এব কূলানি তীরাণি তানি অপহরতি প্রবাহেণাপসারয়তীতি সা। তথা ক্রব্যাদাঃ শ্বেতাঃ কুক্কুরাদয় এব হংসাস্তৈঃ সঙ্কীর্ণা ব্যাপ্তা ॥৩৩—৩৬॥

তামিতি। রথা নাগা হস্তিনঃ হয়া অশ্বাশ্চৈব প্লবাস্তরণিবিশেষাস্তৈঃ ॥৩৭॥

অপেতি। অপোবাহ অপসারয়তি স্ম। কশ্মলেন মোহেন অভিসংবৃতান্ আবিষ্টান্

নদী উৎপন্ন হইল; সেটা অস্থিসমূহে পূর্ণ এবং কেশরূপ শৈবলে (শেওলাতে) হরিদ্বর্ণ হইল, রথ তাহার হ্রদ, শর তাহার আবর্ত্ত (ঘোলা) এবং অশ্ব তাহার মৎস্য হইল; আর সে দুর্দ্ধর্ষ নদীটা মস্তকরূপ পাষাণখণ্ডসমূহে পরিপূর্ণ ও হস্তিরূপ জলজন্তুতে ব্যাপ্ত হইল, কবচ ও উষ্ণীষ তাহার ফেনসমূহ ধনু ও বেগযুক্ত তরবারি তাহার কচ্ছপ এবং পতাকাযুক্ত ধ্বজ সকল তাহার বৃক্ষ ছিল; আর সে নদীটা প্রবাহদ্বারা মৃতশরীররূপ তীর বহন করিয়া লইয়া চলিয়াছিল, মাংসভোজিশ্বেতকুক্কুরাদিরূপ হংসে পরিপূর্ণ ছিল এবং যমরাজ্যবৃদ্ধি করিতেছিল ॥৩৩—৩৬॥

রাজা! তখন বীর ও মহারথ বহুতর ক্ষত্রিয় ভয় ত্যাগ করিয়া হস্তী, অশ্ব ও রথস্বরূপ নৌকাদ্বারা সেই নদী উত্তীর্ণ হইতে লাগিলেন ॥৩৭॥

(৩৬)…ক্রব্যাদসংঘসঙ্কীর্ণা—দি।

প্রাক্রোশন্ ক্ষত্রিয়াস্তত্র দৃষ্ট্বা তদ্বৈশসং মহৎ।
দুর্য্যোধনাপরাধেন গচ্ছন্তি ক্ষত্রিয়াঃ ক্ষয়ম্ ॥৩৯॥
গুণবৎসু কথং দ্বেষং ধৃতরাষ্ট্রো জনেশ্বরঃ।
কৃতবান্ পাণ্ডুপুত্রেষু পাপাত্মা লোভমোহিতঃ ॥৪০॥
এবং বহুবিধা বাচঃ শ্রূয়স্তে স্ম পরস্পরম্।
পাণ্ডবস্তবসংযুক্তাঃ পুত্ত্রাণাং তে সুদারুণাঃ ॥৪১॥
তা নিশম্য ততো বাচঃ সর্ব্বযোধৈরুদাহৃতাঃ।
আগস্কৃৎ সর্ব্বলোকস্য পুত্ত্রো দুর্য্যোধনস্তব ॥৪২॥
ভীষ্মং দ্রোণং কৃপঞ্চৈব শল্যঞ্চোবাচ ভারত!।
যুধ্যধ্বমনহঙ্কারাঃ কিং চিরং কুরুথেতি চ ॥৪৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ভয়জনিতমোহাবেশেন পতিতানিত্যর্থঃ বৈতরণী নদী, প্রেতান্ মৃতান্, প্রেতরাজপুরং যমপুরম্ ॥৩৮॥

প্রেতি। প্রাক্রোশন্ উচ্চৈরবদন্। বৈশসং মারীম্ ॥৩৯॥

গুণেতি। তেন দ্বেষেণৈব চায়ং সর্ব্বনাশ ইতি ভাবঃ ॥৪০॥

এবমিতি। পাণ্ডবানাং স্তবৈঃ প্রশংসাভিঃ সংযুক্তাঃ। সুদারুণা নিন্দাব্যঞ্জকত্বাৎ ॥৪১॥

তা ইতি। আগস্কৃৎ অপরাধকারী। চিরং বিলম্বম্ ॥৪২—৪৩॥

ভারতভাবদীপঃ

মধ্যন্দিন ইতি ॥১—৬॥ হ্রীময়ম্ অয়ং ভীষ্মঃ হ্রীং ধ্যাত্বা চিন্তয়িত্বা, যদ্বা হ্রীময়ং স্বার্থে ময়ট্ ॥৭—২১॥ বৈশ্রবণং কুবেরং চাতি অতিক্রান্তাঃ ॥২২—২৭॥ অত্রাক্রমহং সঞ্জয়ঃ ॥২৮—৪১॥ আগস্কৃদপরাধী ॥৪২—৪৭॥

ইতি ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৯॥

---

বৈতরণীনদী যেমন মৃত প্রাণিগণকে যমপুরে লইয়া যায়, সেইরূপ সেই রক্তনদীটা মোহাবেশে পতিত ভীরুগণকে লইয়া যাইতে লাগিল ॥৩৮॥

তখন ক্ষত্রিয়েরা সেই মহামারী দেখিয়া উচ্চস্বরে বলিতে লাগিলেন—'দুর্যোধনের অপরাধেই ক্ষত্রিয়েরা ক্ষয় পাইতেছেন ॥৩৯॥

হায়! রাজা ধৃতরাষ্ট্র গুণবান্ পাণ্ডবগণের প্রতি কেন বিদ্বেষ করিলেন! সুতরাং তিনি নিশ্চয়ই পাপাত্মা ও লোভে মোহিত' ॥৪০॥

পাণ্ডবগণের প্রশংসাযুক্ত এবং আপনার পুত্রগণের পক্ষে সুদারুণ এইরূপ বহুবিধ বাক্য পরস্পর শুনা যাইতে লাগিল ॥৪১॥

ভরতনন্দন! তাহার পর সমস্ত লোকের নিকটই অপরাধকারী আপনার পুত্র দুর্য্যোধন সকল যোদ্ধার উচ্চারিত সেই বাক্যগুলি শুনিয়া ভীষ্ম, দ্রোণ,

ততঃ প্রবৃত্তে-যুদ্ধং কুরূণাং পাণ্ডবৈঃ সহ।
অক্ষদ্যূতকৃতং রাজন্! সুঘোরং বৈশসং তদা ॥৪৪॥
যৎ পুরা ত্বং ন গৃহ্লীষে বার্য্যমাণো মহাত্মভিঃ।
বৈচিত্রবীর্য্য! তস্যেদং ফলং পশ্য সুদারুণম্ ॥৪৫॥
ন হি পাণ্ডুসুতা রাজন্! সসৈন্যাঃ সপদানুগাঃ।
রক্ষন্তি সমরে প্রাণান্ কৌরবা বাপি সংযুগে ॥৪৬॥
এতস্মাৎ কারণাদ্‌ঘোরো বর্ত্ততে স্বজনক্ষয়ঃ।
দৈবাদ্বা পুরুষব্যাঘ্র! তব বাপনয়ান্নৃপ! ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে সঙ্কুলযুদ্ধে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তত ইতি। অক্ষদ্যূতকৃতং প্রাচীনাক্ষক্রীড়াপ্রযুক্তম্। বৈশসং মহামারীঘটকম্ ॥৪৪॥
যদিতি। ন গৃহ্লীষে মহাত্মনাং বাক্যমিতি শেষঃ। হে বৈচিত্রবীর্য্য! বিচিত্র-বীর্য্যপুত্র! ॥৪৫॥
নেতি। হি যস্মাৎ। সপদানুগাঃ সানুচরাঃ। রক্ষন্তি রক্ষিতুমিচ্ছন্তি স্ম ॥৪৬॥
এতস্মাদিতি। অপনয়াৎ লোভনিবন্ধনদুর্নীতিবশাৎ ॥৪৭॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

কৃপ ও শল্যকে বলিলেন—'আপনারা বিলম্ব করিতেছেন কেন? অভিমান ত্যাগ করিয়া যুদ্ধ করুন' ॥৪২—৪৩॥

রাজা! তদনন্তর পাণ্ডবগণের সহিত কৌরবগণের সেই অক্ষক্রীড়াপ্রযুক্ত মহামারীজনক অতিভয়ঙ্কর যুদ্ধ উপস্থিত হইল ॥৪৪॥

বিচিত্রবীর্য্যনন্দন! পূর্ব্বে মহাত্মারা আপনাকে বারণ করিলেও আপনি তাঁহাদের সে উপদেশ যে গ্রহণ করেন নাই, তাহারই এই অতিদারুণ ফল দর্শন করুন ॥৪৫॥

কেন না, রাজা! অনুচর ও সৈন্যগণের সহিত পাণ্ডবগণ বা কৌরবগণ তখন যুদ্ধে প্রাণ রক্ষা করিবার ইচ্ছা করেন নাই ॥৪৬॥

পুরুষশ্রেষ্ঠ রাজা! এই কারণে, কিংবা দৈববশতঃ, অথবা আপনার দুর্নীতিনিবন্ধন এই ভয়ঙ্কর স্বজনক্ষয় চলিতেছে' ॥৪৭॥

(৪৫) যৎ পুরা ন নিগৃহ্লাসি ... বা রা নি। (৪৭) ... তব চাপনয়ান্নৃপ! — বা রা নি
* 'চতুরধিকশততমোঽধ্যায়ঃ' বা, '... ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ' রা নি।

## শততমোঽধ্যায়ঃ।

-ঃ*ঃ-

সঞ্জয় উবাচ।

অর্জ্জুনস্তান্ নরব্যাঘ্র ! সুশর্ম্মানুচরান্ নৃপান্।
অনয়ৎ প্রেতরাজস্য সদনং সায়কৈঃ শিতৈঃ ॥১॥
সুশর্ম্মাপি ততো বাণৈঃ পার্থং বিব্যাধ সংযুগে।
বাসুদেবঞ্চ সপ্তত্যা পার্থঞ্চ নবভিঃ পুনঃ ॥২॥
তং নিবার্য্য শরৌঘেণ শক্রসূনুর্মহারথঃ।
সুশর্ম্মণো রণে যোধাননয়দ্‌যমসাদনম্ ॥৩॥
তে বধ্যমানাঃ পার্থেন কালেনেব যুগক্ষয়ে।
ব্যদ্রবন্ত রণে রাজন্ ! ভয়ে জাতে মহারথাঃ ॥৪॥
উৎসৃজ্য তুরগান্ কেচিদ্রথান্ কেচিচ্চ মারিষ ! ।
গজানন্যে সমুৎসৃজ্য প্রাদ্রবন্ত দিশো দশ ॥৫॥

---

### ভারতকৌমুদী

অর্জ্জুন ইতি। তান্ পূর্ব্বোদ্দিষ্টান্। প্রেতরাজস্য যমস্য। শিতৈস্তীক্ষ্ণীকৃতৈঃ ।১।
সুশর্ম্মেতি। কতিভির্ব্বাণৈঃ কতমং বিব্যাধেত্যাহ বাসুদেবমিতি ।২।
তমিতি। তং সুশর্ম্মাদিনিক্ষিপ্তং বাণসমূহম্। শক্রস্য হরিপুত্রোঽর্জ্জুনঃ ।৩।
ত ইতি। কালেন রুদ্রেণ, যুগক্ষয়ে প্রলয়কালে। ব্যদ্রবন্ত পলায়ন্ত ।৪।
উৎসৃজ্যেতি। পলায়নসৌকর্য্যার্থং স্ববাহনত্যাগ ইতি ভাবঃ ।৫।

---

সঞ্জয় বলিলেন—'নরশ্রেষ্ঠ ! অর্জ্জুন সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা সুশর্ম্মার অনুচর সেই রাজগণকে যমালয়ে প্রেরণ করিতে লাগিলেন' ॥১॥

তখন সুশর্ম্মাও যুদ্ধে সত্তরটা বাণদ্বারা কৃষ্ণকে আর নয়টা বাণদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥২॥

এই সময়ে মহারথ অর্জ্জুন বাণসমূহদ্বারাই তাঁহাদের নিক্ষিপ্ত বাণসমূহ নিবারণ করিয়া সুশর্ম্মার যোদ্ধাদিগকে যমালয়ে পাঠাইতে থাকিলেন ॥৩॥

রাজা ! প্রলয়কালের রুদ্রের ন্যায় অর্জ্জুন তাঁহাদিগকে যুদ্ধে বধ করিতে লাগিলে, ভয় উপস্থিত হওয়ায় মহারথেরা পলায়ন করিতে লাগিলেন ॥৪॥

---

(১)···নরব্যাঘ্রঃ···বা রা নি।

অপরে তু তদাদায় বাজিনাগরথান্ রণে।
ত্বরয়া পরয়া যুক্তাঃ প্রাদ্রবন্ত বিশাংপতে! ॥৬॥
পাদাতাশ্চাপি শস্ত্রাণি সমুৎসৃজ্য মহারণে।
নিরপেক্ষা ব্যধাবন্ত তেন তেন স্ম ভারত! ॥৭॥
বার্য্যমাণাঃ সুবহুশস্ত্রৈগর্ত্তেন সুশর্ম্মণা।
তথান্যৈঃ পার্থিবশ্রেষ্ঠৈর্ন ব্যতিষ্ঠন্ত সংযুগে ॥৮॥
তদ্বলং প্রদ্রুতং দৃষ্ট্বা পুত্রো দুর্য্যোধনস্তব।
পুরস্কৃত্য রণে ভীষ্মং সর্বসৈন্যপুরস্কৃতঃ ॥৯॥
সর্বোদ্যোগেন মহতা ধনঞ্জয়মুপাদ্রবৎ।
ত্রিগর্ত্তাধিপতেরর্থে জীবিতস্য বিশাংপতে! ॥১০॥ (যুগ্মকম্)
স একঃ সমরে তস্থৌ কিরন্ বহুবিধান্ শরান্।
ভ্রাতৃভিঃ সহিতঃ সর্বৈঃ শেষা হি প্রদ্রুতা নরাঃ ॥১১॥

ভারতকৌমুদী

অপর ইতি। তদা আদায় তত্তদারোহিণ ইত্যর্থঃ। পরয়া অধিকয়া ॥৬॥
পাদাতা ইতি। নিরপেক্ষা প্রভোরপ্যাদেশাপেক্ষারহিতাঃ, তেন তেন পথা ॥৭॥
বার্য্যমাণা ইতি। ত্রৈগর্ত্তেন ত্রিগর্ত্তদেশাধিপতিনা। ন ব্যতিষ্ঠন্ত পাদাতাঃ ॥৮॥
তদিতি। প্রদ্রুতং পলায়িতম্। ত্রিগর্ত্তাধিপতের্জীবিতস্যার্থে ॥৯—১০॥

মাননীয় রাজা! কতকগুলি অশ্বারোহী অশ্ব ত্যাগ করিয়া, কতকগুলি রথী রথ হইতে অবতীর্ণ হইয়া এবং কতকগুলি গজারোহী গজ হইতে লাফাইয়া পড়িয়া দশ দিকে পলায়ন করিতে থাকিল ॥৫॥

নরনাথ! অন্য যোদ্ধারা তখন আপন আপন হস্তী, অশ্ব ও রথ লইয়াই মহাবেগে পলায়ন করিতে লাগিল ॥৬॥

ভরতনন্দন! পদাতিরাও অস্ত্র পরিত্যাগ করিয়া কাহারও অপেক্ষা না রাখিয়া সেই সেই পথে ধাবিত হইতে লাগিল ॥৭॥

ত্রিগর্ত্তরাজ সুশর্ম্মা এবং অন্যান্য রাজারা বারণ করিলেও তাহারা যুদ্ধে দাঁড়াইল না ॥৮॥

নরনাথ! তখন আপনার পুত্র দুর্য্যোধন সেই সৈন্যগণকে পলায়িত দেখিয়া, ভীষ্মকে সম্মুখবর্ত্তী করিয়া, সমস্ত সৈন্যের অগ্রবর্ত্তী হইয়া, সুশর্ম্মার জীবন রক্ষার জন্য সর্ব্বপ্রকার বিশেষ উদ্যোগ সহকারে অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৯—১০॥

তথৈব পাণ্ডবা রাজন্ ! সর্ব্বোদ্‌যোগেন দংশিতাঃ ।
প্রযযুঃ ফাল্গুনার্থায় যত্র ভীষ্মো ব্যতিষ্ঠত ॥১২॥
জ্ঞায়মানা রণে বীর্য্যং ঘোরং গাণ্ডীবধন্বনঃ ।
হাহাকারকৃতোৎসাহা ভীষ্মং জগ্মুঃ সমন্ততঃ ॥১৩॥
ততস্তালধ্বজঃ শূরঃ পাণ্ডবানাং বরূথিনীম্ ।
ছাদয়ামাস সমরে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥১৪॥
একীভূতাস্ততঃ সর্ব্বে কুরবঃ পাণ্ডবৈঃ সহ ।
অযুধ্যন্ত মহারাজ ! মধ্যং প্রাপ্তে দিবাকরে ॥১৫॥
সাত্যকিঃ কৃতবর্ম্মাণং বিদ্ধ্বা পঞ্চভিরাশুগৈঃ ।
অতিষ্ঠদাহবে শূরঃ কিরন্ বাণান্ সহস্রশঃ ॥১৬॥

ভারতকৌমুদী

স ইতি। স দুর্য্যোধনঃ। কিরন্ বিক্ষিপন্। প্রক্রতাঃ পলায়িতাঃ ॥১১॥

তথেতি। দংশিতাঃ কৃতসন্নাহাঃ। ফাল্গুনার্থায় অর্জ্জুনরক্ষণায় ॥১২॥

জ্ঞায়েতি। জ্ঞায়মানা জানন্ত ইত্যর্থঃ। আর্ষোঽয়ং প্রয়োগঃ। হাহাকারেণ কৃতো নাশিত উৎসাহো যেষাং তে। "কৃঞ্ হিংসায়াম্" ইত্যস্য ক্তপ্রত্যয়ে রূপম্ ॥১৩॥

তত ইতি। তালধ্বজো ভীষ্মঃ। বরূথিনীং সেনাম্ ॥১৪॥

একীতি। একীভূতা অভিমোহ্মীভূতাঃ। মধ্যং গগনস্যেতি শেষঃ ॥১৫॥

---

একক তিনিই সমস্ত ভ্রাতার সহিত মিলিত হইয়া বহুবিধ বাণ ক্ষেপ করিতে থাকিয়া যুদ্ধে অবস্থান করিতে লাগিলেন; অবশিষ্ট সকল লোকই পলায়ন করিল ॥১১॥

রাজা ! যুদ্ধসজ্জায় সজ্জিত পাণ্ডবেরাও সর্ব্বপ্রকার উদ্‌যোগ সহকারে অর্জ্জুনকে রক্ষা করিবার জন্য ভীষ্মের সম্মুখে গমন করিলেন ॥১২॥

কৌরবপক্ষের অবশিষ্ট যোদ্ধারা যুদ্ধে অর্জ্জুনের ভয়ঙ্কর পরাক্রম জানিতে পারিয়া হাহাকার শুনায় নিরুৎসাহ হইয়া সকল দিক্ হইতে ভীষ্মের নিকটে গমন করিল ॥১৩॥

তাহার পর মহাবীর ভীষ্ম নতপর্ব্ব বাণসমূহদ্বারা যুদ্ধে পাণ্ডবসৈন্যগণকে আবৃত করিয়া ফেলিলেন ॥১৪॥

মহারাজ ! তদনন্তর সূর্য্য আকাশের মধ্যস্থানে উপস্থিত হইলে, কৌরবেরা সকলে একীভূত হইয়া পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥১৫॥

---

(১৫) ... সহ পাণ্ডবৈঃ ... রা নি।

তথৈব দ্রুপদো রাজা দ্রোণং বিদ্ধা শিতৈঃ শরৈঃ।
পুনর্বিব্যাধ সপ্তত্যা সারথিঞ্চাস্য পঞ্চভিঃ ॥১৭॥
ভীমসেনস্তু রাজানং বাহ্লীকং প্রপিতামহম্।
বিদ্ধা নদন্ মহানাদং শার্দ্দূল ইব কাননে ॥১৮॥
আর্জ্জুনিশ্চিত্রসেনেন বিদ্ধো বহুভিরাশুগৈঃ।
চিত্রসেনং ত্রিভির্ব্বাণৈর্বিব্যাধ হৃদয়ে ভৃশম্ ॥১৯॥
সমাগতৌ তৌ তু রণে মহামাত্রৌ ব্যরোচতাম্।
যথা দিবি মহাঘোরৌ রাজন্! বুধশনৈশ্চরৌ ॥২০॥
তস্যাশ্বাংশ্চতুরো হত্বা সূতঞ্চ নবভিঃ শরৈঃ।
ননাদ বলবন্নাদং সৌভদ্রঃ পরবীরহা ॥২১॥

ভারতকৌমুদী

সাত্যকি রিতি। আশুগৈর্বাণৈঃ। কিরন্ কৌরবসৈন্যেষু বিক্ষিপন্ ॥১৬॥
তথেতি। শিতৈঃ শিলাশাণিতৈঃ। সপ্তত্যা শরৈরিত্যনুবৃত্তিঃ ॥১৭॥
ভীমেতি। প্রপিতামহং প্রপিতামহপর্য্যায়বর্ত্তিনম্। নদন্ কুর্বন্ ॥১৮॥
আর্জ্জুনিরিতি। অর্জ্জুনস্যাপত্যং পুত্র ইত্যার্জ্জুনিরভিমন্যুঃ ॥১৯॥
সমিতি। মহামাত্রৌ যোদ্ধৃপ্রধানৌ, "মহামাত্রঃ প্রধানে স্যাদারোহকসমৃদ্ধয়োঃ" ইতি হেমচন্দ্রঃ ॥২০॥
তস্যেতি। সূতং সারথিম্। বলবৎ অত্যন্তম্, সৌভদ্রঃ অভিমন্যুঃ ॥২১॥

বীর সাত্যকি পাঁচটা বাণদ্বারা কৃতবর্ম্মাকে বিদ্ধ করিয়া কৌরবসৈন্যের উপরে সহস্র সহস্র বাণ নিক্ষেপ করতঃ সমরাঙ্গনে অবস্থান করিতে থাকিলেন ॥১৬॥

দ্রুপদরাজাও সেইরূপই বহুতর বাণদ্বারা দ্রোণকে একেবার বিদ্ধ করিয়া আবারও সত্তরটা বাণদ্বারা দ্রোণকে এবং পাঁচটা বাণদ্বারা উঁহার সারথিকে তাড়ন করিলেন ॥১৭॥

ভীমসেন প্রপিতামহপর্য্যায় বাহ্লিকরাজাকে বিদ্ধ করিয়া বনে ব্যাঘ্রের ন্যায় মহাগর্জ্জন করিয়া উঠিলেন ॥১৮॥

চিত্রসেন বহুতর বাণদ্বারা অভিমন্যুকে তাড়ন করিলে, অভিমন্যুও তিনটা বাণদ্বারা চিত্রসেনের বক্ষস্থল অত্যন্ত বিদ্ধ করিলেন ॥১৯॥

রাজা! যোদ্ধৃপ্রধান চিত্রসেন ও অভিমন্যু যুদ্ধে সম্মিলিত হইয়া, আকাশে মহাভয়ঙ্কর বুধ ও শনিগ্রহের ন্যায় বিশেষ শোভা পাইতে লাগিলেন ॥২০॥

(২১) ... বলবান্ নাদম্ ... রা নি।

বার্ষ্ণেয়স্তু ততো রাজন্ ! স্বাং শক্তিং কনকপ্রভাম্ ।
বেগবদ্‌গৃহ্য চিক্ষেপ পিতামহরথং প্রতি ॥৩২॥
বার্ষ্ণেয়ভুজবেগেন প্রণুন্না সা মহাহবে ।
অভিদুদ্রাব বেগেন কালরাত্রির্যথা নরম্ ॥৩৩॥
তামাপতন্তীং সহসা দ্বিধা চিচ্ছেদ ভারতঃ ।
ক্ষুরপ্রাভ্যাং সুতীক্ষ্ণাভ্যাং সা ব্যশীর্য্যত মেদিনীম্ ॥৩৪॥
ছিত্ত্বা শক্তিং তু গাঙ্গেয়ঃ সাত্যকিং নবভিঃ শরৈঃ ।
আজঘানোরসি ক্রুদ্ধঃ প্রহসন্ শত্রুকর্ষণঃ ॥৩৫॥
ততঃ সরথনাগাশ্বাঃ পাণ্ডবাঃ পাণ্ডুপূর্ব্বজ ! ।
পরিবব্রু রণে ভীষ্মং মাধবত্রাণকারণাৎ ॥৩৬॥

ভারতকৌমুদী

বার্ষ্ণেয় ইতি। বেগবদ্‌যথা স্যাত্তথা, গৃহ্য গৃহীত্বা ক্রুতং গৃহীত্বেত্যর্থঃ ॥৩২॥
বার্ষ্ণেয়েতি। প্রণুন্না প্রক্ষিপ্তা। অভিদুদ্রাব ভীষ্মং প্রতি দধাব ॥৩৩॥
তামিতি। ভারতো ভীষ্মঃ। ব্যশীর্য্যত বিশীর্ণাভবৎ, মেদিনীং প্রাপ্যেতি শেষঃ ॥৩৪॥
ছিত্ত্বেতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ। উরসি বক্ষসি। শত্রুকর্ষণঃ শত্রুহন্তা ॥৩৫॥
তত ইতি। নাগা হস্তিনঃ। মাধবত্রাণকারণাৎ সাত্যকিরক্ষাহেতোঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

অর্জ্জুন ইতি ॥১—৬॥ তেন তেন পথা ॥৭—২০॥ মহামাত্রৌ শ্রেষ্ঠৌ ॥২১—২৮॥ ভারতং ভীষ্মম্, লোমবাহিভিঃ লোমচ্ছেদকৈঃ ॥২৯—৩৩॥ মেদিনীং প্রাপ্যেতি শেষঃ ॥৩৪-৩৫॥ মাধবঃ সাত্যকিঃ ॥৩৬—৩৭॥

ইতি ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে শততমোঽধ্যায়ঃ ॥১০০॥

---

রাজা! তদনন্তর সাত্যকি স্বর্ণোজ্জ্বলা আপনার একটা শক্তি দ্রুত গ্রহণ করিয়া সেটাকে ভীষ্মের রথের দিকে নিক্ষেপ করিলেন ॥৩২॥

তখন কালরাত্রি যেমন মানুষের দিকে ধাবিত হয়, সেইরূপ সাত্যকির বাহুবেগনিক্ষিপ্ত সেই শক্তিটা বেগে ভীষ্মের প্রতি ধাবিত হইল ॥৩৩॥

সেই শক্তিটা আসিতে লাগিলে, ভীষ্ম তৎক্ষণাৎ দুইটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা সেটাকে দুই খণ্ডে ছেদন করিলেন; তখন সেটা বিশীর্ণ হইয়া ভূতলে পতিত হইল ॥৩৪॥

ক্রুদ্ধ ও শত্রুহন্তা ভীষ্ম শক্তি ছেদন করিয়া নয়টা বাণদ্বারা সাত্যকির বক্ষঃস্থলে আঘাত করিলেন ॥৩৫॥

ততঃ প্রববৃতে যুদ্ধং তুমুলং লোমহর্ষণম্।
পাণ্ডবানাং কুরূণাঞ্চ সমরে বিজয়ৈষিণাম্ ॥৩৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে বাষ্ণেয়যুদ্ধে শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## একাধিকশততমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।
দৃষ্ট্বা ভীষ্মং রণে ক্রুদ্ধং পাণ্ডবৈরভিসংবৃতম্।
যথা মেঘৈর্মহারাজ! তপান্তে দিবি ভাস্করম্ ॥১॥
দুর্য্যোধনো মহারাজ! দুঃশাসনমভাষত।
এষ শূরো মহেষ্বাসো ভীষ্মঃ শত্রুনিসূদনঃ ॥২॥
ছাদিতঃ পাণ্ডবৈঃ শূরৈঃ সমন্তাদ্ভরতর্ষভ!।
তস্য কার্য্যং ত্বয়া বীর! রক্ষণং সুমহাত্মনঃ ॥৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তত ইতি। বিজয়ৈষিণামিত্যত্ৰ্যাপ্যন্বেতি ॥৩৭॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে শততমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

দৃষ্ট্বেতি। অভিসংবৃতং পরিবেষ্টিতম্। তপান্তে গ্রীষ্মাবসানে। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। ছাদিত আবৃতঃ। সমন্তাৎ সর্ব্বতঃ। কার্য্যং কর্ত্তব্যম্ ॥১—৩॥

পা[illegible]! তাহার পর হস্তী, অশ্ব ও রথের সহিত পাণ্ডবেরা যাইয়া সাত্যকিকে রক্ষা করিবার জন্য সমরাঙ্গনে ভীষ্মকে পরিবেষ্টন করিলেন ॥৩৬॥

তদনন্তর যুদ্ধে জয়াভিলাষী পাণ্ডবগণ ও কৌরবগণের তুমুল ও লোমহর্ষণ যুদ্ধ প্রবৃত্ত হইল ॥৩৭॥

————০::০————

সঞ্জয় বলিলেন—‘মহারাজ! গ্রীষ্মকাল অতীত হইলে আকাশে মেঘ

---

(৩৭) ... রোমহর্ষণম্ ... রা নি। * ‘পঞ্চাধিকশততমোহধ্যায়ঃ’ বা, ‘... চতুরধিক-শততমোহধ্যায়ঃ’ রা নি। (২) ... ভীষ্মঃ গুরনিষূদনঃ — বা রা নি।

রক্ষ্যমাণো হি সমরে ভীষ্মোঽস্মাকং পিতামহঃ।
নিহন্যাৎ সমরে যত্তান্ পাঞ্চালান্ পাণ্ডবৈঃ সহ ॥৪॥
তত্র কার্য্যতমং মন্যে ভীষ্মস্যৈবাভিরক্ষণম্।
গোপ্তা হ্যেষ মহেষ্বাসো ভীষ্মোঽস্মাকং মহারথঃ ॥৫॥
স ভবান্ সর্ব্বসৈন্যেন পরিবার্য্য পিতামহম্।
সমরে কর্ম্ম কুর্ব্বাণং দুষ্করং পরিরক্ষতু ॥৬॥
স এবমুক্তঃ সমরে পুত্রো দুঃশাসনস্তব।
পরিবার্য্য স্থিতো ভীষ্মং সৈন্যেন মহতা বৃতঃ ॥৭॥
ততঃ শতসহস্রাণাং হয়ানাং সুবলাত্মজঃ।
বিমলপ্রাসহস্তানামৃষ্টিতোমরধারিণাম্ ॥৮॥

ভারতকৌমুদী

রক্ষ্যেতি। যত্তান্ যত্নবতঃ। যতেঃ কর্ত্তরি ক্তপ্রত্যয়ঃ ॥৪॥
তত্রেতি। কার্য্যতমং প্রধানং কর্ত্তব্যম্। গোপ্তা রক্ষকঃ, হি যস্মাৎ ॥৫॥
স ইতি। পরিবার্য্য পরিবেষ্ট্য। দুষ্করং কর্ম্ম স্বপক্ষরক্ষণং পরপক্ষবিনাশনঞ্চ ॥৬॥
স ইতি। উক্তো দুর্য্যোধনেন। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥৭॥

---

যেমন সূর্য্যকে পরিবেষ্টন করে, পাণ্ডবেরাও সমরে সেইভাবে ক্রুদ্ধ ভীষ্মকে পরিবেষ্টন করিয়াছেন ইহা দেখিয়া দুর্য্যোধন দুঃশাসনকে বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! বীর, মহাধনুর্দ্ধর ও শত্রুহন্তা এই ভীষ্মকে বীর পাণ্ডবেরা সকল দিক হইতেই পরিবেষ্টন করিয়াছে। অতএব বীর! সেই মহাত্মাকে রক্ষা করা তোমার কর্ত্তব্য ॥১—৩॥

আমাদের পিতামহ ভীষ্মকে রক্ষা করিতে থাকিলে, তিনি পাণ্ডবগণের সহিত যুদ্ধে যত্নবান্ পাঞ্চালগণকে বধ করিতে পারিবেন ॥৪॥

অতএব সর্ব্বতোভাবে ভীষ্মকে রক্ষা করাই আমাদের প্রধান কর্ত্তব্য বলিয়া আমি মনে করি। কারণ, এই মহাধনুর্দ্ধর ও মহারথই আমাদের রক্ষক ॥৫॥

সুতরাং তুমি সমস্ত সৈন্যের সহিত যাইয়া সমরাঙ্গনে পরিবেষ্টন করিয়া দুষ্করকার্য্যকারী ভীষ্মকে রক্ষা করিতে থাক' ॥৬॥

দুর্য্যোধন এইরূপ বলিলে, আপনার পুত্র দুঃশাসন বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ভীষ্মকে পরিবেষ্টন করিয়া রহিলেন ॥৭॥

---

(৪) ... ভীষ্মো লোকমহারথঃ ... পি। (৫) ... ভীষ্মোঽস্মাকং মহাব্রত ... বা। (৬) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

দর্পিতানাং সুবেগানাং বলস্থানাং পতাকিনাম্।
শিক্ষিতৈর্যুদ্ধকুশলৈরুপেতানাং নরোত্তমৈঃ ॥৯॥
নকুলং সহদেবঞ্চ ধর্ম্মরাজঞ্চ পাণ্ডবম্।
অবারয়ন্নরশ্রেষ্ঠান্ পরিবার্য্য সমন্ততঃ ॥১০॥ (বিশেষকম্)
ততো দুর্য্যোধনো রাজা শূরাণাং হয়সাদিনাম্।
অযুতং প্রেষয়ামাস পাণ্ডবানাং নিবারণে ॥১১॥
তৈঃ প্রবিষ্টৈর্মহাবেগৈর্গরুত্মদ্ভিরিবাহবে।
খুরাহতা ধরা রাজন্! চকম্পে চ ননাদ চ ॥১২॥
খুরশব্দশ্চ সুমহান্ বাজিনাং শুশ্রুবে তদা।
মহাবংশবনস্যেব দহ্যমানস্য পর্ব্বতে ॥১৩॥

ভারতকৌমুদী

তত ইতি। হয়ানাং হয়ারোহিণাম্। বলস্থানাং সৈন্যবর্ত্তিনাম্। উপেতানাং সংঘবদ্ধভাবমুপগতানাম্। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥৮—১০॥

তত ইতি। হয়সাদিনামশ্বারোহিণাম্। অযুতং দশ সহস্রাণি ॥১১॥

তৈরিতি। গরুত্মদ্ভির্গরুড়ৈঃ। ধরা সমরভূমিঃ ॥১২॥

খুরেতি। মহৎ যৎ বংশবনং বেণুকাননং তস্য ॥১৩॥

ভারতভাবদীপঃ

দৃষ্ট্বেতি ॥১—৭॥ তত ইতি। সৈন্যেনেতি পূর্ব্বস্মাদনুকৃষ্যতে; হয়ানাং সৈন্যেন পরিবার্য্য অবারয়দিতি তৃতীয়েনান্বয়ঃ ॥৮—৩৭॥

ইতি ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০১॥

---

তাহার পর নির্ম্মলকুন্তহস্ত, ঋষ্টি ও তোমরধারী, দর্পশালী, অত্যন্তবেগযুক্ত, সেনাস্থিত, পতাকান্বিত ও সংঘবদ্ধ বহুলক্ষ অশ্বারোহীর মধ্যে শিক্ষিত ও যুদ্ধনিপুণ প্রধান প্রধান যোদ্ধাদ্বারা সকল দিক্ হইতে যুধিষ্ঠির, নকুল ও সহদেবকে বেষ্টন করিয়া শকুনি সেই নরশ্রেষ্ঠগণকে বারণ করিতে লাগিলেন ॥৮—১০॥

তাহার পর আবার রাজা দুর্য্যোধন পাণ্ডবগণকে নিবারণ করিবার জন্য দশ সহস্র বীর অশ্বারোহীকে প্রেরণ করিলেন ॥১১॥

রাজা! তখন গরুড়ের ন্যায় মহাবেগশালী সেই অশ্বগুলি সমরাঙ্গনে প্রবেশ করায় সেগুলির খুরদ্বারা আহত হইয়া সমরভূমি কম্পিত ও শব্দিত হইতে লাগিল ॥১২॥

এবং সেই সময়ে পর্ব্বতে দহ্যমান বিশাল বংশ-(বাঁশ-) বনের ন্যায় সেই অশ্বগুলির খুরের বিশাল শব্দ শুনা যাইতে থাকিল।।১৩।।

উৎপতদ্ভিশ্চ তৈস্তত্র সমুদ্ধূতং মহদ্রজঃ।
দিবাকরপথং প্রাপ্য চ্ছাদয়ামাস ভাস্করম্ ॥১৪॥
বেগবদ্ভির্হয়ৈস্তৈস্তু ক্ষোভিতা পাণ্ডবী চমূঃ।
নিপতদ্ভির্মহাবেগৈর্হংসৈরিব মহৎ সরঃ ॥১৫॥
হেষতাঞ্চৈব শব্দেন ন প্রাজ্ঞায়ত কিঞ্চন।
অন্তর্দধে মহান্ শব্দস্তেন শব্দেন মোহিতঃ ॥১৬॥
ততো যুধিষ্ঠিরো রাজা মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ।
প্রত্যঘ্নংস্তরসা বেগং সমরে হয়সাদিনাম্ ॥১৭॥
উদ্‌বৃত্তস্য মহারাজ! প্রাবৃট্‌কালেঽতিপূর্য্যতঃ।
পৌর্ণমাস্যামম্বুবেগং যথা বেলা মহোদধেঃ ॥১৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

উদিতি। উৎপতদ্ভিঃ উৎপ্লবমানৈঃ, সমুদ্ধূতং সমুত্থাপিতম্, রজো ভূতলধূলিঃ ॥১৪॥

বেগবদ্ভিরিতি। ক্ষোভিতা উদ্বেলিতা। সরো জলাশয়ঃ ॥১৫॥

হেষতামিতি। হেষতাং হেষারবং কুর্ব্বতামশ্বানাম্। শব্দঃ কোলাহলঃ, মোহিত আবৃতঃ ॥১৬॥

তত ইতি। তরসা বলেন। হয়সাদিনাং কৌরবীয়াণামশ্বারোহিণাম্। উদ্‌বৃত্তস্য উদ্বেলিতস্য। প্রাবৃট্‌কালে বর্ষাসু, অতিপূর্য্যতঃ অতিশয়েন পূর্য্যমাণস্য। বেলা তীরম্ ॥১৭—১৮॥

তা'র পর সেই ঘোড়াগুলির খুরের আঘাতে উত্থিত ধূলিজাল সূর্য্যের পথপর্য্যন্ত যাইয়া তাঁহাকে আবৃত করিল ॥১৪॥

ক্রমে বেগবান্ হংসগণ নিপতিত হইতে থাকিয়া বিশাল জলাশয়কে যেমন উদ্বেলিত করে, সেইরূপ সেই বেগবান্ অশ্বগুলি যাইয়া পাণ্ডবসেনাকে উদ্বেলিত করিল ॥১৫॥

হেষারবকারী অশ্বগণের শব্দে অন্য কোন শব্দই বুঝা যাইতে লাগিল না এবং সেই শব্দে সৈন্যগণের কোলাহলও তিরোহিত হইল ॥১৬॥

মহারাজ! তাহার পর বর্ষাকালে পূর্ণিমাতিথিতে অত্যম্বুপূর-(জোয়ার-) যুক্ত ও উদ্বেলিত মহাসমুদ্রের জলের বেগ যেমন তীর প্রতিহত করে, সেইরূপ রাজা যুধিষ্ঠির, নকুল ও সহদেব বলপূর্ব্বক যুদ্ধে কৌরবপক্ষের অশ্বারোহিগণের বেগ প্রতিহত করিলেন ॥১৭—১৮॥

(১৪)···দিবাকররথং প্রাপ্য···বা ব্রা নি। (১৬) দ্বিতীয়ার্দ্ধং নি বা ব্রা নাস্তি। (১৮) ···অতিপর্ব্বাজ···নি।

ততস্তে রথিনো রাজন্! শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
অকৃন্তন্নুত্তমাঙ্গানি শরেণ হয়সাদিনাম্ ॥১৯॥
তে নিপেতুর্ম্মহারাজ! নিহতা দৃঢ়ধন্বিভিঃ।
নাগৈরিব মহানাগা যথাবদ্গিরিগহ্বরে ॥২০॥
তেঽপি প্রাসৈঃ সুনিশিতৈঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
অকৃন্তন্নুত্তমাঙ্গানি বিচরন্তো দিশো দশ ॥২১॥
অভ্যাহতা হয়ারোহা ঋষ্টিভির্ভরতর্ষভ!।
অত্যজন্নুত্তমাঙ্গানি ফলানীব মহাদ্রুমাঃ ॥২২॥
সসাদিনো হয়া রাজন্! তত্র তত্র নিসূদিতাঃ।
পতিতাঃ পাত্যমানাশ্চ প্রত্যদৃশ্যন্ত সর্ব্বশঃ ॥২৩॥
বধ্যমানা হয়াশ্চৈব প্রাদ্রবন্ত ভয়ার্দ্দিতাঃ।
যথা সিংহং সমাসাদ্য মৃগাঃ প্রাণপরায়ণাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তত ইতি। অকৃন্তন্ অচ্ছিন্দন্, উত্তমাঙ্গানি বিপক্ষরথিনাং মস্তকানি ॥১৯॥
ত ইতি। দৃঢ়ধন্বিভিঃ পাণ্ডবৈঃ। নাগৈর্হস্তিভিঃ, মহানাগা মহাহস্তিনঃ ॥২০॥
ত ইতি। তে বিপক্ষা অশ্বারোহিণোঽপি। উত্তমাঙ্গানি পাণ্ডবীয়ানাং মস্তকানি ॥২১॥
অভ্যাহতা ইতি। হয়ারোহা উভয়পক্ষীয়া এবাশ্বারোহিণঃ ॥২২॥
সেতি। সসাদিন আরোহিসহিতাঃ। নিসূদিতাস্তাড়িতাঃ। সর্ব্বশঃ সর্ব্বত্র ॥২৩॥
বধ্যেতি। প্রাদ্রবন্ত পলায়ন্ত। প্রাণপরায়ণাঃ প্রাণরক্ষণায় ব্যগ্রাঃ ॥২৪॥

---

রাজা! তদনন্তর সেই রথারোহী পাণ্ডবেরা নতপর্ব বাণসমূহ ও অন্যবিধ বাণদ্বারা কৌরবপক্ষের রথারোহী ও অশ্বারোহীদিগের মস্তকচ্ছেদন করিতে লাগিলেন ॥১৯॥

মহারাজ! তখন হস্তিকর্ত্তৃক নিহত মহাহস্তিগণ যেমন পর্ব্বতগুহাতে নিপতিত হয়, সেইরূপ দৃঢ়ধনুর্দ্ধর পাণ্ডবগণকর্ত্তৃক নিহত সেই বিপক্ষেরা নিপতিত হইতে থাকিল ॥২০॥

আবার সেই কৌরবযোদ্ধারাও দশদিকে বিচরণ করিতে থাকিয়া সুতীক্ষ্ণ কুন্ত ও নতপর্ব্ব বাণদ্বারা বিপক্ষ যোদ্ধাদের মস্তকচ্ছেদন করিতে লাগিল ॥২১॥

ভরতশ্রেষ্ঠ! সেই সময়ে মহাবৃক্ষ সকল যেমন ফল পরিত্যাগ করে, সেইরূপ ঋষ্টিদ্বারা আহত অশ্বারোহীরাও মস্তক পরিত্যাগ করিতে থাকিল ॥২২॥

রাজা! ক্রমে সমরাঙ্গনের সর্ব্বত্রই আরোহীদের সহিত অশ্ব সকল নিহত হইয়া পতিত ও পাতিত হইতে লাগিল দেখা গেল ॥২৩॥

পাণ্ডবাশ্চ মহারাজ ! জিত্বা শত্রূন্ মহাহবে।
দধ্মুঃ শঙ্খাংশ্চ ভেরীশ্চ তাড়য়ামাসুরাহবে ॥২৫॥
ততো দুর্য্যোধনো দীনো দৃষ্ট্বা সৈন্যং পরাজিতম্।
অব্রবীত্তরতশ্রেষ্ঠ ! মদ্ররাজমিদং বচঃ ॥২৬॥
এষ পাণ্ডুসুতো জ্যেষ্ঠো যমাভ্যাং সহিতো রণে।
পশ্যতাং বো মহাবাহো ! সেনাং দ্রাবয়তি প্রভো ! ॥২৭॥
তং বারয় মহাবাহো ! বেলেব মকরালয়ম্।
ত্বং হি সংশ্রূয়সেঽত্যর্থমসহ্যবলবিক্রমঃ ॥২৮॥
পুত্রস্য তব তদ্বাক্যং শ্রুত্বা শল্যঃ প্রতাপবান্।
স যযৌ রথবংশেন যত্র রাজা যুধিষ্ঠিরঃ ॥২৯॥

ভারতকৌমুদী

পাণ্ডবা ইতি। মহাহবে মহাযুদ্ধে। দধ্মুর্বাদয়ামাসুঃ ॥২৫॥
তত ইতি। দীনঃ কাতরঃ সন্। মদ্ররাজং শল্যম্ ॥২৬॥
এষ ইতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। হে প্রভো। প্রভাবশালিন্। ॥২৭॥
তমিতি। বেলা তীরম্, মকরালয়ং সমুদ্রম্ ॥২৮॥
পুত্রস্যেতি। রথানাং বংশেন সমূহেন সহ ॥২৯॥

---

সিংহ উপস্থিত হওয়ায় প্রাণরক্ষণে সমাকুল হরিণগণ যেমন পলায়ন করে, সেইরূপ নিহত হইতে থাকায় অশ্বারোহীরা ভয়ার্ত্ত হইয়া পলায়ন করিতে লাগিল ॥২৪॥

মহারাজ! পাণ্ডবেরা মহাযুদ্ধে শত্রুগণকে জয় করিয়া শঙ্খধ্বনি করিতে লাগিলেন এবং ভেরী বাজাইতে থাকিলেন ॥২৫॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর দুর্য্যোধন আপন সৈন্যগণকে পরাজিত দেখিয়া কাতর হইয়া মদ্ররাজ শল্যকে এই কথা বলিলেন—॥২৬॥

'প্রভাবশালী মহাবাহু! এই যুধিষ্ঠির—নকুল ও সহদেবের সহিত মিলিত হইয়া আপনাদের সমক্ষেই আমার সৈন্য বিধ্বস্ত করিতেছে ॥২৭॥

অতএব মহাবাহু! তীর যেমন সমুদ্রকে বারণ করে, আপনিও তেমন উঁহাকে বারণ করুন। কেন না, বিশেষভাবে শুনিতে পাই যে, আপনার বল ও বিক্রম অপরের অসহ্য' ॥২৮॥

রাজা! আপনার পুত্রের সেই কথা শুনিয়া প্রতাপশালী শল্য—যেখানে যুধিষ্ঠির ছিলেন, সেইখানে রথসমূহের সহিত গমন করিলেন ॥২৯॥

---

(২৮) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

তদাপতদ্বৈ সহসা শল্যস্য সুমহদ্বলম্।
মহৌঘবেগং সমরে বারয়ামাস পাণ্ডবঃ ॥৩০॥
মদ্ররাজঞ্চ সমরে ধর্ম্মরাজো মহারথঃ।
দশভিঃ সায়কৈস্তূর্ণমাজঘান স্তনান্তরে ॥৩১॥
নকুলঃ সহদেবশ্চ তং সপ্তভিরজিহ্মগৈঃ।
মদ্ররাজোঽপি তান্ সর্ব্বানাজঘান ত্রিভিস্ত্রিভিঃ ॥৩২॥
যুধিষ্ঠিরং পুনঃ ষষ্ট্যা বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ।
মাদ্রীপুত্রৌ চ সম্ভ্রান্তৌ দ্বাভ্যাং দ্বাভ্যামতাড়য়ৎ ॥৩৩॥
ততো ভীমো মহাবাহুর্দৃষ্ট্বা রাজানমাহবে।
মদ্ররাজবশং প্রাপ্তং মৃত্যোরাস্যগতং যথা।
অভ্যপদ্যত সংগ্রামে যুধিষ্ঠিরমমিত্রজিৎ ॥৩৪॥
আপতন্নেব ভীমস্তু মদ্ররাজমতাড়য়ৎ।
সর্ব্বপারশবৈস্তীক্ষ্ণৈর্নারাচৈর্মর্ম্মভেদিভিঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

তদিতি। মহৌঘস্য মহাজলসমূহস্যেব বেগো যস্য তম্ ॥৩০॥
মদ্রেতি। সায়কৈর্ব্বাণৈঃ। স্তনান্তরে বক্ষসি ॥৩১॥
নকুল ইতি। সপ্তভিরিত্যত্র বীপ্সাবগন্তব্যা, অজিহ্মগৈঃ সরলগামিভির্ব্বাণৈঃ ॥৩২॥
যুধীতি। বিব্যাধ মদ্ররাজ ইত্যনুবৃত্তিঃ। সম্ভ্রান্তৌ চকিতৌ ॥৩৩॥
তত ইতি। রাজানং যুধিষ্ঠিরম্। আস্যগতং মুখপ্রবিষ্টম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৪॥

---

জলরাশির ন্যায় মহাবেগযুক্ত শল্যের সেই বিশাল সৈন্য সহসা আসিতে লাগিলে, যুধিষ্ঠির তাহা বারণ করিতে থাকিলেন ॥৩০॥

মহারথ যুধিষ্ঠির সত্বর দশটা বাণদ্বারা যুদ্ধে শল্যরাজার বক্ষস্থলে আঘাত করিলেন ॥৩১॥

আর নকুল এবং সহদেবও সাত সাতটা বাণদ্বারা শল্যকে তাড়ন করিলেন। তখন শল্য ও তিন তিনটা বাণদ্বারা তাঁহাদের সকলকে আঘাত করিলেন ॥৩২॥

পরে শল্যরাজা আবার ষাট্টা সুতীক্ষ্ণ বাণদ্বারা যুধিষ্ঠিরকে বিদ্ধ করিলেন এবং দুই দুইটা বাণদ্বারা চকিতচিত্ত নকুল ও সহদেবকে তাড়ন করিলেন ॥৩৩॥

তাহার পর মহাবাহু ও শত্রুবিজয়ী ভীমসেন যুদ্ধে যুধিষ্ঠিরকে যমের মুখ-প্রবিষ্টের ন্যায় শল্যের বশীভূত দেখিয়া তাঁহার নিকটে উপস্থিত হইলেন ॥৩৪॥

---

(৩৫—৩৬) শ্লোকৌ পি বা ব রা ন বর্ত্তেতে।

ততো ভীষ্মশ্চ দ্রোণশ্চ সৈন্যেন মহতা বৃতৌ।
রাজানমভ্যপদ্যেতামঞ্জসা শরবর্ষিণৌ ॥৩৬॥
ততো যুদ্ধং মহাঘোরং প্রাবর্ত্তত সুদারুণম্।
অপরাং দিশমাস্থায় দ্যোতমানে দিবাকরে ॥৩৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধে শল্যধর্ম্মরাজসমাগমে
একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।
ততঃ পিতা তব ক্রুদ্ধো নিশিতৈঃ সায়কোত্তমৈঃ।
আজঘান রণে পার্থান্ সহসেনান্ সমন্ততঃ ॥১॥

ভারতকৌমুদী

আপতন্নিতি। সর্ব্বপারশবৈঃ সর্ব্বেবেবাবয়বেষু লৌহময়ৈঃ ॥৩৫॥
তত ইতি। রাজানং যুধিষ্ঠিরম, অভ্যপদ্যেতামাগচ্ছতাম্, অঞ্জসা ঝটিতি ॥৩৬॥
তত ইতি। সুদারুণমিত্যভিধানাৎ মহাঘোরম্ অতিমহৎ। এতৎপ্রমাণত্বম্ ॥৩৭॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

তত ইতি। পিতা পিতৃপর্য্যায়ো ভীষ্মঃ। সেনয়া সহেতি সহসেনাস্তান্ ॥১॥

---

ভীষ্মসেন আসিতে আসিতেই কতকগুলি লৌহময়, তীক্ষ্ণ ও মর্ম্মভেদী নারাচদ্বারা শল্যকে তাড়ন করিলেন ॥৩৫॥

অনন্তর ভীষ্ম ও দ্রোণ বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া শরবর্ষণ করিতে থাকিয়া সত্বর যুধিষ্ঠিরের নিকটে আগমন করিলেন ॥৩৬॥

তাহার পর সূর্য্য পশ্চিম দিকে যাইয়া প্রকাশ পাইতে থাকিলে, অতিবিশাল ও অতিভয়ঙ্কর যুদ্ধ উপস্থিত হইল' ॥৩৭॥

---

* '...দ্ব্যধিকশততমোঽধ্যায়' বা, '...পঞ্চাধিকশততমোঽধ্যায়' বা নি।

ভীমং দ্বাদশভির্বিদ্ধা সাত্যকিং নবভিঃ শরৈঃ।
নকুলঞ্চ ত্রিভির্বিদ্ধা সহদেবঞ্চ সপ্তভিঃ ॥২॥
যুধিষ্ঠিরং দ্বাদশভির্বাহ্বোরুরসি চার্পয়ৎ।
ধৃষ্টদ্যুম্নং ততো বিদ্ধা ননাদ সুমহাবলঃ ॥৩॥ (যুগ্মকম্)
তং দ্বাদশার্দ্ধৈর্নকুলো মাধবশ্চ ত্রিভিঃ শরৈঃ।
সহদেবশ্চ সপ্তত্যা পার্থশ্চ নবভিঃ শরৈঃ ॥৪॥
ধৃষ্টদ্যুম্নশ্চ সপ্তত্যা ভীমসেনশ্চ সপ্তভিঃ।
যুধিষ্ঠিরো দ্বাদশভিঃ প্রত্যবিধ্যৎ পিতামহম্ ॥৫॥ (যুগ্মকম্)
দ্রোণস্তু সাত্যকিং বিদ্ধা ভীমসেনমবিধ্যত।
একৈকং পঞ্চভির্বাণৈর্যমদণ্ডোপমৈঃ শিতৈঃ ॥৬॥

---

## ভারতকৌমুদী

ভীমমিতি। বিদ্ধা তাড়য়িত্বা। উরসি বক্ষসি, আর্পয়দপীড়য়ৎ ॥২—৩॥

তমিতি। দ্বাদশ আর্দ্ধা সংখ্যা যেষাং তৈঃ, মাধবো মধুবংশীয়ঃ সাত্যকিঃ। পার্থঃ অর্জ্জুনঃ। এষ তু দূরাৎ প্রত্যবিধ্যদিতি বোধ্যম্, পরত্র রথপ্রেরণোপদেশাৎ। পিতামহং ভীষ্মম্ ॥৪—৫॥

দ্রোণ ইতি। একৈকমিতি বীপ্সাদর্শনাৎ পঞ্চভিরিত্যত্রাপি বীপ্সা জ্ঞেয়া ॥৬॥

---

সঞ্জয় বলিলেন—"মহারাজ! তাহার পর আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম সুতীক্ষ্ণ ও উত্তম বাণসমূহদ্বারা যুদ্ধে সকল দিকে সৈন্যগণের সহিত পাণ্ডবগণকে আঘাত করিলেন ॥১॥

অতিমহাবল ভীষ্ম বারটা বাণদ্বারা ভীমকে, নয়টাদ্বারা সাত্যকিকে, তিনটাদ্বারা নকুলকে এবং সাতটাদ্বারা সহদেবকে বিদ্ধ করিয়া বারটা বাণদ্বারা যুধিষ্ঠিরের বাহুযুগল ও বক্ষস্থল পীড়ন করিলেন; পরে আবার ধৃষ্টদ্যুম্নকে বিদ্ধ করিয়া সিংহনাদ করিলেন ॥২—৩॥

তখন নকুল বারটা, সাত্যকি তিনটা, সহদেব সত্তরটা, অর্জ্জুন নয়টা, ধৃষ্টদ্যুম্ন সত্তরটা, ভীমসেন সাতটা এবং যুধিষ্ঠির বারটা বাণদ্বারা ভীষ্মকে প্রতিবিদ্ধ করিলেন ॥৪—৫॥

ওদিকে দ্রোণ সাত্যকিকে বিদ্ধ করিয়া ভীমসেনকেও বিদ্ধ করিলেন। তিনি যমদণ্ডতুল্য ও তীক্ষ্ণ পাঁচ পাঁচটা বাণদ্বারা এক এক জনকে বিদ্ধ করিয়াছিলেন ॥৬॥

---

(৪) অস্য পরার্দ্ধং বা ব রা নি নাস্তি।

তৌ চ তং প্রত্যবিধ্যেতাং ত্রিভিস্ত্রিভিরজিহ্মগৈঃ।
তোত্ত্রৈরিব মহানাগং দ্রোণং ব্রাহ্মণপুঙ্গবম্ ॥৭॥
সৌবীরাঃ কিতবাঃ প্রাচ্যাঃ প্রতীচ্যোদীচ্যমালবাঃ।
অভীষাহাঃ শূরসেনাঃ শিবয়োঽথ বসাতয়ঃ ॥৮॥
সংগ্রামে নাজহুর্ভীষ্মং বধ্যমানাঃ শিতৈঃ শরৈঃ।
তথৈবান্যে মহীপালা নানাদেশসমাগতাঃ ॥৯॥
পাণ্ডবানভ্যবর্ত্তন্ত বিবিধায়ুধপাণয়ঃ।
তথৈব পাণ্ডবা রাজন্! পরিবব্রুঃ পিতামহম্ ॥১০॥ (বিশেষকম্)
স সমন্তাৎ পরিবৃতো রথৌঘৈরপরাজিতঃ।
গহনেঽগ্নিরিবোৎসৃষ্টঃ প্রজজ্বাল দহন্ পরান্ ॥১১॥
রথাগ্ন্যগারশ্চাপার্চ্চিরসিশক্তিগদেন্ধনঃ।
শরস্ফুলিঙ্গো ভীষ্মাগ্নির্দদাহ ক্ষত্রিয়র্ষভান্ ॥১২॥

ভারতকৌমুদী

তাবিতি। অজিহ্মগৈর্ব্বাণৈঃ। তোত্ত্রৈরঙ্কুশৈঃ, মহানাগং মহাহস্তিনম্ ॥৭॥

সৌবীরা ইতি। সৌবীরাদয়ো দেশবাচিনঃ শব্দাস্তদ্দেশীয়সৈন্যপরাঃ। ন আজহুর্ন তত্যজুঃ। পরিবব্রুঃ পরিবেষ্টিতবন্তঃ, পিতামহং ভীষ্মম্ ॥৮—১০॥

স ইতি। গহনে বনে, উৎসৃষ্টঃ অর্পিতঃ। পরান্ শত্রূন্ ॥১১॥

রথেতি। রথ এব অগ্ন্যাগারম্ অগ্নিগৃহং যস্য সঃ, চাপং ধনুরেব অর্চ্চিঃ শিখা যস্য সঃ, অসিশক্তিগদা এব ইন্ধনানি কাষ্ঠানি যস্য সঃ। শরা এব স্ফুলিঙ্গা যস্য সঃ ॥১২॥

---

তখন অঙ্কুশদ্বারা যেমন মহাহস্তীকে তাড়ন করে, সেইরূপ সাত্যকি এবং ভীম তিন তিনটা বাণদ্বারা ব্রাহ্মণশ্রেষ্ঠ দ্রোণকে প্রতিতাড়ন করিলেন ॥৭॥

সৌবীর, কিতব, মালব, অভীষাহ, শূরসেন, শিবি ও বসাতিদেশবাসী সৈন্যেরা এবং পূর্ব্ব, পশ্চিম ও উত্তরদেশবাসী যোদ্ধারা যুদ্ধে ভীষ্মকর্ত্তৃক তীক্ষ্ণবাণদ্বারা বধ্যমান হইতে থাকিয়াও তাঁহাকে ত্যাগ করিল না; নানাদেশ হইতে সমাগত বিবিধশস্ত্রধারী অন্য রাজারাও সেইরূপই পাণ্ডবগণের দিকে ধাবিত হইলেন; রাজা! আবার পাণ্ডবেরাও সেইরূপই ভীষ্মকে পরিবেষ্টন করিলেন ॥৮—১০॥

তখন অপরাজিত ভীষ্মও রথসমূহদ্বারা সকল দিকে বেষ্টিত হইয়া শুষ্কবননিক্ষিপ্ত অগ্নির ন্যায় বিপক্ষদিগকে দগ্ধ করিতে থাকিয়া জ্বলিতে লাগিলেন ॥১১॥

রথই যাঁহার অগ্নিগৃহ, ধনুই যাঁহার শিখা, অসি, শক্তি ও গদাই যাঁহার কাষ্ঠ এবং বাণই যাঁহার স্ফুলিঙ্গ, সেই ভীষ্মরূপ অগ্নি ক্ষত্রিয়শ্রেষ্ঠদিগকে দগ্ধ করিতে থাকিলেন ॥১২॥

সুবর্ণপুঙ্খৈরিষুভির্গার্ধ্রপত্রৈঃ সুতেজনৈঃ।
কর্ণিনালীকনারাচৈশ্ছাদয়ামাস তদ্বলম্ ॥১৩॥
অপাতয়দ্ধ্বজাংশ্চৈব রথিনশ্চ শিতৈঃ শরৈঃ।
মুণ্ডতালবনানীব চকার স রথব্রজান্ ॥১৪॥
নির্মনুষ্যান্ রথান্ রাজন্! গজানশ্বাংশ্চ সংযুগে।
অকরোৎ স মহাবাহুঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ ॥১৫॥
তস্য জ্যাতলনির্ঘোষং বিস্ফূর্জিতমিবাশনেঃ।
নিশম্য সর্ব্বভূতানি সমকম্পন্ত ভারত! ॥১৬॥
অমোঘা হ্যপতন্ বাণা পিতুস্তে ভরতর্ষভ!।
নাসজ্জন্ত তনুত্রেষু ভীষ্মচাপচ্যুতাঃ শরাঃ ॥১৭॥

---

## ভারতকৌমুদী

সুবর্ণেতি। গার্ধ্রাণি গৃধ্রপক্ষিসম্বন্ধীনি পত্রাণি পক্ষা যেষু তৈঃ, সুতেজনৈঃ সুশিতৈঃ ॥১৩॥

অপাতয়দিতি। মুণ্ডানীব তালানি তালফলানি যেষু তানি চ তানি বনানি চেতি তানি ॥১৪॥

নিরিতি। নির্মনুষ্যান্ রথিসারথিপ্রভৃতিহননেন মনুষ্যশূন্যান্। স ভীষ্মঃ ॥১৫॥

তস্যেতি। জ্যাতলনির্ঘোষং ধনুর্গুণহস্তাবাপশব্দম্, বিস্ফূর্জিতং শব্দম্ ॥১৬॥

অমোঘা ইতি। নাসজ্জন্ত সংসক্তা ন স্থিতা অপি তু দেহানভিন্দন্ ॥১৭॥

---

ক্রমে স্বর্ণপুঙ্খ, গৃধ্রপক্ষযুক্ত ও সুতীক্ষ্ণ বাণসমূহদ্বারা এবং কর্ণি, নালীক ও নারাচদ্বারা ভীষ্ম পাণ্ডবসৈন্য আবৃত করিয়া ফেলিলেন ॥১৩॥

ক্রমশঃ ভীষ্ম সুতীক্ষ্ণ বাণদ্বারা ধ্বজ ও রথীদিগকে নিপাতিত করিতে লাগিলেন এবং রথসমূহের ভিতর হইতে তালফলের ন্যায় রথীদিগের মুণ্ড কাটিয়া ফেলিতে থাকিলেন ॥১৪॥

রাজা! মহাবাহু ও সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ ভীষ্ম যুদ্ধে হস্তী, অশ্ব ও রথগুলিকে মনুষ্যবিহীন করিতে লাগিলেন ॥১৫॥

ভরতনন্দন! বজ্রশব্দের ন্যায় তাঁহার ধনুর গুণ ও হস্তাবাপের শব্দ শুনিয়া সকল প্রাণীই কম্পিত হইতে থাকিল ॥১৬॥

ভরতশ্রেষ্ঠ! আপনার জ্যেষ্ঠতাতের বাণ সকল অব্যর্থ হইয়া পতিত হইতে লাগিল এবং তাঁহার কার্ম্মুকনির্গত বাণগুলি যাইয়া বিপক্ষগণের বর্ম্মে লাগিয়া থাকে নাই ।।১৭।।

হতবীরান্ রথান্ রাজন্! সংযুক্তান্ জবনৈর্হয়ৈঃ।
অপশ্যাম মহারাজ! ম্রিয়মাণান্ রণাজিরে ॥১৮

চেদিকাশিকরূষাণাং সহস্রাণি চতুর্দ্দশ।
মহারথাঃ সমাখ্যাতাঃ কুলপুত্রাস্তনুত্যজঃ।
অপরাবর্ত্তিনঃ সর্ব্বে সুবর্ণবিকৃতধ্বজাঃ ॥১৯॥
সংগ্রামে ভীষ্মমাসাদ্য ব্যাদিতাস্যমিবান্তকম্।
নিমগ্নাঃ পরলোকায় সবাজিরথকুঞ্জরাঃ ॥২০॥ (যুগ্মকম্)

ভগ্নাক্ষোপস্করান্ কাংশ্চিদ্ভগ্নচক্রাংশ্চ ভারত!।
অপশ্যাম মহারাজ! শতশোঽথ সহস্রশঃ ॥২১॥

সবরূথৈ রথৈর্ভগ্নৈ রথিভিশ্চ নিপাতিতৈঃ।
শরৈঃ সুকবচৈশ্ছিন্নৈঃ পট্টিশৈশ্চ বিশাংপতে! ॥২২॥

গদাভির্ভিন্দিপালৈশ্চ নিশিতৈশ্চ শিলীমুখৈঃ।
অনুকর্ষৈরুপাসঙ্গৈশ্চক্রৈর্ভগ্নৈশ্চ মারিষ! ॥২৩॥

---

ভারতকৌমুদী

হতেতি। হতা বীরা আরোহিণো যেষাং তান্। জবনৈর্বেগবদ্ভিঃ ॥১৮॥

চেদীতি। কুলপুত্রাঃ সদ্বংশজাতাঃ, তনুত্যজো দেহত্যাগায়োদ্যতাঃ। সুবর্ণবিকৃতধ্বজাঃ স্বর্ণখচিতধ্বজাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ। ব্যাদিতাস্যং বিবৃতমুখম্। নিমগ্না গতাঃ ॥১৯—২০॥

ভগ্নেতি। ভগ্না অক্ষা রথাবয়বা উপস্করা বর্ম্মাদ্যুপকরণানি চ যেষাং তান্ ॥২১॥

সেতি। বরূথো রথাবরণং তেন সহেতি তৈঃ, "রথগুপ্তির্বরূথো না" ইত্যমরঃ। অনুকর্ষৈঃ

---

মহারাজ! ক্রমে আমরা দেখিলাম—আরোহী বীরেরা নিহত হইলে, বেগবান্ অশ্বগণ রথগুলিকে সমরাঙ্গনে আকর্ষণ করিয়া লইয়া যাইতেছে ॥১৮॥

মহারথ বলিয়া বিখ্যাত, সদ্বংশজাত, দেহত্যাগে উদ্যত, যুদ্ধে অনিবর্ত্তী ও স্বর্ণখচিতধ্বজ চেদি-কাশী-করূষদেশীয় চতুর্দ্দশ সহস্র যোদ্ধা বিবৃতবদন-যমতুল্য ভীষ্মের নিকটে উপস্থিত হইয়া সকলেই হস্তী, অশ্ব ও রথের সহিত পরলোকে গমন করিলেন ॥১৯—২০॥

ভরতনন্দন মহারাজ! পরে আমরা দেখিলাম—শত শত ও সহস্র সহস্র যোদ্ধার রথের চক্র ও অন্যান্য অবয়ব ভাঙ্গিয়া গিয়াছে এবং তাহার উপকরণও (আসবাবও) নষ্ট হইয়াছে ॥২১॥

মাননীয় নরনাথ! আবরণের সহিত ভগ্ন রথ, নিপাতিত রথী, বাণ, ছিন্ন

---

(২২) ... সকবচৈশ্ছিন্নৈঃ ... পি।

বাহুভিঃ কার্ম্মুকৈঃ খড়্গৈঃ শিরোভিশ্চ সকুণ্ডলৈঃ।
তলত্রৈরঙ্গুলিত্রৈশ্চ ধ্বজৈশ্চ বিনিপাতিতৈঃ।
চাপৈশ্চ বহুধা চ্ছিন্নৈঃ সমাস্তীর্য্যত মেদিনী ॥২৪॥ (বিশেষকম্)
হতারোহা গজা রাজন্! হয়াশ্চ হতসাদিনঃ।
ন্যপতংস্তু গতপ্রাণাঃ শতশোঽথ সহস্রশঃ ॥২৫॥
যতমানাশ্চ তে বীরা দ্রবমাণান্ মহারথান্।
নাশক্নুবন্ বারয়িতুং ভীষ্মবাণপ্রপীড়িতান্ ॥২৬॥
মহেন্দ্রসমবীর্য্যেণ বধ্যমানা মহাচমূঃ।
অভজ্যত মহারাজ! ন চ দ্বৌ সহ ধাবতঃ ॥২৭॥
আবিদ্ধরথনাগাশ্বং পতিতধ্বজসঙ্কুলম্।
অনীকং পাণ্ডুপুত্রাণাং হাহাভূতমচেতনম্ ॥২৮॥

---

ভারতকৌমুদী

অশ্বমুখরজ্জুভিঃ, উপাসঙ্গৈস্তূণীরৈঃ। তলত্রৈর্হস্তাবাপৈঃ। সমাস্তীর্য্যত ব্যাপ্যত। ষট্-পাদোঽয়ং শ্লোকঃ ॥২২—২৪॥

হতেতি। হতা আরোহা আরোহিণো যেষাং তে। হতসাদিনো হতারোহিণঃ ॥২৫॥

যতেতি। যতমানা বারয়িতুমেব সযত্না অপি, তে পাণ্ডবাঃ ॥২৬॥

মহেন্দ্রেতি। মহেন্দ্রসমবীর্য্যেণ ভীষ্মেণ। মহাচমূঃ পাণ্ডবানাম্ ॥২৭॥

আবিদ্ধেতি। আবিদ্ধাঃ পাতিতা রথা নাগা হস্তিনঃ অশ্বাশ্চ যস্য তৎ ॥২৮॥

---

কবচ, পট্টিশ, গদা, ভিন্দিপাল, সুতীক্ষ্ণ বাণ, অশ্বের লাগাম, তূণ, ভগ্ন চক্র, ছিন্ন বাহু, ধনু, তরবারি, কুণ্ডলযুক্ত মস্তক, হস্তাবাপ, অঙ্গুলিত্র, নিপাতিত ধ্বজ এবং বহুধা ছিন্ন ধনুতে সমরভূমি ব্যাপ্ত হইয়া গেল ॥২২—২৪॥

রাজা! আরোহীরা নিহত হইলে, শত শত ও সহস্র সহস্র আহত হস্তী ও অশ্ব প্রাণহীন হইয়া পতিত হইতে লাগিল ॥২৫॥

বীর পাণ্ডবেরা যত্নবান্ হইয়াও ভীষ্মের বাণে প্রপীড়িত পলায়মান মহারথগণকে বারণ করিতে সমর্থ হইলেন না ॥২৬॥

মহারাজ! ইন্দ্রের তুল্য বিক্রমশালী ভীষ্ম বধ করিতে লাগিলে পাণ্ডবগণের সেই বিশাল সেনা ভগ্ন হইয়া গেল; দুই জনও একসঙ্গে ধাবিত হইল না ॥২৭॥

হস্তী, অশ্ব ও রথ পতিত হইলে এবং পতিত ধ্বজে সমরভূমি ব্যাপ্ত হইলে, পাণ্ডব-সৈন্য কর্ত্তব্যবিমূঢ় হইয়া হাহাকার করিতে লাগিল ॥২৮॥

---

(২৫) গজারোহা গজান্ রাজন্! হয়াংশ্চ হয়সাদিনঃ। অভিপেতুর্দ্রুতং তত্র—নি।
(২৮)…পতিতধ্বজমাকুলম্—পি।

জঘানাত্র পিতা পুত্রং পুত্রশ্চ পিতরং তথা।
প্রিয়ং সখায়শ্চাক্রন্দে সখা দৈববলাৎ কৃতঃ ॥২৯॥
বিমুচ্য কবচানন্যে পাণ্ডুপুত্রস্য সৈনিকাঃ।
প্রকীর্য্য কেশান্ ধাবন্তঃ প্রত্যদৃশ্যন্ত সর্ব্বশঃ ॥৩০॥
তদ্‌গোকুলমিবোদ্‌ভ্রান্তমুদ্‌ভ্রান্তরথসঙ্কুলম্।
দদৃশে পাণ্ডুপুত্রস্য সৈন্যমার্ত্তস্বরং তদা ॥৩১॥
প্রভজ্যমানং সৈন্যন্তু দৃষ্ট্বা যাদবনন্দনঃ।
উবাচ পার্থং বীভৎসুং নিগৃহ্য রথমুত্তমম্ ॥৩২॥
অয়ং স কালঃ সম্প্রাপ্তঃ পার্থ! যঃ কাঙ্ক্ষিতস্তব।
প্রহরাস্মৈ নরব্যাঘ্র! ন চেন্মোহাদ্বিমুহ্যসে ॥৩৩॥
যৎ পুরা কথিতং বীর! ত্বয়া রাজ্ঞাং সমাগমে।
বিরাটনগরে তাত! সঞ্জয়স্য সমীপতঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

জঘানেতি। আক্রন্দে দারুণে রণে, দৈববলাৎ কৃতঃ প্রবর্ত্তিতঃ ॥২৯॥
বিমুচ্যেতি। বিমুচ্য ক্রুতপলায়নসৌকর্য্যার্থং বিহায়। প্রকীর্য্য বন্ধনাদ্বিমুচ্য ॥৩০॥
তদিতি। গোকুলং গোসমূহঃ, উদ্‌ভ্রান্তমাঘূর্ণিতম্। আর্ত্তস্বরং পীড়াব্যঞ্জকধ্বনি ॥৩১॥
প্রেতি। যাদবনন্দনঃ কৃষ্ণঃ। বীভৎসুমর্জ্জুনম্, নিগৃহ্য সংস্থাপ্য ॥৩২॥
অয়মিতি। অস্মৈ ভীষ্মায়। মোহাৎ পূর্ব্ববৎ স্বজনস্নেহগৌরববশাৎ ॥৩৩॥

সেই মহাযুদ্ধে দৈবপ্রেরিত হইয়া পিতা পুত্রকে, পুত্র পিতাকে এবং সখা প্রিয়-সখাকে বধ করিতে লাগিল ॥২৯॥

অপর পাণ্ডবসৈন্যেরা বর্ম্ম পরিত্যাগ করিয়া চুল খুলিয়া সকল দিকে ধাবিত হইতে থাকিল দেখা গেল ॥৩০॥

তখন আরও দেখা গেল—রথগুলি ঘুরিতেছে এবং সমস্ত পাণ্ডবসৈন্য আর্ত্তনাদ করিতে থাকিয়া গোসমূহের ন্যায় সকল দিকে ছুটাছুটি করিতেছে ॥৩১॥

পাণ্ডবসৈন্য ভাঙ্গিয়া যাইতেছে দেখিয়া কৃষ্ণ উত্তম রথখানাকে থামাইয়া পৃথানন্দন অর্জ্জুনকে বলিলেন—॥৩২॥

'নরশ্রেষ্ঠ অর্জ্জুন! তুমি চিরদিন যাহার কামনা করিয়া আসিতেছ, এই সেই সময় উপস্থিত হইয়াছে। সুতরাং তুমি যদি পূর্ব্বের ন্যায় মোহাবিষ্ট না থাক, তবে ভীষ্মকে প্রহার কর ॥৩৩॥

(৩১)…উদ্‌ভ্রান্তরথহয়বরম্—বা রা নি। (৩২) ইতঃ পরং 'শ্রীভগবানুবাচ' নি। (৩৩)…নরব্যাঘ্র! ভীষ্মমাহবশোভিনম্—নি।

ভীষ্মদ্রোণমুখান্ সর্ব্বান্ ধার্ত্তরাষ্ট্রস্য সৈনিকান্।
সানুবন্ধান্ হনিষ্যামি যে মাং যোৎস্যন্তি সঙ্গরে ॥৩৫॥
ইতি তৎ কুরু কৌন্তেয়! সত্যং বাক্যমরিন্দম!।
ক্ষত্রধর্ম্মমনুস্মৃত্য যুধ্যস্ব বিগতজ্বরঃ ॥৩৬॥ (বিশেষকম্)
ইত্যুক্তো বাসুদেবেন তির্য্যগ্ দৃষ্টিরধোমুখঃ।
অকাম ইব বীভৎসুরিদং বচনমব্রবীৎ ॥৩৭॥
অবধ্যানাং বধং কৃত্বা রাজ্যং বা নরকোত্তরম্।
দুঃখানি বনবাসে বা কিং নু মে সুকৃতং ভবেৎ ॥৩৮॥
চোদয়াশ্বান্ যতো ভীষ্মঃ করিষ্যে বচনং তব।
পাতয়িষ্যামি দুর্দ্ধর্ষং ভীষ্মং কুরুপিতামহম্ ॥৩৯॥

## ভারতকৌমুদী

বধিতি। সমাগমে সম্মেলনে। বিরাটনগরে উপপ্লব্যে। সানুবন্ধান্ সানুচরান্। সঙ্গরে সমরাঙ্গনে। বিগতজ্বরঃ তিরোহিতসন্তাপঃ ॥৩৪—৩৬॥

ইতীতি। তীর্য্যগ্ দৃষ্টিরেকপার্শ্বদৃষ্টিঃ। অকামঃ অনিচ্ছুঃ, বীভৎসুরর্জ্জুনঃ ॥৩৭॥

অবধ্যানামিতি। নরক উত্তরো ভাবি ফলং যস্য তৎ। সুকৃতং সম্যক্ কৃতম্ ॥৩৮॥

চোদয়েতি। চোদয় চালয়, যতো যত্র ॥৩৯॥

---

বীর! বৎস! তুমি বিরাটরাজার উপপ্লব্যনগরে রাজগণের সভায় সঞ্জয়ের নিকটে পূর্ব্বে যে বলিয়াছিলে—'সমরাঙ্গনে যাহারা আমার সহিত যুদ্ধে প্রবৃত্ত হইবে, আমি সেই ভীষ্মদ্রোণপ্রভৃতি ধার্ত্তরাষ্ট্রসৈন্যকে অনুচরবর্গের সহিত সংহার করিব'। অরিন্দম কুন্তীনন্দন! তুমি ক্ষত্রিয়ের ধর্ম্ম স্মরণ করিয়া সেই বাক্য সত্য কর এবং মনের সন্তাপ দূর করিয়া যুদ্ধ কর' ॥৩৪—৩৬॥

কৃষ্ণ এইরূপ বলিলে, অর্জ্জুন তির্য্যগ্দৃষ্টি ও অধোমুখ হইয়া অনিচ্ছুর ন্যায় এই কথা বলিলেন—॥৩৭॥

'অবধ্য ব্যক্তিদিগকে বধ করিয়া নরকজনক-রাজ্য-লাভ করা, কিংবা বনে যাইয়া বাস করা, এই দুইটার মধ্যে কোন্টা করা আমার পক্ষে ভাল? ॥৩৮॥

সে যাহা হউক, কৃষ্ণ! ভীষ্ম যেখানে রহিয়াছেন, সেই দিকে ঘোড়াগুলিকে চালাইয়া দাও; আমি তোমার বাক্য রক্ষা করিব, কুরুপিতামহ দুর্দ্ধর্ষ ভীষ্মকে নিপাতিত করিব' ॥৩৯॥

---

(৩৫)...যোৎস্যন্তি সংযুগে—পি। (৩৯) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

ততোঽশ্বান্ রজতপ্রখ্যাংশ্চোদয়ামাস মাধবঃ।
যতো ভীষ্মস্ততো রাজন্! দুষ্প্রেক্ষ্যো রশ্মিবানিব ॥৪০॥
ততস্তৎ পুনরাবৃত্তং যুধিষ্ঠিরবলং মহৎ।
দৃষ্ট্বা পার্থং মহাবাহুং ভীষ্মায়োদ্যতমাহবে ॥৪১॥
ততো ভীষ্মঃ কুরুশ্রেষ্ঠঃ সিংহবদ্বিনদন্ মুহুঃ।
ধনঞ্জয়রথং শীঘ্রং শরবর্ষৈরবাকিরৎ ॥৪২॥
ক্ষণেন স রথস্তস্য সহয়ঃ সহসারথিঃ।
শরবর্ষেণ মহতা ন প্রাজ্ঞায়ত ভারত! ॥৪৩॥
বাসুদেবস্ত্বসংভ্রান্তো ধৈর্য্যমাস্থায় সত্বরঃ।
চোদয়ামাস তানশ্বান্ বিতুন্নান্ ভীষ্মসায়কৈঃ ॥৪৪॥
ততঃ পার্থো ধনুর্গৃহ্য দিব্যং জলদনিস্বনম্।
পাতয়ামাস ভীষ্মস্য ধনুশ্ছিত্ত্বা শিতৈঃ শরৈঃ ॥৪৫॥

ভারতকৌমুদী

তত ইতি। রজতপ্রখ্যান্ রৌপ্যবৎ শুভ্রান্। রশ্মিবান্ সূর্য্যঃ। যোপধত্বাবস্তঃ ॥৪০॥
তত ইতি। পুনরাবৃত্তম্, অর্জ্জুনাশ্রয়লাভাদিতি ভাবঃ ॥৪১॥
তত ইতি। অবাকিরৎ আবৃণোৎ ॥৪২॥
ক্ষণেনেতি। হয়ৈরশ্বৈঃ সহেতি সহয়ঃ। ন প্রাজ্ঞায়ত নাদৃশ্যত আবরণাৎ ॥৪৩॥
বাস্বিতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ। বিতুন্নান্ বিশেষেণ ব্যথিতান্ ॥৪৪॥
তত ইতি। গৃহ্য গৃহীত্বা, দিব্যং স্বর্গীয়ম্, জলদনিস্বনং মেঘগম্ভীরধ্বনি ॥৪৫॥

---

রাজা! তাহার পর, সূর্য্যের ন্যায় দুর্দ্দর্শ ভীষ্ম যেখানে ছিলেন, সেই দিকে কৃষ্ণ রৌপ্যের ন্যায় শুভ্রবর্ণ ঘোড়াগুলিকে চালাইয়া দিলেন ॥৪০॥

তৎপরে মহাবাহু অর্জ্জুনকে ভীষ্মের সহিত যুদ্ধে উদ্যত দেখিয়া সেই বিশাল যুধিষ্ঠিরসৈন্য পুনরায় ফিরিল ॥৪১॥

তদনন্তর কৌরবশ্রেষ্ঠ ভীষ্ম বার বার সিংহনাদ করিয়া বাণবর্ষণদ্বারা সত্বরই অর্জ্জুনের রথখানাকে আবৃত করিয়া ফেলিলেন ॥৪২॥

ভরতনন্দন! ভীষ্মের বিশাল শরবর্ষণে ক্ষণকালমধ্যে অশ্ব ও সারথির সহিত অর্জ্জুনের সেই রথখানা অদৃশ্য হইয়া গেল ॥৪৩॥

কিন্তু কৃষ্ণ ধৈর্য্য অবলম্বনপূর্ব্বক অবিচলিত থাকিয়া এবং ত্বরান্বিত হইয়া ভীষ্মের বাণে অত্যন্ত পীড়িত অশ্বগুলিকে চালাইতে থাকিলেন ॥৪৪॥

---

(৪০) ...স চাশ্বান্—বা রা নি। (৪৩)...ন প্রাজ্ঞায়ত কিঞ্চন—পি।

স চ্ছিন্নধন্বা কৌরব্যঃ পুনরন্যন্মহদ্ধনুঃ।
নিমেষান্তরমাত্রেণ সজ্যং চক্রে পিতা তব।
চকর্ষ চ ততো দোর্ভ্যাং ধনুর্জ্জলদনিস্বনম্ ॥৪৬॥
তথাস্য তদপি ক্রুদ্ধশ্চিচ্ছেদ ধনুরর্জ্জুনঃ।
তস্য তৎ পূজয়ামাস লাঘবং শান্তনোঃ সুতঃ ॥৪৭॥
গাঙ্গেয়স্ত্বব্রবীৎ পার্থং ধন্বিশ্রেষ্ঠমরিন্দম!।
সাধু সাধু মহাবাহো! সাধু কুন্তীসুতেতি চ ॥৪৮॥
সমাভাষ্যৈবমপরং প্রগৃহ্য রুচিরং ধনুঃ।
মুমোচ সমরে ভীষ্মঃ শরান্ পার্থরথং প্রতি ॥৪৯॥
অদর্শয়দ্বাসুদেবো হয়যানে পরং বলম্।
মোঘান্ কুর্ব্বন্ শরাংস্তস্য মণ্ডলানি বিদর্শয়ন্ ॥৫০॥

ভারতকৌমুদী

স ইতি। সজ্যং সগুণম্। দোর্ভ্যাং বাহুভ্যাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৬॥
অথেতি। পূজয়ামাস প্রশশংস, লাঘবং ক্রতাস্ত্রক্ষেপশক্তিম্ ॥৪৭॥
গাঙ্গেয় ইতি। গাঙ্গেয়ো ভীষ্মঃ। ধন্বিষু ধনুর্দ্ধরেষু শ্রেষ্ঠম্ ॥৪৮॥
সমিতি। সমাভাষ্য প্রশংসাবাক্যমভিধায় ॥৪৯॥
অদর্শয়দিতি। হয়যানে অশ্বযানচালনে, পরমত্যন্তম্ বলং কৌশলম্ ॥৫০॥

---

তাহার পর অর্জ্জুন অলৌকিক ও জলদগম্ভীরনাদী গাণ্ডীবধনু ধারণ করিয়া তীক্ষ্ণ বাণদ্বারা ভীষ্মের ধনুখানাকে ছেদন করিয়া ফেলিলেন ॥৪৫॥

তখন ছিন্নকার্ম্মুক কৌরবনন্দন ভীষ্ম নিমেষকালমধ্যে পুনরায় অন্য একখানা বিশাল ধনুতে গুণারোপণ করিলেন এবং তৎপরে মেঘগম্ভীরনাদী সেই ধনুখানাকে বাহুযুগলদ্বারা আকর্ষণ করিলেন ॥৪৬॥

তদনন্তর ক্রুদ্ধ অর্জ্জুন ভীষ্মের সে ধনুখানাকেও ছেদন করিলেন। তখন ভীষ্ম অর্জ্জুনের সেই লঘুহস্ততার প্রশংসা করিলেন ॥৪৭॥

এবং ভীষ্ম ধনুর্দ্ধরশ্রেষ্ঠ অর্জ্জুনকে বলিলেন—'অরিন্দম! সাধু, মহাবাহু! সাধু, কুন্তীনন্দন! সাধু' ॥৪৮॥

এইরূপ বলিয়া ভীষ্ম অন্য একখানা সুন্দর ধনু লইয়া অর্জ্জুনের রথের দিকে বহুতর বাণ বর্ষণ করিলেন ॥৪৯॥

তখন কৃষ্ণ মণ্ডলাকারে ভ্রমণ দেখাইয়া ভীষ্মের বাণগুলিকে ব্যর্থ করিতে থাকিয়া অশ্বযানচালনে পরম কৌশল দেখাইতে লাগিলেন ॥৫০॥

---

(৫০)…মণ্ডলানি নিদর্শয়ন্—বা রা নি।

শুশুভাতে নরব্যাঘ্রৌ তৌ ভীষ্মশরবিক্ষতৌ।
গোবৃষাবিব সংরব্ধৌ বিষাণোল্লিখিতাঙ্কিতৌ ॥৫১॥
বাসুদেবস্তু সংপ্রেক্ষ্য পার্থস্য মৃদুযুদ্ধতাম্।
ভীষ্মঞ্চ শরবর্ষাণি সৃজন্তমনিশং যুধি ॥৫২॥
প্রতপন্তমিবাদিত্যং মধ্যমাসাদ্য সেনয়োঃ।
বরান্ বরান্ বিনিঘ্নন্তং পাণ্ডুপুত্রস্য সৈনিকান্ ॥৫৩॥
যুগান্তমিব কুর্ব্বাণং ভীষ্মং যৌধিষ্ঠিরে বলে।
নামৃষ্যত মহাবাহুর্মাধবঃ পরবীরহা ॥৫৪॥ (বিশেষকম্)
উৎসৃজ্য রজতপ্রখ্যান্ হয়ান্ পার্থস্য মারিষ।।
বাসুদেবস্ততো যোগী প্রচস্কন্দ মহারথাৎ ॥৫৫॥
অভিদুদ্রাব ভীষ্মং স ভুজপ্রহরণো বলী।
প্রতোদপাণিস্তেজস্বী সিংহবদ্বিনদন্ মুহুঃ ॥৫৬॥

ভারতকৌমুদী

শুশুভাতে ইতি। তৌ কৃষ্ণার্জ্জুনৌ। গোবৃষৌ গোশ্রেষ্ঠৌ বলীবর্দ্দৌ, সংরব্ধৌ ক্রুদ্ধৌ, বিষাণৈঃ শৃঙ্গৈর্যানি উল্লিখিতানি ক্ষতানি তৈঃ অঙ্কিতৌ চিহ্নিতদেহৌ ॥৫১॥

বাসিতি। মৃদুযুদ্ধতাং ভক্তিগৌরবাৎ কোমলং যুদ্ধম্। প্রতপন্তং দীপ্তম্। যুগান্তং প্রলয়ম্। বলে সৈন্যে। নামৃষ্যত নাসহত, মাধবঃ কৃষ্ণঃ ॥৫২—৫৪॥

উদিতি। যোগী সন্নদ্ধঃ, "যোগঃ সন্নহনোপায়"-ইত্যমরঃ, প্রচস্কন্দ অবততার ॥৫৫॥

অভীতি। ভুজৌ বাহূ এব প্রহরণমস্ত্রং যস্য সঃ। প্রতোদঃ কশা পাণৌ যস্য সঃ ॥৫৬॥

---

ক্রমে ভীষ্মের বাণে ক্ষতবিক্ষতদেহ নরশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন, পরস্পর শৃঙ্গের আঘাতচিহ্নে চিহ্নিতদেহ ও ক্রুদ্ধ দুইটা মহাবৃষের ন্যায় শোভা পাইতে থাকিলেন ॥৫১॥

এই সময়ে অর্জ্জুন কোমলভাবে যুদ্ধ করিতেছেন; অথচ ভীষ্ম উভয় সৈন্যের মধ্যস্থানে আসিয়া অনবরত বাণবর্ষণ করিতেছেন, সূর্য্যের ন্যায় সন্তাপ জন্মাইতেছেন, পাণ্ডবপক্ষের প্রধান প্রধান সৈন্য বধ করিতেছেন এবং যুধিষ্ঠির সৈন্যমধ্যে যেন প্রলয় ঘটাইতেছেন; ইহা দেখিয়া মহাবাহু ও বিপক্ষবীরহন্তা বসুদেবনন্দন কৃষ্ণ আর সহ্য করিতে পারিলেন না ॥৫২—৫৪॥

মাননীয় রাজা! তখন যুদ্ধসজ্জায় সজ্জিত কৃষ্ণ অর্জ্জুনের রজততুল্য শুভ্রবর্ণ অশ্বগুলিকে ত্যাগ করিয়া বিশাল রথ হইতে লাফাইয়া পড়িলেন ॥৫৫॥

এবং বাহুরূপশস্ত্রধারী, বলবান্, তেজস্বী ও কশাহস্ত কৃষ্ণ মুহুর্মুহু সিংহনাদ করিতে থাকিয়া ভীষ্মের দিকে ধাবিত হইলেন ॥৫৬॥

দারয়ন্নিব পদ্ভ্যাং স জগতীং জগদীশ্বরঃ।
ক্রোধতাম্রেক্ষণঃ কৃষ্ণো জিঘাংসুরমিতদ্যুতিঃ ॥৫৭॥
গ্রসন্নিব চ তেজাংসি তাবকানাং মহাহবে।
দৃষ্ট্বা মাধবমাক্রন্দে ভীষ্মায়োদ্যতমন্তিকে ॥৫৮॥
হতো ভীষ্মো হতো ভীষ্মস্তত্র তত্র বচো মহৎ।
অশ্রূয়ত মহারাজ! বাসুদেবভয়াত্তদা ॥৫৯॥ (বিশেষকম্)
পীতকৌষেয়সংবীতো মণিশ্যামো জনার্দ্দনঃ।
শুশুভে বিদ্রবন্ ভীষ্মং বিদ্যুন্মালা যথাম্বুদঃ ॥৬০॥
স সিংহ ইব মাতঙ্গং যুথর্ষভ ইবর্ষভম্।
অভিদুদ্রাব বেগেন বিনদন্ যাদবর্ষভঃ ॥৬১॥

ভারতকৌমুদী

দারয়ন্নিতি। জগতীং ভূমিম্। জিঘাংসুঃ ভীষ্মং হন্তুমিচ্ছুঃ। গ্রসন্নিব অধাবদিতি শেষঃ। আক্রন্দে দারুণে রণে। ভীষ্মায় ভীষ্মবধায়। মহৎ উচ্চৈঃ ॥৫৭—৫৯॥

পীতেতি। পীতেন পীতবর্ণেন কৌষেয়েণ বস্ত্রেণ সংবীত আবৃতদেহঃ, মণির্নীলমণিরিব শ্যামঃ শ্যামবর্ণঃ। বিদ্রবন্ অভিধাবন্। বিদ্যুন্মালী বিদ্যুন্মালাযুক্তঃ ॥৬০॥

স ইতি। যূথর্ষভো যূথপ্রধানো বৃষঃ, ঋষভং সাধারণবৃষম্ ॥৬১॥

---

জগতের অধীশ্বর ও অমিততেজা কৃষ্ণ পদভরে যেন সমরভূমি বিদীর্ণ করিতে থাকিয়া, ক্রোধে আরক্তনয়ন হইয়া, ভীষ্মকে বধ করিবার ইচ্ছা করিয়া, মহাযুদ্ধে আপনার পক্ষীয় যোদ্ধাদের তেজ গ্রাস করতই যেন ভীষ্মের দিকে ধাবিত হইলেন। মহারাজ! তখন মহাযুদ্ধে কৃষ্ণকে ভীষ্মবধের জন্য উদ্যত দেখিয়া 'ভীষ্ম নিহত হইলেন, ভীষ্ম নিহত হইলেন' এইরূপ নানাস্থানে কৃষ্ণের ভয়ে বিশাল কোলাহল শুনা গেল ॥৫৭—৫৯॥

তখন পীতবর্ণকৌষেয়বস্ত্রধারী এবং ইন্দ্রনীলমণির ন্যায় শ্যামবর্ণ কৃষ্ণ ভীষ্মের দিকে ধাবিত হইয়া বিদ্যুন্মালাযুক্ত মেঘের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৬০॥

তৎকালে সিংহ যেমন হস্তীর দিকে ধাবিত হয় এবং যূথপ্রাধন বৃষ যেরূপ সাধারণ বৃষের প্রতি ছুটিয়া যায়, সেইরূপ যদুবংশশ্রেষ্ঠ কৃষ্ণ সিংহনাদ করিতে করিতে বেগে ভীষ্মের দিকে ছুটিয়াছিলেন ॥৬১॥

---

(৫৭)...জগদীশ্বরঃ—পি। (৫৯)...হতো ভীষ্ম ইতি তত্র স্ম সৈনিকাঃ। ক্রোশন্তঃ প্রাব্রুবন্ সর্ব্বে বাসুদেবভয়ার্দ্দিতাঃ—নি। (৬১)...ঋষভ ইবর্ষভম্—রা বি।

তমাপতন্তং সংপ্রেক্ষ্য পুণ্ডরীকাক্ষমাহবে।
অসংভ্রমং রণে ভীষ্মো বিচকর্ষ মহদ্ধনুঃ।
উবাচ চৈব গোবিন্দমসংভ্রান্তেন চেতসা ॥৬২॥
এহ্যেহি পুণ্ডরীকাক্ষ! দেবদেব! নমোঽস্তু তে।
মামদ্য সাত্বতশ্রেষ্ঠ! পাতয়স্ব মহাহবে ॥৬৩॥
ত্বয়া হি দেব! সংগ্রামে হতস্যাপি মমানঘ!।
শ্রেয় এব পরং কৃষ্ণ! লোকে ভবতি সর্ব্বতঃ ॥৬৪॥
সম্ভাবিতোঽস্মি গোবিন্দ! ত্রৈলোক্যেনাদ্য সংযুগে।
প্রহরস্ব যথেষ্টং বৈ দাসোঽস্মি তব চানঘ! ॥৬৫॥
অন্বগেব ততঃ পার্থঃ সমভিদ্রুত্য কেশবম্।
নিজগ্রাহ মহাবাহুর্বাহুভ্যাং পরিগৃহ্য বৈ ॥৬৬॥

.......................................................................

## ভারতকৌমুদী

তমিতি। অসম্ভ্রমং সধৈর্য্যম্। বিচকর্ষ আকৃষ্টবিপরীতং সঙ্কুচিতং চকার। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬২॥

ত্রিভির্ভক্ত্যা প্রার্থয়তে এহীতি। সাত্বতো যদুবংশস্তত্র শ্রেষ্ঠ! ॥৬৩॥

ত্বয়েতি। সর্ব্বতঃ সর্ব্বত্র। ইহলোকে যশসঃ পরত্র চাক্ষয়স্বর্গস্য লাভাদিতি ভাবঃ ॥৬৪॥

সমিতি। সম্ভাবিতঃ সম্মানিতঃ, জগদীশ্বরেণ ত্বয়াপ্যাক্রমণাদিত্যাশয়ঃ ॥৬৫॥

অন্বগিতি। অন্বকতীতি অন্বক্ পশ্চাদ্‌গামী সন্। নিজগ্রাহ নিরুরোধ ॥৬৬॥

---

তখন ভীষ্ম যুদ্ধে কৃষ্ণকে আসিতে দেখিয়া অবিচলিতভাবে বিশাল ধনুখানাকে সঙ্কুচিত করিলেন এবং স্থিরচিত্তে কৃষ্ণকে বলিলেন—॥৬২॥

'পুণ্ডরীকাক্ষ! আসুন আসুন, দেবদেব! আপনাকে নমস্কার, সাত্বতশ্রেষ্ঠ! আপনি আজ মহাযুদ্ধে আমাকে নিপাতিত করুন ॥৬৩॥

দেব! নিষ্পাপ! কৃষ্ণ! আপনি যুদ্ধে আমাকে নিহত করিলেও উভয় লোকে আমার পরম মঙ্গলই হইবে ॥৬৪॥

কৃষ্ণ! আজ যুদ্ধে ত্রিজগদ্বাসী লোকের নিকটেই আমি সম্মানিত হইলাম। নিষ্পাপ প্রভো! আপনি ইচ্ছানুসারে আমাকে প্রহার করুন; আমি আপনার দাস' ॥৬৫॥

তাহার পর মহাবাহু অর্জ্জুন কৃষ্ণের পিছনে ছুটিয়া যাইয়া বাহুযুগলদ্বারা ধারণ করিয়া তাঁহাকে নিরুদ্ধ করিলেন ॥৬৬॥

---

(৬৫) ইতঃ পরম্ 'অর্জুন উবাচ' নি।

নিগৃহ্যমাণঃ পার্থেন কৃষ্ণো রাজীবলোচনঃ।
জগামৈবৈনমাদায় বেগেন পুরুষোত্তমঃ ॥৬৭॥
পার্থস্তু বিষ্টভ্য বলাচ্চরণৌ পরবীরহা।
নিজগ্রাহ হৃষীকেশং কথঞ্চিদ্দশমে পদে ॥৬৮॥
তত এবমুবাচার্ত্তঃ ক্রোধপর্য্যাকুলেক্ষণম্।
নিশ্বসন্তং যথা নাগমর্জ্জুনঃ প্রণয়াৎ সখা ॥৬৯॥
নিবর্ত্তস্ব মহাবাহো! নানৃতং কর্ত্তুমর্হসি।
যত্ত্বয়া কথিতং পূর্ব্বং ন যোৎস্যামীতি কেশব! ॥৭০॥
মিথ্যাবাদীতি লোকস্ত্বাং কথয়িষ্যতি মাধব!।
মমৈষ ভারঃ সর্ব্বো হি হনিষ্যামি পিতামহম্ ॥৭১॥
শপে কেশব! শস্ত্রেণ সত্যেন সুকৃতেন চ।
অন্তং যথা গমিষ্যামি শত্রূণাং শত্রুসূদন! ॥৭২॥

ভারতকৌমুদী

নিগৃহেতি। রাজীবলোচনঃ পদ্মনয়নঃ। এনং পার্থম্ ॥৬৭॥
পার্থ ইতি। বিষ্টভ্য আশ্রিত্য ধৃত্বা। পদে পদক্ষেপে ॥৬৮॥
তত ইতি। আর্ত্তঃ কৃষ্ণস্য প্রতিজ্ঞাভঙ্গসম্ভবাদ্দুঃখিতঃ। নাগং সর্পম্ ॥৬৯॥
নিবর্ত্তস্বেতি। অনৃতং মিথ্যা। পূর্ব্বং যুদ্ধোদযোগকালে ॥৭০॥
মিথ্যেতি। এষ শত্রুবিজয়রূপঃ, ভারো নির্বহণীয়ো বিষয়ঃ ॥৭১॥

---

অর্জ্জুন ধারণ করিলেও পদ্মনয়ন পুরুষোত্তম কৃষ্ণ তাঁহাকে লইয়াই বেগে কতক দূর গমন করিলেন ॥৬৭॥

কিন্তু বিপক্ষবীরহন্তা অর্জ্জুন বলপূর্ব্বক চরণযুগল ধারণ করিয়া কোন প্রকারে (অতিকষ্টে) দশম পদক্ষেপের সময়ে কৃষ্ণকে নিরুদ্ধ করিলেন ॥৬৮॥

তদনন্তর সখা অর্জ্জুন দুঃখিত হইয়া ক্রোধে অস্থিরনয়ন ও সর্পের ন্যায় নিশ্বাসত্যাগকারী কৃষ্ণকে প্রণয়বশতঃ এইরূপ বলিলেন—॥৬৯॥

'মহাবাহু! নিবৃত্ত হও, তুমি নিজের বাক্য মিথ্যা করিতে পারিবে না। কৃষ্ণ! তুমি পূর্ব্বে বলিয়াছিলে যে, 'আমি যুদ্ধ করিব না' ॥৭০॥

কৃষ্ণ! (তুমি আজ যুদ্ধ করিলে) লোকে তোমাকে মিথ্যাবাদী বলিবে। সুতরাং এ সমস্ত ভারই আমার; আমি ভীষ্মকে বধ করিব ॥৭১॥

---

(৬৭)···জগাম চৈনমাদায়—পি। (৬৯) তত এবমুবাচার্ত্তঃ—পি। (৭১)···লোকাস্ত্বাং কথয়িষ্যন্তি—বা দি।

অদ্যৈব পশ্য দুর্দ্ধর্ষং পাত্যমানং মহারথম্।
তারাপতিমিবাপূর্ণমন্তকালে যদৃচ্ছয়া ॥৭৩॥
মাধবস্তু বচঃ শ্রুত্বা ফাল্গুনস্য মহাত্মনঃ।
ন কিঞ্চিদুক্ত্বা সক্রোধ আরুরোহ রথং পুনঃ ॥৭৪॥
তৌ রথস্থৌ নরব্যাঘ্রৌ ভীষ্মঃ শান্তনবঃ পুনঃ।
ববর্ষ শরবর্ষেণ মেঘো বৃষ্ট্যা যথাচলৌ ॥৭৫॥
প্রাণানাদত্ত যোধানাং পিতা দেবব্রতস্তব।
গভস্তিভিরিবাদিত্যস্তোয়ানি শিশিরাত্যয়ে ॥৭৬॥

ভারতকৌমুদী

শপ ইতি। শপে শপথং করোমি। সুকৃতেন ধর্ম্মেণ। অন্তং শেষম্ ॥৭২॥
অদ্যেতি। মহারথং ভীষ্মম্। তারাপতিং চন্দ্রম্, আপূর্ণং পূর্ণমণ্ডলম্ ॥৭৩॥
মাধব ইতি। মাধবঃ কৃষ্ণঃ। ফাল্গুনস্য অর্জ্জুনস্য ॥৭৪॥
তাবিতি। তৌ কৃষ্ণার্জ্জুনৌ। অচলৌ পর্ব্বতৌ ॥৭৫॥
প্রাণানিতি। আদত্ত অগ্রহীৎ। গভস্তিভিঃ কিরণৈঃ। শিশিরাত্যয়ে বসন্তে ॥৭৬॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩॥ দ্বাদশাখ্যৈঃ দ্বাদশসংখ্যৈঃ ॥৪-৬০॥ মণিরিন্দ্রনীলঃ ॥৬১—৬৫॥ সর্ব্বতঃ ইহামুত্র চ ॥৬৬॥ অবক্ পশ্চাদ্‌গামী ॥৬৭—৭৪॥ আপূর্ণং কলাভিরিতি শেষঃ ॥৭৫—৮৪॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১০২॥

---

কেশব! শত্রুসূদন! আমি যে শত্রু শেষ করিব, সে বিষয়ে অস্ত্র, সত্য ও ধর্ম্মদ্বারা শপথ করিতেছি ॥৭২॥

প্রলয়কালে স্বভাবতই যেমন পূর্ণমণ্ডল চন্দ্র নিপাতিত হন, সেইরূপ দুর্দ্ধর্ষ ও মহারথ ভীষ্ম অদ্যই নিপাতিত হইবেন দেখ' ॥৭৩॥

মহাত্মা অর্জ্জুনের বাক্য শুনিয়া কৃষ্ণ কোন কথা না বলিয়া ক্রুদ্ধ অবস্থাতেই পুনরায় রথে আরোহণ করিলেন ॥৭৪॥

নরশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন রথস্থ হইলে, মেঘ যেমন দুইটা পর্ব্বতের উপরে জল বর্ষণ করে, সেইরূপ শান্তনুনন্দন ভীষ্ম পুনরায় তাঁহাদের উপরে শরবর্ষণ করিতে লাগিলেন ॥৭৫॥

মহারাজ! বসন্তকালে সূর্য্য যেমন কিরণদ্বারা জল গ্রহণ করেন, সেইরূপ আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম বাণদ্বারা বিপক্ষ যোদ্ধাদের প্রাণ গ্রহণ করিতে থাকিলেন ॥৭৬॥

---

(৭৪)···অকিঞ্চিদুক্ত্বা—নি বা। (৭৬)···তেজাংসি শিশিরাত্যয়ে—বা রা দি।

যথা কুরূণাং সৈন্যানি বভঞ্জুর্যুধি পাণ্ডবাঃ।
তথা পাণ্ডবসৈন্যানি বভঞ্জ যুধি তে পিতা ॥৭৭॥
হতবিদ্রুতসৈন্যাস্তু নিরুৎসাহা বিচেতসঃ।
নিরীক্ষিতুং ন শেকুস্তে ভীষ্মমপ্রতিমং রণে ॥৭৮॥
মধ্যং গতমিবাদিত্যং প্রতপন্তং স্বতেজসা।
তে বধ্যমানা ভীষ্মেণ শতশোঽথ সহস্রশঃ ॥৭৯॥
কুর্ব্বাণং সমরে কর্ম্মাণ্যতিমানুষবিক্রমম্।
বীক্ষাঞ্চক্রুর্মহারাজ! পাণ্ডবা ভয়পীড়িতাঃ ॥৮০॥ (যুগ্মকম্)
তথা পাণ্ডবসৈন্যানি দ্রাব্যমাণানি ভারত!।
ত্রাতারং নাধ্যগচ্ছন্ত গাবঃ পঙ্কগতা ইব ॥৮১॥

ভারতকৌমুদী

যথেতি। বভঞ্জুঃ আমর্দ্দয়ামাসুঃ। পিতা পিতৃপর্য্যায়ো ভীষ্মঃ ॥৭৭॥

হতেতি। হতা বিদ্রুতাঃ পলায়িতাশ্চ সৈন্যা যেষাং তে। বিচেতসঃ কর্ত্তব্যমূঢ়াঃ ॥৭৮॥

মধ্যমিতি। মধ্যং গগনস্য মধ্যদেশম্। অতিমানুষো বিক্রমো যস্য তৎ ভীষ্মম্। বীক্ষাঞ্চক্রুর্দদৃশুঃ। পাণ্ডবাঃ পাণ্ডবপক্ষীয়া যোদ্ধারঃ ॥৭৯—৮০॥

তথেতি। দ্রাব্যমাণানি আমর্দ্দ্যমানানি। নাধ্যগচ্ছন্ত নালভন্ত ॥৮১॥

---

পাণ্ডবেরা যেমন যুদ্ধে কৌরবসৈন্য মর্দ্দন করিতে লাগিলেন, আপনার জ্যেষ্ঠতাত ভীষ্মও তেমনই যুদ্ধে পাণ্ডবসৈন্য মর্দ্দন করিতে থাকিলেন ॥৭৭॥

কতক সৈন্য নিহত হইলে এবং কতক সৈন্য পলায়ন করিলে, পাণ্ডবপক্ষীয় যোদ্ধারা সমরাঙ্গনে অতুলনীয় যোদ্ধা ভীষ্মের দিকে দৃষ্টিপাত করিতেও সমর্থ হইল না ॥৭৮॥

মহারাজ! তৎকালে ভীষ্ম, আকাশের মধ্যস্থানবর্ত্তী সূর্য্যের ন্যায় আপন তেজে পাণ্ডবসৈন্যগণের সন্তাপ জন্মাইতেছিলেন এবং শত শত ও সহস্র সহস্র সৈন্য বধ করিতেছিলেন, আর অলৌকিক বিক্রমে যুদ্ধে অসাধারণ কার্য্য করিতেছিলেন। সুতরাং পাণ্ডবসৈন্যেরা ভয়ার্ত্ত হইয়া কেবল তাঁহাকে দেখিতেছিল ॥৭৯—৮০॥

এবং ভরতনন্দন! ভীষ্ম পাণ্ডবসৈন্য মর্দ্দন করিতে লাগিলে, তাহারা কর্দ্দমমগ্ন গোসমূহের ন্যায় রক্ষক পাইতে থাকিল না ॥৮১॥

---

(৭৯) মধ্যন্দিনমিবাদিত্যম্ — পি।

পিপীলিকা ইব ক্ষুণ্ণা দুর্ব্বলা বলিনা রণে।
তথৈব যোধা রাজেন্দ্র! ভীষ্মেণামিত্রঘাতিনা।
সমরে মৃদিতাঃ সর্ব্বে পাণ্ডবাঃ সহ সৃঞ্জয়ৈঃ ॥৮২॥
মহারথং ভারত! দুষ্প্রকম্পং শরৌঘিণং প্রতপন্তং নরেন্দ্রান্।
ভীষ্মং ন শেকুঃ প্রতিবীক্ষিতুং তে শরার্চ্চিষং সূর্য্যমিবাতপন্তম্ ॥৮৩॥
বিমৃদ্নতস্তস্য তু পাণ্ডুসেনামস্তং জগামাথ সহস্ররশ্মিঃ।
ততো বলানাং শ্রমকর্শিতানাং মনোঽবহারং প্রতি সংবভূব ॥৮৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে নবমদিবসযুদ্ধসমাপ্তৌ দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

পিপীলিকা ইতি। ক্ষুণ্ণা মর্দ্দিতাঃ। পাণ্ডবাস্তৎপক্ষীয়াঃ। বট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮২॥
মহেতি। দুঃখেন প্রকম্প্যত ইতি তম্। শরা অর্চ্চীংষীব যস্য তম্ ॥৮৩॥
বিমৃদ্নত ইতি। বলানাং সৈন্যানাম্। অবহারং তদ্দিবসীয়যুদ্ধসমাপ্তিম্ ॥৮৪॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

রাজশ্রেষ্ঠ! বলবান্ লোক যেমন দুর্ব্বল পিপীলিকাগণকে মর্দ্দন করে, সেইরূপ শত্রুহন্তা ভীষ্ম, সৃঞ্জয়গণের সহিত সমস্ত পাণ্ডবযোদ্ধাকেই যুদ্ধে মর্দ্দন করিলেন ॥৮২॥

ভরতনন্দন! মহারথ, অচালনীয়, বাণসমূহসমন্বিত, রাজগণের সন্তাপকারী, কিরণতুল্য-শরবিক্ষেপী এবং সূর্য্যের ন্যায় তেজস্বী ভীষ্মের প্রতি পাণ্ডবপক্ষীয় যোদ্ধারা দৃষ্টিপাত করিতেও সমর্থ হইল না ॥৮৩॥

এইভাবে ভীষ্ম যখন পাণ্ডবসৈন্য মর্দ্দন করিতেছিলেন, তখন সূর্য্য অস্তাচলে গমন করিলেন। তাহার পর পরিশ্রমক্লান্ত সৈন্যগণের মন সেই দিনের যুদ্ধ-সমাপ্তির প্রতি অভিলাষী হইল' ॥৮৪॥

——০:*:০——

(৮৩)…ভারত! নিষ্প্রকম্পম্—নি। ইতঃ পরং বিবিধাঃ পাঠভেদাঃ—নি। * '… সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ' বা,। 'ষড়ধিকশততমোঽধ্যায়ঃ' বা নি।

# ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ।

——:#:——

সঞ্জয় উবাচ।

যুধ্যতামেব তেষান্তু ভাস্করেঽস্তমুপাগতে।
সন্ধ্যা সমভবদ্‌ঘোরা নাপশ্যাম ততো রণম্ ॥১॥
ততো যুধিষ্ঠিরো রাজা সন্ধ্যাং সংদৃশ্য ভারত!।
বধ্যমানঞ্চ ভীষ্মেণ ত্যক্তাস্ত্রং ভয়বিহ্বলম্ ॥২॥
স্বসৈন্যঞ্চ পরাবৃত্তং পলায়নপরায়ণম্।
ভীষ্মঞ্চ যুধি সংরব্ধং পীড়য়ন্তং মহারথান্ ॥৩॥
সোমকাংশ্চ জিতান্ দৃষ্ট্বা নিরুৎসাহান্ মহারথান্।
চিন্তয়িত্বা ততো রাজ্ঞামবহারমরোচয়ৎ ॥৪॥ (বিশেষকম্)
ততোঽবহারং সৈন্যানাং চক্রে রাজা যুধিষ্ঠিরঃ।
তথৈব তব সৈন্যানামবহারো হ্যভূত্তদা ॥৫॥

---

ভারতকৌমুদী

যুধ্যতামিতি। যুধ্যতাং যুধ্যমানানাম্। নাপশ্যাম অন্ধকারাবরণাৎ ॥১॥

তত ইতি। অস্ত্রং ত্যক্তা পরাবৃত্তমিতি সম্বন্ধঃ। সংরব্ধং ক্রুদ্ধম্। রাজ্ঞাং ক্ষত্রিয়াণাম্, অবহারং যুদ্ধবিরামম্, অরোচয়ৎ অভ্যলাষয়ৎ ॥২—৪॥

---

সঞ্জয় বলিলেন—'তাঁহারা যুদ্ধ করিতেছিলেন, এই অবস্থাতেই সূর্য্য অস্তমিত হইলে, ভয়ঙ্কর সন্ধ্যাকাল উপস্থিত হইল। সুতরাং আমরা আর যুদ্ধ দেখিতে পারিলাম না ॥১॥

ভরতনন্দন! তাহার পর, সন্ধ্যাকাল আসিয়াছে, ভীষ্ম সৈন্যগণকে বধ করিতেছেন, আপন সৈন্যগণের মধ্যে কতকগুলি ভয়ে বিহ্বল হইয়া অস্ত্র ত্যাগ করিয়া ফিরিয়া দাঁড়াইয়াছে, অপর কতকগুলি পলায়ন করিতেছে, ভীষ্ম ক্রুদ্ধ হইয়া মহারথগণকে পীড়ন করিতেছেন, সোমকসৈন্যেরা পরাজিত হইয়াছে এবং মহারথেরাও নিরুৎসাহ হইয়া পড়িয়াছেন, এই সমস্ত দেখিয়া ও চিন্তা করিয়া রাজা যুধিষ্ঠির স্বপক্ষীয় রাজগণের যুদ্ধবিরামে অভিরুচি জন্মাইলেন ॥২—৪॥

---

(৩)... পীড়য়ন্তং মহারথম্ — রা নি। (৪) ... অবহারমকারয়ৎ — নি, ... রাজা অবহারমরোচয়ৎ — পি বা।

ততোঽবহারং সৈন্যানাং কৃত্বা তত্র মহারথাঃ।
ন্যবিশন্ত কুরুশ্রেষ্ঠ! সংগ্রামে ক্ষতবিক্ষতাঃ ॥৬॥
ভীষ্মস্য সমরে কর্ম্ম চিন্তয়ানাস্তু পাণ্ডবাঃ।
নালভন্ত তদা শান্তিং ভীষ্মবাণপ্রপীড়িতাঃ ॥৭॥
ভীষ্মোঽপি সমরে জিত্বা পাণ্ডবান্ সহসৃঞ্জয়ান্।
পূজ্যমানস্তব সুতৈর্ব্বন্দ্যমানশ্চ ভারত! ॥৮॥
ন্যবিশৎ কুরুভিঃ সার্দ্ধং হৃষ্টরূপৈঃ সমন্ততঃ।
ততো রাত্রিঃ সমভবৎ সর্ব্বভূতপ্রমোহিনী ॥৯॥ (যুগ্মকম্)
তস্মিন্ রাত্রিমুখে ঘোরে পাণ্ডবা বৃষ্ণিভিঃ সহ।
সৃঞ্জয়াশ্চ দুরাধর্ষা মন্ত্রায় সমুপাবিশন্ ॥১০॥

ভারতকৌমুদী

তত ইতি। সৈন্যানাং স্বকীয়ানাম্। অভূৎ ভীষ্মানুমত্যা ॥৫॥
তত ইতি। ন্যবিশন্ত, স্বস্বশিবিরেষিতি শেষঃ ॥৬॥
ভীষ্মস্যেতি। চিন্তয়ানাশ্চিন্তয়মানাঃ। মকারাগমাভাব আর্ষঃ ॥৭॥
ভীষ্ম ইতি। সৃঞ্জয়ৈঃ সহেতি সহসৃঞ্জয়াস্তান্। পূজ্যমানঃ কৃতযুদ্ধালোচনয়া প্রশস্যমানঃ। সর্ব্বভূতপ্রমোহিনী নিদ্রাসম্পাদনাদিত্যাশয়ঃ ॥৮—৯॥
তস্মিন্নিতি। ঘোরে মহামারীপরপ্রবৃত্তত্বাৎ। মন্ত্রায় মন্ত্রণাকরণায় ॥১০॥

---

তদনন্তর রাজা যুধিষ্ঠির আপন সৈন্যগণকে যুদ্ধে বিরত করিলেন এবং কৌরবসৈন্যেরাও সেইরূপই তখন বিরত হইল ॥৫॥

কৌরবশ্রেষ্ঠ! তৎপরে যুদ্ধে ক্ষতবিক্ষতদেহ মহারথেরা সৈন্যগণের যুদ্ধনিবৃত্তি করিয়া আপন আপন শিবিরে যাইয়া প্রবেশ করিলেন ॥৬॥

তখন ভীষ্মের বাণে প্রপীড়িত পাণ্ডবেরা যুদ্ধে ভীষ্মের কার্য্য চিন্তা করিতে থাকিয়া শান্তিলাভ করিতে পারিলেন না ॥৭॥

ভরতনন্দন! ভীষ্মও যুদ্ধে সৃঞ্জয়গণের সহিত পাণ্ডবগণকে জয় করিয়া আপনার পুত্রগণের নিকট প্রশংসা ও গৌরব লাভ করিতে থাকিয়া সকল দিকে আনন্দিত কৌরবগণের সহিত মিলিত হইয়া যাইয়া শিবিরে প্রবেশ করিলেন। তাহার পর সর্ব্বপ্রাণীর প্রমোহজনক রাত্রি উপস্থিত হইল ॥৮—৯॥

ওদিকে সেই ভয়ঙ্কর প্রদোষকালে দুর্দ্ধর্ষ পাণ্ডবগণ ও সৃঞ্জয়গণ বৃষ্ণিগণের সহিত মিলিত হইয়া মন্ত্রণা করিবার জন্য উপবেশন করিলেন ॥১০॥

---

(৯)···সর্ব্বভূতপ্রমোহনী—পি।

আত্মনিঃশ্রেয়সং সর্ব্বং প্রাপ্তকালং মহাবলাঃ।
মন্ত্রয়ামাসুরব্যগ্রা মন্ত্রনিশ্চয়কোবিদাঃ॥১১॥
ততো যুধিষ্ঠিরো রাজা মন্ত্রয়িত্বা চিরং নৃপ!।
বাসুদেবং সমুদ্বীক্ষ্য বচনঞ্চেদমব্রবীৎ॥১২॥
কৃষ্ণ! পশ্য মহাত্মানং ভীষ্মং ভীমপরাক্রমম্।
গজং নলবনানীব বিমৃদ্নন্তং বলং মম॥১৩॥
ন চৈবৈনং মহাত্মানমুৎসহামো নিরীক্ষিতুম্।
লেলিহ্যমানং সৈন্যেষু প্রবৃদ্ধমিব পাবকম্॥১৪॥
যথা ঘোরো মহানাগস্তক্ষকো বৈ বিষোল্বণঃ।
তথা ভীষ্মো রণে ক্রুদ্ধস্তীক্ষ্ণশস্ত্রঃ প্রতাপবান্॥১৫॥
গৃহীতচাপঃ সমরে প্রমুঞ্চন্ নিশিতান্ শরান্।
শক্যো জেতুং যমঃ ক্রুদ্ধো বজ্রপাণিশ্চ দেবরাট্॥১৬॥

ভারতকৌমুদী

আত্মেতি। আত্মনো নিঃশ্রেয়সং মঙ্গলম্ প্রাপ্তকালং কালোচিতম্॥১১॥
তত ইতি। বাসুদেবসমুদ্বীক্ষণং তৎপ্রাধান্যাদিতি ভাবঃ॥১২॥
কৃষ্ণেতি। পশ্য পর্য্যালোচয়। বিমৃদ্নন্তং বিশেষেণ মর্দ্দয়ন্তম্॥১৩॥
নেতি। উৎসহামঃ শক্নুমঃ। পুনঃ পুনর্লেঢ়ীতি লেলিহ্যমানস্তম্॥১৪॥
যথেতি। ইদং দ্বয়মেব সমানমপ্রতিবিধেয়মিতি ভাবঃ॥১৫॥

---

কর্ত্তব্যনিরূপণনিপুণ সেই মহাবলেরা স্থিরচিত্তে স্বপক্ষের কালোচিত সর্ব্বপ্রকার মঙ্গলের বিষয় আলোচনা করিলেন॥১১॥

রাজা! তাহার পর রাজা যুধিষ্ঠির দীর্ঘকাল মন্ত্রণা করিয়া কৃষ্ণের দিকে দৃষ্টিপাতপূর্ব্বক এই কথা বলিলেন—॥১২॥

'কৃষ্ণ! দেখ—হস্তী যেমন নলবন মর্দ্দন করে, সেইরূপ মহাত্মা ও ভীষণ-পরাক্রমশালী ভীষ্ম আমার সৈন্য মর্দ্দন করিতেছেন॥১৩॥

প্রজ্বলিত অগ্নির ন্যায় আমার সৈন্যগ্রাসে প্রবৃত্ত এই মহাত্মার প্রতি আমরা দৃষ্টিপাত করিতেও সমর্থ হইতেছি না॥১৪॥

বিষোন্মত্ত মহাসর্প তক্ষক যেমন ভয়ঙ্কর, তীক্ষ্ণশস্ত্র ও প্রতাপশালী ভীষ্মও তেমনই যুদ্ধে ক্রুদ্ধ অবস্থায় ভয়ঙ্কর॥১৫॥

ধনুর্দ্ধারী ও তীক্ষ্ণবাণক্ষেপী ক্রুদ্ধ যমকে, কিংবা বজ্রপাণি ইন্দ্রকে, অথবা

---

(১২)…বচনঞ্চেদমাদদে—বা রা নি।

বরুণঃ পাশভৃচ্চাপি সগদো বা ধনেশ্বরঃ।
ন তু ভীষ্মঃ সুসংক্রুদ্ধঃ শক্যো জেতুং মহাহবে ॥১৭॥ (যুগ্মকম্)
সোঽহমেবং গতে কৃষ্ণ! নিমগ্নঃ শোকসাগরে।
আত্মনো বুদ্ধিদৌর্বল্যাদ্ভীষ্মমাসাদ্য সংযুগে ॥১৮॥
বনং যাস্যামি দুর্দ্ধর্ষ! শ্রেয়ো মে তত্র বৈ গতম্।
ন যুদ্ধং রোচয়ে কৃষ্ণ! হন্তি ভীষ্মো হি নঃ সদা ॥১৯॥
যথা প্রজ্বলিতং বহ্নিং পতঙ্গঃ সমভিদ্রবন্।
একতো মৃত্যুমভ্যেতি তথাহং ভীষ্মমেযিবান্ ॥২০॥
ক্ষয়ং নীতোঽস্মি বার্ষ্ণেয়! রাজ্যহেতোঃ পরাক্রমী।
ভ্রাতরশ্চৈব মে শূরাঃ সায়কৈর্ভৃশপীড়িতাঃ ॥২১॥
মৎকৃতে ভ্রাতৃসৌহার্দ্দাদ্রাজ্যভ্রষ্টা বনং গতাঃ।
পরিক্লিষ্টা তথা কৃষ্ণা মৎকৃতে মধুসূদন! ॥২২॥

ভারতকৌমুদী

গৃহীত্বেতি। প্রমুঞ্চন্ নিক্ষিপন্। গদয়া সহেতি সগদঃ ॥১৬—১৭॥
স ইতি। গতে স্থিতে। বুদ্ধিদৌর্ব্বল্যাৎ বুদ্ধিদোষাদিত্যর্থঃ ॥১৮॥
বনমিতি। শ্রেয়ো তত্রম্ গতং গমনম্। হি যস্মাৎ, নঃ অস্মান্ ॥১৯॥
যথেতি। একত একং কেবলমিতি যাবৎ। এযিবান্ প্রাপ্তবান্ ॥২০॥
ক্ষয়মিতি। নীতো ভীষ্মেণেতি শেষঃ। সায়কৈর্ভীষ্মস্যৈব শরৈঃ ॥২১॥

পাশহস্ত বরুণকে বা গদাধারী কুবেরকেও যুদ্ধে জয় করা যাইতে পারে; কিন্তু মহাযুদ্ধে অত্যন্তক্রুদ্ধ ভীষ্মকে জয় করিতে পারা যায় না ॥১৬—১৭॥

কৃষ্ণ! এই অবস্থায় আমি নিজের বুদ্ধির দোষে যুদ্ধে ভীষ্মের সহিত মিলিত হইয়া শোকসাগরে মগ্ন হইলাম ॥১৮॥

অতএব দুর্দ্ধর্ষ কৃষ্ণ! আমি বনে যাইব, সেইখানে যাওয়াই আমার ভাল; কিন্তু আমি আর যুদ্ধ করিতে ইচ্ছা করি না! কারণ, প্রত্যহই ভীষ্ম আমাদিগকে সংহার করিতেছেন ॥১৯॥

পতঙ্গ (ফড়িং) যেমন প্রজ্বলিত অগ্নিকে পাইয়া অবশ্যই মৃত্যুকে বরণ করে, আমিও সেইরূপই ভীষ্মকে পাইয়া মৃত্যুকে বরণ করিয়াছি ॥২০॥

বৃষ্ণিনন্দন! আমি পরাক্রমশালী, অথচ রাজ্যের জন্য ভীষ্ম আমার ক্ষয় সাধন করিতেছেন এবং আমার বীর ভ্রাতারা ভীষ্মের বাণে অত্যন্ত পীড়িত হইতেছেন ॥২১॥

(২১)...শায়কৈর্ভৃশপীড়িতাঃ—পি।

জীবিতং বহু মন্যেঽহং জীবিতং হ্যস্য দুর্লভম্।
জীবিতস্যাস্য শেষেণ চরিষ্যে ধর্ম্মমুত্তমম্ ॥২৩॥
যদি তেঽহমনুগ্রাহ্যো ভ্রাতৃভিঃ সহ মাধব!।
স্বধর্ম্মস্যাবিরোধেন হিতং ব্যাহর কেশব! ॥২৪॥
এবং শ্রুত্বা বচস্তস্য কারুণ্যাদ্বহুবিস্তরম্।
প্রত্যুবাচ ততঃ কৃষ্ণঃ সান্ত্বয়ানো যুধিষ্ঠিরম্ ॥২৫॥
ধর্ম্মপুত্র! বিষাদং ত্বং মা কৃথাঃ সত্যসঙ্গর!।
যস্য তে ভ্রাতরঃ শূরা দুর্জয়াঃ শত্রুসূদনাঃ ॥২৬॥
অর্জ্জুনো ভীমসেনশ্চ বায়্বগ্নিসমতেজসৌ।
মাদ্রীপুত্রৌ চ বিক্রান্তৌ ত্রিদশানামিবেশ্বরৌ ॥২৭॥

ভারতকৌমুদী

মদিতি। মৎকৃতে মন্নিমিত্তম্। গতা ভ্রাতর ইত্যনুবৃত্তিঃ। কৃষ্ণা দ্রৌপদী ॥২২॥
জীবিতমিতি। বহু মন্যে সর্ব্বাধিকপ্রিয়ত্বাৎ। দুর্লভং ভীমাস্তিকে প্রাণাশঙ্কত্বাৎ ॥২৩॥
যদীতি। স্বধর্ম্মস্য ক্ষত্রিয়ধর্ম্মস্য। ব্যাহর ব্রূহি ॥২৪॥
এবমিতি। কারুণ্যাৎ স্বসৈন্যাদিষু দয়াবশাৎ। সান্ত্বয়ানঃ সান্ত্বয়মানঃ ॥২৫॥
ধর্ম্মেতি। হে সত্যসঙ্গর! সত্যপ্রতিজ্ঞ! শত্রূণাং সূদনা দময়িতারঃ ॥২৬॥
অর্জ্জুন ইতি। ত্রিদশানামীশ্বরাবিব দেবরাজদ্বয়মিব ॥২৭॥

---

মধুসূদন! আমার জন্যই তাঁহারা ভ্রাতৃসৌহার্দ্দবশতঃ বনে গিয়াছিলেন এবং আমার জন্যই দ্রৌপদী সর্ব্বপ্রকারে কষ্ট পাইয়াছেন ॥২২॥

আমি জীবনের অত্যন্ত আদর করি, অথচ সে জীবন আজ দুর্লভ হইয়া দাঁড়াইয়াছে। সুতরাং এখন হইতে সে জীবনের অবশিষ্ট অংশদ্বারা উত্তম ধর্ম্মাচরণ করিব ॥২৩॥

অতএব মাধব! ভ্রাতাদের সহিত আমি যদি তোমার অনুগ্রহের পাত্র হই, তবে কেশব! ক্ষত্রিয়ধর্ম্মের অবিরোধে আমার হিত বল' ॥২৪॥

দয়াবশতঃ যুধিষ্ঠিরের এইরূপ অতিবিস্তৃত বাক্য শুনিয়া তাহার পর কৃষ্ণ তাঁহাকে সান্ত্বনা দিবার জন্য বলিতে লাগিলেন—॥২৫॥

'সত্যপ্রতিজ্ঞ ধর্ম্মরাজ! আপনার ভ্রাতারা শত্রুদমনকারী দুর্জয় বীর। সুতরাং আপনি বিষাদ করিবেন না ॥২৬॥

---

(২৪)···সহ কেশব! রা নি। ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি। (২৫) অতঃ পরম্ 'শ্রীভগবানুবাচ' নি।

মাং বা নিযুঙ্‌ক্ষ্ব সৌহার্দ্দাদ্‌যোৎস্যে ভীষ্মেণ পাণ্ডব ! ।
ত্বৎপ্রযুক্তো মহারাজ ! কিং ন কুর্য্যাং মহাহবে ॥২৮॥
হনিষ্যামি রণে ভীষ্মমাহূয় পুরুষর্ষভম্ ।
পশ্যতাং ধার্ত্তরাষ্ট্রাণাং যদি নেচ্ছতি ফাল্গুনঃ ॥২৯॥
যদি ভীষ্মে হতে বীরে জয়ং পশ্যসি পাণ্ডব ! ।
হন্তাস্ম্যেকরথেনাদ্য কুরুবৃদ্ধং পিতামহম্ ॥৩০॥
পশ্য মে বিক্রমং রাজন্ ! মহেন্দ্রস্যেব সংযুগে ।
বিমুঞ্চন্তং মহাস্ত্রাণি পাতয়িষ্যামি তং রথাৎ ॥৩১॥
যঃ শত্রুঃ পাণ্ডুপুত্রাণাং মচ্ছত্রুঃ স ন সংশয়ঃ ।
মদর্থা ভবদর্থা যে যে মদীয়াস্তবৈব তে ॥৩২॥

ভারতকৌমুদী

ভ্রাতৄণামশক্তত্বসম্ভাবনায়াং পক্ষান্তরমাহ মামিতি। মহাহবে মহাযুদ্ধে ॥২৮।
হনিষ্যামীতি। নেচ্ছতি ভীষ্মং হন্তুমিতি শেষঃ, ফাল্গুনঃ অর্জ্জুনঃ ॥২৯।
যদীতি। পশ্যাসি সম্ভাবয়সি। একরথেন সহায়ান্তরং বিনৈবেত্যর্থঃ ॥৩০।
পশ্যেতি। বিমুঞ্চন্তং নিক্ষিপন্তম্। তং ভীষ্মম্ ॥৩১।
ত্বমত্র কথং প্রবর্ত্তেথা ইত্যাহ য ইতি। অর্থাঃ প্রয়োজনানি ধনানি বা ॥৩২।

---

অর্জ্জুন ও ভীমসেন বায়ু ও অগ্নির তুল্য তেজস্বী এবং বিক্রমশালী নকুল ও সহদেব যেন দুইটী দেবরাজ। ॥২৭॥

অথবা পাণ্ডুনন্দন মহারাজ! আপনি সৌহার্দ্দবশতঃ আমাকে নিযুক্ত করুন, আমি ভীষ্মের সহিত যুদ্ধ করিব। আপনি নিযুক্ত করিলে, আমি মহাযুদ্ধে কি না করিতে পারিব? ॥২৮॥

অর্জ্জুন যদি ভীষ্মকে বধ করিতে ইচ্ছা না করেন, তবে আমিই যুদ্ধে পুরুষশ্রেষ্ঠ ভীষ্মকে আহ্বান করিয়া ধার্ত্তরাষ্ট্রগণের সমক্ষেই তাঁহাকে বধ করিব ॥২৯॥

পাণ্ডুনন্দন! মহাবীর ভীষ্ম নিহত হইলেই যদি আপনি আপনার জয় হইবে বলিয়া মনে করেন, তবে আমি একরথেই আজ কুরুবৃদ্ধ ভীষ্মকে বধ করিব ॥৩০॥

রাজা! যুদ্ধে ইন্দ্রের ন্যায় আমার বিক্রম দর্শন করুন। ভীষ্ম মহাস্ত্র সকল নিক্ষেপ করিতে থাকিলেও আমি তাঁহাকে রথ হইতে পাতিত করিব ॥৩১॥

---

(৩২)···মদীয়া ভবদীয়া যে···পি।

তব ভ্রাতা মম সখা সম্বন্ধী শিষ্য এব চ।
মাংসান্যুৎকৃত্য দাস্যামি ফাল্গুনার্থে মহীপতে! ॥৩৩॥
এষ চাপি নরব্যাঘ্রো মৎকৃতে জীবিতং ত্যজেৎ।
এষ নঃ সময়স্তাত! তারয়েম পরস্পরম্ ॥৩৪॥
স মাং নিযুঙ্‌ক্ষ্ব রাজেন্দ্র! যাবৎ সজ্জো ভবাম্যহম্।
প্রতিজ্ঞাতমুপপ্লব্যে যত্তৎ পার্থেন পূর্ব্বতঃ ॥৩৫॥
পাতয়িষ্যামি গাঙ্গেয়মিত্যুলূকস্য সন্নিধৌ।
পরিরক্ষ্যমিদং তাবদ্বচঃ পার্থস্য ধীমতঃ ॥৩৬॥ (যুগ্মকম্)
অনুজ্ঞাতেন পার্থেন ময়া কার্য্যং ন সংশয়ঃ।
অথবা ফাল্গুনস্যৈষ ভারঃ পরিমিতো রণে ॥৩৭॥

ভারতকৌমুদী

তবেতি। ভ্রাতা অর্জ্জুনঃ। সম্বন্ধী ভগিনীপতিঃ ফাল্গুনার্থে অর্জ্জুনার্থে ॥৩৩॥
এষ ইতি। নরব্যাঘ্রঃ অর্জ্জুনঃ। সময়ঃ শপথঃ ॥৩৪॥
স ইতি। সজ্জো যুদ্ধায় সন্নদ্ধঃ। পরিরক্ষ্যং ময়েতি শেষঃ ॥৩৫—৩৬॥
অথেতি। কার্য্যং ভীষ্মপাতনং কর্ত্তব্যম্। ফাল্গুনস্যার্জ্জুনস্য, পরিমিত উপযুক্তঃ ॥৩৭॥

---

যে লোক পাণ্ডবগণের শত্রু, সে লোক আমারও শত্রু; এ বিষয়ে কোন সন্দেহ নাই। তা'র পর আপনার যেগুলি প্রয়োজন, আমারও সেইগুলিই প্রয়োজন এবং আমার যেগুলি প্রয়োজন, আপনারও সেইগুলিই প্রয়োজন ॥৩২॥

রাজা! আপনার ভ্রাতা (অর্জ্জুন) আমার সখা, ভগিনীপতি এবং শিষ্য। সুতরাং আমি অর্জ্জুনের জন্য নিজের গায়ের মাংসও ছেদন করিয়া দিতে পারি ॥৩৩॥

আবার এই নরশ্রেষ্ঠ অর্জ্জুনও আমার জন্য জীবন ত্যাগ করিতে পারেন। আর রাজা! আমাদের এইরূপ শপথ আছে যে, আমরা পরস্পরকে বিপদ্ হইতে উদ্ধার করিব ॥৩৪॥

সুতরাং রাজশ্রেষ্ঠ! আপনি আমাকে নিযুক্ত করুন, আমি যুদ্ধসজ্জায় সজ্জিত হই। তবে অর্জ্জুন পূর্ব্বে উপপ্লব্যনগরে উলূকের নিকটে সেই যে প্রতিজ্ঞা করিয়াছিলেন—'আমি ভীষ্মকে নিপাতিত করিব'। বুদ্ধিমান্ অর্জ্জুনের সেই বাক্য ত আমার অবশ্যই রক্ষা করিতে হইবে ॥৩৫—৩৬॥

---

(৩৬)···ইতি লোকস্য সন্নিধৌ···পি, ঘাতয়িষ্যামি গাঙ্গেয়মিতি লোকস্য সন্নিধৌ···বা।
(৩৭) অনুজ্ঞাতস্য পার্থেন···ফাল্গুনস্যৈব ভারঃ পরমিতঃ···পি বা।

স হনিষ্যতি সংগ্রামে ভীষ্মং পরপুরঞ্জয়ম্ ।
অশক্যমপি কুর্য্যাদ্ধি রণে পার্থঃ সমুদ্যতঃ ॥৩৮॥
ত্রিদশান্ বা সমুদ্যুক্তান্ সহিতান্ দৈত্যদানবৈঃ ।
নিহন্যাদর্জ্জুনঃ সংখ্যে কিমু ভীষ্মং নরাধিপ ! ॥৩৯॥
বিপরীতো মহাবীর্য্যো গতসত্ত্বোঽল্পজীবনঃ ।
ভীষ্মঃ শান্তনবো নূনং কর্ত্তব্যং নাববুধ্যতে ॥৪০॥

যুধিষ্ঠির উবাচ ।

এবমেতন্মহাবাহো ! যথা বদসি মাধব !
সর্বে হ্যেতে ন পর্য্যাপ্তাস্তব বেগবিধারণে ॥৪১॥
নিয়তং সমবাপ্স্যামি সর্বমেতদ্‌যথেপ্সিতম্ ।
যস্য মে পুরুষব্যাঘ্র ! ভবান্ পক্ষে ব্যবস্থিতঃ ॥৪২॥

ভারতকৌমুদী

স ইতি । স ফাল্গুনঃ । অশক্যমন্যেষামসাধ্যমপি ॥৩৮॥
ত্রিদশানিতি । ত্রিদশান্ দেবান্ । কিমু ভীষ্মং ন নিহন্যাদিত্যর্থঃ ॥৩৯॥
বীতি । বিপরীতো বিপরীতপক্ষগামী তৎপক্ষস্যাশ্রয়ত্বাৎ । গতসত্ত্বো নষ্টবলঃ ॥৪০॥
এবমিতি । এতে বিপক্ষাঃ ন পর্য্যাপ্তা ন শক্তাঃ ॥৪১॥
নিয়তমিতি । নিয়তং নিশ্চিতম্ । যথেপ্সিতং যথাভিলষিতম্ ॥৪২॥

সুতরাং অর্জ্জুন অনুমতি করিলে আমি একার্য্য করিব ; এ বিষয়ে কোন সন্দেহ নাই । অথবা যুদ্ধে অর্জ্জুনের পক্ষেই এটা উপযুক্ত ভার ॥৩৭॥

অতএব তিনিই যুদ্ধে বিপক্ষনগরবিজয়ী ভীষ্মকে বধ করিবেন। কেন না, অর্জুন উদ্যম করিলে যুদ্ধে অন্যের অসাধ্য কার্য্যও করিতে পারেন ॥৩৮॥

নরনাথ! দৈত্য ও দানবগণের সহিত সম্মিলিত ও সমুদ্যত দেবগণকেও অর্জ্জুন যুদ্ধে বধ করিতে পারেন, তাহাতে ভীষ্মকে কি বধ করিতে পারিবেন না ? ॥৩৯॥

মহাবীর শান্তনুনন্দন ভীষ্ম বিপরীত পক্ষ অবলম্বন করিয়াছেন, ক্ষীণবল ও অল্প-জীবন হইয়া পড়িয়াছেন এবং নিশ্চয়ই কর্ত্তব্য বুঝিতেছেন না' ॥৪০॥

যুধিষ্ঠির বলিলেন—'মহাবাহু কৃষ্ণ! তুমি যাহা বলিলে, সে সমস্তই সত্য ; কেন না, এই বিপক্ষেরা সকলেও তোমার বেগ ধারণ করিতে সমর্থ নহে ॥৪১॥

(৩৮) নিহনিষ্যতি সংগ্রামে···পি ।

সেন্দ্রানপি রণে দেবান্ জয়েয়ং জয়তাং বর!।
ত্বয়া নাথেন গোবিন্দ! কিমু ভীষ্মং মহারথম্ ॥৪৩॥
ন তু ত্বামনৃতং কর্ত্তুমুৎসহে স্বার্থগৌরবাৎ।
অযুধ্যমানঃ সাহায্যং যথোক্তং কুরু মাধব! ॥৪৪॥
সময়স্তু কৃতঃ কশ্চিন্মম ভীষ্মেণ সংযুগে।
মন্ত্রয়িষ্যে তবার্থায় ন তু যোৎস্যে কথঞ্চন ॥৪৫॥
দুর্য্যোধনার্থং যোৎস্যামি সত্যমেতদিতি প্রভো!।
স হি রাজ্যস্য মে দাতা মন্ত্রস্যৈব চ মাধব! ॥৪৬॥
তস্মাদ্দেবব্রতং ভূয়ো বধোপায়ার্থমাত্মনঃ।
ভবতা সহিতাঃ সর্ব্বে প্রয়াম মধুসূদন! ॥৪৭॥

## ভারতকৌমুদী

সেন্দ্রানিতি। জয়েয়ং জেতুং শক্নুয়াম্। নাথেন রক্ষকেণ ॥৪৩॥

নেতি। অনৃতং মিথ্যা মিথ্যাবাদিনমিত্যর্থঃ। স্বার্থস্য রাজ্যাদের্গৌরবাল্লিপ্সাতিরেকাৎ ॥৪৪॥

সময় ইতি। সময়ঃ শপথঃ, কৃতো যুদ্ধারম্ভকালে। কোঽসৌ সময় ইত্যাহ মন্ত্রেতি ॥৪৫॥

দুর্য্যোধনেতি, প্রভো ইত্যন্তো ভীষ্মশপথবাক্যানুবাদঃ। স ভীষ্মঃ, হি তস্মাৎ ॥৪৬॥

তস্মাদিতি। দেবব্রতং ভীষ্মম্, ভূয়ঃ পুনঃ, একবারপ্রয়াণাৎ ॥৪৭॥

---

অতএব পুরুষশ্রেষ্ঠ! যে আমার পক্ষে তুমি রহিয়াছ, সে আমি নিশ্চয়ই এই সমস্ত অভীষ্টই লাভ করিব ॥৪২॥

বিজয়িশ্রেষ্ঠ কৃষ্ণ! তুমি রক্ষক থাকায় আমি যুদ্ধে ইন্দ্রের সহিত দেবগণকেও জয় করিতে পারি; তাহাতে মহারথ ভীষ্মের কথা আর কি বলিব ॥৪৩॥

কিন্তু আমি স্বার্থের গুরুত্বনিবন্ধন তোমাকে মিথ্যাবাদী করিতে পারি না। সুতরাং মাধব! তুমি যুদ্ধ না করিয়া যথোক্ত সাহায্যই করিতে থাক ॥৪৪॥

(দেখ,) যুদ্ধের প্রারম্ভে ভীষ্ম আমার নিকট একটা শপথ করিয়াছিলেন যে, 'যুধিষ্ঠির! আমি তোমার হিতের জন্য মন্ত্রণা দিব, কিন্তু কোন প্রকারেই তোমার পক্ষে থাকিয়া যুদ্ধ করিতে পারিব না ॥৪৫॥

কিন্তু রাজা! দুর্য্যোধনের পক্ষে থাকিয়াই যুদ্ধ করিব; ইহা সত্য।' সুতরাং কৃষ্ণ! ভীষ্ম নিশ্চয়ই আমাকে মন্ত্রণা দিবেন এবং আমাকে রাজ্য দান করিবার পক্ষেও তাঁহার ইচ্ছা আছে ॥৪৬॥

---

(৪৪)...স্বার্থগৌরবাৎ...রা নি।

তদ্বয়ং সহিতা গত্বা ভীষ্মমাশু নরোত্তমম্ ।
ন চিরাৎ সর্বে বার্ষ্ণেয়! মন্ত্রং পৃচ্ছাম কৌরবম্ ॥৪৮॥
স বক্ষ্যতি হিতং বাক্যং তথ্যমস্মান্ জনার্দ্দন! ।
যথা চ বক্ষ্যতে কৃষ্ণ! তথা কর্ত্তাস্মি সংযুগে ॥৪৯॥
স নো জয়স্য দাতা স্যান্মন্ত্রস্য চ দৃঢ়ব্রতঃ ।
বালাঃ পিত্রা বিহীনাশ্চ তেন সংবর্দ্ধিতা বয়ম্ ॥৫০॥
তঞ্চেৎ পিতামহং বৃদ্ধং হন্তুমিচ্ছামি মাধব! ।
পিতুঃ পিতরমিষ্টঞ্চ ধিগস্তু ক্ষত্রজীবিকাম্ ॥৫১॥

সঞ্জয় উবাচ ।

ততোঽব্রবীম্মহারাজ! বার্ষ্ণেয়ঃ কুরুনন্দনম্ ।
রোচতে মে মহাপ্রাজ্ঞ! রাজেন্দ্র! তব ভাষিতম্ ॥৫২॥

ভারতকৌমুদী

তদিতি। নরোত্তমত্বাদেবাসৌ নানিষ্টং করিষ্যতীতি ভাবঃ কৌরবং ভীষ্মম্ ॥৪৮॥
স ইতি। স ভীষ্মঃ। তথ্যং সত্যম্। বক্ষ্যতে ভীষ্ম ইতি শেষঃ ॥৪৯॥
স ইতি। নঃ অস্মাকম্। তদ্ভয়দানং প্রতি হেতুমাহ বালা ইতি। ৫০।
তমিতি। চেৎ যদ্যপ্যর্থঃ। পিতরং পিতৃপর্য্যায়ম্, ইষ্টং প্রিয়ম্ ॥৫১॥
তত ইতি। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশীয়ঃ কৃষ্ণঃ। ভাষিতম্ উক্তং বাক্যম্ ॥৫২॥

অতএব মধুসূদন! আমরা সকলে তোমার সহিত মিলিত হইয়া ভীষ্মের বধের উপায় জানিবার জন্য তাঁহার নিকট আবার যাইব ॥৪৭॥

বৃষ্ণিনন্দন! আমরা সকলে মিলিত হইয়া সত্বরই নরশ্রেষ্ঠ ভীষ্মের নিকট যাইয়া সত্বরই তাঁহার নিকট তাঁহার বধের পরামর্শ জিজ্ঞাসা করিব ॥৪৮॥

জনার্দ্দন কৃষ্ণ! নিশ্চয়ই তিনি আমাদের নিকট আমাদের হিতজনক সত্য বাক্য বলিবেন। তিনি যেমন বলিবেন, আমি যুদ্ধে তেমন করিব ॥৪৯॥

দৃঢ়প্রতিজ্ঞ ভীষ্ম নিশ্চয়ই আমাদিগকে জয় ও মন্ত্রণা দান করিবেন। কারণ, তিনিই বালক ও পিতৃহীন অবস্থায় আমাদিগকে বর্দ্ধিত করিয়াছিলেন ॥৫০॥

হায়! কৃষ্ণ! বৃদ্ধ, পিতার পিতৃপর্য্যায় এবং ভক্তিভাজন সেই ভীষ্মকে যে আমি বধ করিবার ইচ্ছা করিতেছি, ইহাতে ক্ষত্রিয়ধর্ম্মকে ধিক্কার দিতেছি' ॥৫১॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ! তাহার পর কৃষ্ণ যুধিষ্ঠিরকে বলিলেন—"মহাপ্রাজ্ঞ রাজশ্রেষ্ঠ! আপনার বাক্যে আমার অভিরুচি জন্মিয়াছে ॥৫২॥

(৪৮)···নরোত্তমম্। রুচিতে তব পৃচ্ছামি মন্ত্রং বার্ষ্ণেয়! মা চিরম্—নি।

দেবব্রতঃ কৃতী ভীষ্মঃ প্রেক্ষিতেনাপি নির্দ্দহেৎ।
গম্যতাং স বধোপায়ং প্রষ্টুং সাগরগাসুতম্ ॥৫৩॥
বক্তুমর্হতি সত্যং স ত্বয়া পৃষ্টো বিশেষতঃ।
তে বয়ং তত্র গচ্ছামঃ প্রষ্টুং কুরুপিতামহম্ ॥৫৪॥
গত্বা শান্তনবং বৃদ্ধং মন্ত্রং পৃচ্ছাম ভারত!।
স নো দাস্যতি মন্ত্রং যং তেন যোৎস্যামহে পরান্ ॥৫৫॥
এবমামন্ত্র্য তে বীরাঃ পাণ্ডবাঃ পাণ্ডুপূর্বজ!।
জগ্মুস্তে সহিতাঃ সর্বে বাসুদেবশ্চ বীর্য্যবান্ ॥৫৬॥
বিমুক্তশস্ত্রকবচা ভীষ্মস্য সদনং প্রতি।
প্রবিশ্য চ তদা ভীষ্মং শিরোভিঃ প্রণিপেদিরে ॥৫৭॥

ভারতকৌমুদী

দেবেতি। নির্দ্দহেৎ, অতো বিপক্ষাক্রমণাশঙ্কা নাস্তীতি ভাবঃ। সাগরগা গঙ্গা ॥৫৩॥
বক্তুমিতি। বিশেষতো ভবতোঽতিপ্রিয়ত্বাত্তস্যেত্যাশয়ঃ ॥৫৪॥
গত্বেতি। মন্ত্রং তদ্বধবিষয়ে মন্ত্রণাম্। নঃ অস্মাকম্ ॥৫৫॥
এবমিতি। আমন্ত্র্য সম্যঙ্ মন্ত্রয়িত্বা। জগ্মুর্ভীষ্মভবনমিতি শেষঃ ॥৫৬॥
বিমুক্তেতি। প্রণিপেদিরে প্রণিপত্য প্রাপুঃ ॥৫৭॥

---

কারণ, কার্য্যনিপুণ দেবব্রত ভীষ্ম দৃষ্টিপাতদ্বারাও লোককে দগ্ধ করিতে পারেন। অতএব ভীষ্মের বধের উপায় জিজ্ঞাসা করিবার জন্য তাঁহার নিকটেই গমন করা হউক ॥৫৩॥

বিশেষতঃ আপনি জিজ্ঞাসা করিলে, তিনি অবশ্যই (নিজের বধের উপায়) বলিবেন। অতএব চলুন, আমরা তাহা জিজ্ঞাসা করিবার জন্য তাঁহার নিকটেই যাই ॥৫৪॥

ভরতনন্দন! আমরা যাইয়া বৃদ্ধ ভীষ্মের নিকটে জয়লাভের পরামর্শ জিজ্ঞাসা করি। তা'র পর তিনি যে পরামর্শ দিবেন, তদনুসারে আমরা বিপক্ষদের সহিত যুদ্ধ করিব' ॥৫৫॥

পাণ্ডুপূর্বজ! সেই বীর পাণ্ডবেরা এবং বলবান্ কৃষ্ণ এইরূপ আলোচনা করিয়া সকলে মিলিত হইয়া ভীষ্মের শিবিরের দিকে প্রস্থান করিলেন ॥৫৬॥

তাঁহারা অস্ত্র ও কবচ পরিত্যাগ করিয়া ভীষ্মের শিবিরে যাইয়া মস্তক অবনত করিয়া তাঁহাকে প্রণাম করিলেন ॥৫৭॥

---

(৫৩)...গম্যতাং স্ববধোপায়ম...নি। (৫৫) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

পূজয়ন্তো মহারাজ! পাণ্ডবা ভরতর্ষভম্।
প্রণম্য শিরসা চৈনং ভীষ্মং শরণমভ্যয়ুঃ ॥৫৮॥
তানুবাচ মহাবাহুর্ভীষ্মঃ কুরুপিতামহঃ।
স্বাগতং তব বার্ষ্ণেয়! স্বাগতং তে ধনঞ্জয়! ॥৫৯॥
স্বাগতং ধর্ম্মপুত্রায় ভীমায় যময়োস্তথা।
কিং বা কার্য্যং করোম্যদ্য যুষ্মাকং প্রীতিবর্দ্ধনম্ ॥৬০॥
যুদ্ধাদন্যত্র হে বৎসাঃ! প্রীয়ন্তাং মা বিশঙ্কথ।
সর্ব্বাত্মনাপি কর্ত্তাস্মি যদ্যপি স্যাৎ সুদুষ্করম্ ॥৬১॥ (যুগ্মকম্)
তথা ব্রুবাণং গাঙ্গেয়ং প্রীতিযুক্তং পুনঃ পুনঃ।
উবাচ রাজা দীনাত্মা প্রীতিপূর্ব্বমিদং বচঃ ॥৬২॥
কথং জয়েম সর্ব্বজ্ঞ! কথং রাজ্যং লভেমহি।
প্রজানাং সংশয়ো ন স্যাৎ কথং তন্মে বদ প্রভো! ॥৬৩॥

---

### ভারতকৌমুদী

পূজয়ন্ত ইতি। পূজয়ন্তঃ অঞ্জলিবন্ধনেন গৌরবাস্পদীকুর্ব্বন্তঃ। অভ্যয়ুঃ প্রাপ্তাঃ ॥৫৮॥
তানিতি। স্বাগতং শুভেনাগমনং কিমিতি কাকুঃ, হে বার্ষ্ণেয়! কৃষ্ণ ॥৫৯॥
স্বাগতমিতি। যময়োর্নকুলসহদেবয়োঃ। অন্যত্র অন্তৎ। বিশঙ্কথ শঙ্কধ্বম্ ॥৬০—৬১॥
তথেতি। গাঙ্গেয়ং ভীষ্মম্। দীনাত্মা কাতরচিত্তঃ সন্ ॥৬২॥

মহারাজ! ক্রমে পাণ্ডবেরা মস্তকদ্বারা প্রণাম করিয়া অঞ্জলিবন্ধনপূর্ব্বক সম্মান দেখাইয়া ভীষ্মের শরণাপন্ন হইলেন ॥৫৮॥

---

তখন মহাবাহু কুরুপিতামহ ভীষ্ম তাঁহাদিগকে বলিলেন—'বৃষ্ণিনন্দন! আপনার শুভাগমন ত? অর্জ্জুন! তোমার শুভাগমন ত? ॥৫৯॥

ধর্ম্মপুত্র! (যুধিষ্ঠির!) ভীমসেন! নকুল! ও সহদেব! তোমাদের শুভাগমন ত? বৎসগণ! যুদ্ধ ব্যতীত তোমাদের প্রীতিবর্দ্ধক কোন্ কার্য্য আমি আজ করিব, (তাহা বল;) তোমরা কোন আশঙ্কা করিও না, আশ্বস্ত থাক। তোমাদের কার্য্য যদি অতিদুষ্করও হয়, তথাপি আমি সর্ব্বপ্রযত্নে তাহা করিব' ॥৬০—৬১॥

ভীষ্ম প্রণয়পূর্ব্বক বার বার সেইরূপ বলিতে লাগিলে, যুধিষ্ঠির কাতর হইয়া প্রীতিপূর্ব্বক এই কথা বলিলেন—॥৬২॥

---

(৫৮)···শরণমভ্যয়ুঃ—পি (৬) পূর্ব্বার্দ্ধং পি বা ব রা নাস্তি।···যদপি স্যাৎ সুদুষ্করম্—বা রা নি।

ভবান্ হি নো বধোপায়ং ব্রবীতু স্বয়মাত্মনঃ।
ভবন্তং সমরে বীর! বিষহেম কথং বয়ম্ ॥৬৪॥
ন হি তে সূক্ষ্মমপ্যস্তি রন্ধ্রং কুরুপিতামহ!।
মণ্ডলেনৈব ধনুষা দৃশ্যসে সংযুগে সদা ॥৬৫॥
আদদানং সন্দধানং বিকর্ষন্তং ধনুর্ন চ।
পশ্যামস্ত্বাং মহাবাহো! রথে সূর্য্যমিব স্থিতম্ ॥৬৬॥
রথাশ্বনরনাগানাং হন্তারং পরবীরহন্!।
কোঽথবোৎসহতে জেতুং ত্বাং পুমান্ ভরতর্ষভ! ॥৬৭॥
বর্ষতা শরবর্ষাণি মহান্তি পুরুষর্ষভ!।
ক্ষয়ং নীতা হি পৃতনা সংযুগে মহতী মম ॥৬৮॥

## ভারতকৌমুদী

কথমিতি। প্রজানাং পুত্রাদিসন্তানানাম্, সংশয়ো যুদ্ধে জীবনসন্দেহঃ ॥৬৩॥

ভবানিতি। নঃ অস্মান্। ক্ষত্রিয়াণাং যুদ্ধে মৃত্যোরেব শ্রেয়স্করত্বাদিয়ং প্রার্থনোপপদ্যতে ॥৬৪॥

নেতি। রন্ধ্রং প্রহারাবসর ইত্যর্থঃ। মণ্ডলেন গোলাকারেণ ধনুষা যুক্তঃ ॥৬৫॥

আদদানমিতি। শরমিতি শেষঃ। শরাণামাদানাদিকং ন পশ্যাম ইত্যর্থঃ ॥৬৬॥

রথেতি। নাগো হস্তী। উৎসহতে শক্নোতি ॥৬৭॥

---

'সর্বজ্ঞ! প্রভু! আমরা কি করিয়া বিজয়ী হইব? কি প্রকারেই বা রাজ্য লাভ করিব? কোন্ ভাবেই বা সন্তানগণের জীবনসন্দেহ হইবে না? এই সকল বিষয় আপনি আমার নিকট বলুন ॥৬৩॥

পিতামহ! আপনি নিজেই নিজের বধের উপায় আমাদের নিকট বলুন। বীর! আমরা কি প্রকারে যুদ্ধে আপনাকে সহ্য করিব? ॥৬৪॥

কারণ, পিতামহ! যুদ্ধের সময় আপনার অতিসূক্ষ্ম ছিদ্রও থাকে না; কেবল মণ্ডলাকারকার্ম্মুকযুক্ত অবস্থাতেই আপনাকে সর্বদা দেখা যায় ॥৬৫॥

মহাবাহু! আপনি কখন বাণ গ্রহণ করেন, কখন সন্ধান করেন, কখন বা ধনু আকর্ষণ করেন, তাহার কিছুই দেখা যায় না; কেবল রথে সূর্য্যের ন্যায় থাকিতে দেখা যায় ॥৬৬॥

বিপক্ষবীরহন্তা ভরতশ্রেষ্ঠ! আপনি হস্তী, অশ্ব, রথ ও পদাতি সংহার করিতে থাকেন। সুতরাং কোন্ মানুষ আপনাকে জয় করিতে সমর্থ হয়? ॥৬৭॥

---

(৬৬) ... সূর্য্যমিবাপরম্ — বা রা নি।

যথা যুধি জয়েম ত্বাং যথা রাজ্যং ভবেন্মম।
মম সৈন্যস্য চ ক্ষেমং তন্মে ব্রূহি পিতামহ! ॥৬৯॥
ততোঽব্রবীচ্ছান্তনবঃ পাণ্ডবান্ পাণ্ডুপূর্বজ!।
ন কথঞ্চন কৌন্তেয়! ময়ি জীবতি সংযুগে ॥৭০॥
জয়ো ভবতি ধর্ম্মজ্ঞ! সত্যমেতদ্ব্রবীমি তে।
নির্জিতে ময়ি যুদ্ধেন রণে জেষ্যথ পাণ্ডবাঃ! ॥৭১॥ (যুগ্মকম্)
ক্ষিপ্রং ময়ি প্রহরত যদীচ্ছথ রণে জয়ম্।
অনুজানামি বঃ পার্থাঃ! প্রহরধ্বং যথাসুখম্ ॥৭২॥
এবং হি সুকৃতং মন্যে ভবতাং বিদিতো হ্যহম্।
হতে ময়ি হতং সর্ব্বং তস্মাদেবং বিধীয়তাম্ ॥৭৩॥

ভারতকৌমুদী

বর্ধতেতি। বর্ষতা ভবতেতি শেষঃ। পৃতনা সেনা ॥৬৮॥
যথেতি। ক্ষেমং মঙ্গলম্ ॥৬৯॥
তত ইতি। শান্তনবো ভীষ্মঃ। ভবতীতি ভবিষ্যৎসামীপ্যে বর্ত্তমানা ॥৭০—৭১॥
ক্ষিপ্রমিতি। নন্থ গুরোরপি গুরৌ ত্বয়ি প্রহারে মহাপাপমিত্যাহ অন্বিতি ॥৭২॥
এবমিতি। সুকৃতং যুষ্মাভিঃ সুষ্ঠু কৃতম্। সর্ব্বং হতং কৌরববলস্য মৎপ্রধানত্বাৎ ॥৭৩॥

---

পুরুষশ্রেষ্ঠ! আপনি যুদ্ধে বিশাল শরবর্ষণ করিয়া করিয়া আমার বিশাল সেনা ক্ষয় করিয়া তুলিয়াছেন ॥৬৮॥

অতএব পিতামহ! আমি যেভাবে আপনাকে জয় করিতে পারি, যেভাবে আমার রাজ্য হইতে পারে এবং যেভাবে আমার সৈন্যের মঙ্গল হয়, তাহা আপনি বলুন' ॥৬৯॥

পাণ্ডুজ্যেষ্ঠ রাজা! তাহার পর ভীষ্ম পাণ্ডবগণকে বলিলেন—'ধর্ম্মজ্ঞ কুন্তীনন্দন! অপর পাণ্ডবগণ! আমি সত্য বলিতেছি—আমি জীবিত থাকিতে কোন প্রকারেই যুদ্ধে তোমাদের জয় হইবে না; আর আমাকে জয় করিতে পারিলে যুদ্ধে জয় করিতে পারিবে ॥৭০—৭১॥

পাণ্ডবগণ! যদি যুদ্ধে জয় লাভ করিবার ইচ্ছা কর, তবে সত্বর আমাকে প্রহার কর। আমি তোমাদিগকে অনুমতি দিতেছি, তোমরা যথাসুখে আমাকে প্রহার কর ॥৭২॥

আমি মনে করি—এইরূপ করিলেই ভাল করা হইবে। কেন না, আমি

---

(৬৯) ... রাজ্যং ভৃশং মম ... বা রা নি। ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

যুধিষ্ঠির উবাচ।

ব্রূহি তস্মাদুপায়ং নো যথা যুদ্ধে জয়েমহি।
ভবন্তং সমরে ক্রুদ্ধং দণ্ডহস্তমিবান্তকম্ ॥৭৪॥
শক্যো বজ্রধরো জেতুং বরুণোঽপি যমস্তথা।
ন ভবান্ সমরে শক্যঃ সেন্দ্রৈরপি সুরাসুরৈঃ ॥৭৫॥

ভীষ্ম উবাচ।

সত্যমেতন্মহারাজ! যথা বদসি পাণ্ডব!।
নাহং শক্যো রণে জেতুং সেন্দ্রৈরপি সুরাসুরৈঃ ॥৭৬॥
আত্তশস্ত্রো রণে যুক্তো গৃহীতবরকার্ম্মুকঃ।
ন্যস্তশস্ত্রস্তু মাং রাজন্! এতে হন্যুর্মহারথাঃ ॥৭৭॥ (যুগ্মকম্)
নিক্ষিপ্তশস্ত্রে পতিতে বিমুক্তকবচধ্বজে।
দ্রবমাণে চ ভীতে চ তবাস্মীতি চ বাদিনি ॥৭৮॥

ভারতকৌমুদী

ব্রূহীতি। নঃ অস্মান্। অন্তকং যমম্ ॥৭৪॥
শক্য ইতি। বজ্রধর ইন্দ্রঃ। শক্যো জেতুমিত্যনুবৃত্তিঃ ॥৭৫॥
সত্যমিতি। সুরাসুরৈর্দেবদানবৈঃ। আত্তশস্ত্রো গৃহীতাস্ত্রঃ, যুক্তো ব্যাপৃতঃ ॥৭৬—৭৭॥

---

কিরূপ, তাহা ত তোমরা জান। সুতরাং আমি নিহত হইলে, সকলেই নিহত হইবে। অতএব এইরূপই কর' ॥৭৩॥

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! অতএব দণ্ডহস্ত যমের ন্যায় যুদ্ধে ক্রুদ্ধ আপনাকে আমরা যেভাবে জয় করিতে পারিব, সেই উপায় আপনি আমাদিগকে বলুন ॥৭৪॥

ইন্দ্র, বরুণ বা যমকেও জয় করিতে পারা যায়, কিন্তু ইন্দ্রের সহিত সমস্ত দেবাসুরেরাও আপনাকে যুদ্ধে জয় করিতে পারেন না' ॥৭৫॥

ভীষ্ম বলিলেন—'পাণ্ডুনন্দন মহারাজ! তুমি যাহা বলিলে, তাহা সত্য। আমি অস্ত্র ও উত্তম ধনু ধারণ করিয়া যুদ্ধে ব্যাপৃত থাকিলে, ইন্দ্রের সহিত সমস্ত দেবাসুরেরাও আমাকে জয় করিতে সমর্থ হন না। কিন্তু রাজা! আমি অস্ত্র ত্যাগ করিলে এই মহারথেরা আমাকে বধ করিতে পারিবেন ॥৭৬—৭৭॥

অস্ত্রশূন্য, ভূতলপতিত, কবচ ও ধ্বজরহিত, পলায়মান, ভীত, 'আমি

---

(৭৪) ... বরুণোঽথ যমস্তথা ... রা নি। (৭৬) সত্যমেতন্মহাবাহো! ... রা নি। (৭৭) .... রণে যত্তঃ ... রা নি। (৭৮) নিক্ষিপ্য শস্ত্রে

ততোঽর্জ্জুনো জাতমন্যুর্বার্ষ্ণেয়ং বীক্ষ্য পীড়িতম্ ।
দুঃশাসনং শতেনাজৌ নারাচানাং সমার্পয়ৎ ॥৩২॥
তে তস্য কবচং ভিত্ত্বা পপুঃ শোণিতমাহবে ।
যথৈব পন্নগা রাজংস্তড়াগং তৃষিতাস্তথা ॥৩৩॥
দুঃশাসনস্ত্রিভিঃ ক্রুদ্ধঃ পার্থং বিব্যাধ পত্রিভিঃ ।
ললাটে ভরতশ্রেষ্ঠ ! শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৩৪॥
ললাটস্থৈশ্চ তৈর্বাণৈঃ শুশুভে পাণ্ডবো রণে ।
যথা মেরুর্মহারাজ ! শৃঙ্গৈরত্যর্থমুচ্ছ্রিতৈঃ ॥৩৫॥
সোঽতিবিদ্ধো মহেম্বাসঃ পুত্রেণ তব ধন্বিনা ।
ব্যরাজত রণে পার্থঃ কিংশুকঃ পুষ্পবানিব ॥৩৬॥

ভারতকৌমুদী

দুঃশাসন ইতি । পাণ্ডবমর্জ্জুনম্ । বিংশত্যা বিশিখৈরিতি সম্বন্ধঃ ॥৩১॥
তত ইতি । জাতমন্যুরুৎপন্নক্রোধঃ, বার্ষ্ণেয়ং কৃষ্ণম্ । সমার্পয়দপীড়য়ৎ ॥৩২॥
ত ইতি । তড়াগং জলাশয়তীরং ভিত্ত্বা তজ্জলং পিবন্তীত্যর্থঃ ॥৩৩॥
দুঃশাসন ইতি । পত্রাণি কঙ্কপক্ষা এষাং সন্তীতি তৈরিত্যপুনরুক্তিঃ ॥৩৪॥
ললাটস্থৈরিতি । পাণ্ডবোঽর্জ্জুনঃ । মেরুঃ পর্ব্বতঃ । উচ্ছ্রিতৈরুন্নতৈঃ ॥৩৫॥
স ইতি । পুষ্পবানিবেত্যনেন পার্থস্য রক্তাক্ততা সূচিতা ॥৩৬॥

মহারাজ ! ক্রমে দুঃশাসন তিনটা বাণদ্বারা অর্জ্জুনকে এবং কুড়িটা বাণদ্বারা কৃষ্ণকে তাড়ন করিলেন ॥৩১॥

তাহার পর অর্জ্জুন কৃষ্ণকে তাড়িত দেখিয়া ক্রুদ্ধ হইয়া একশত নারাচদ্বারা দুঃশাসনকে পীড়ন করিলেন ॥৩২॥

রাজা ! তখন তৃষিত সর্প যেমন জলাশয়ের তীর ভেদ করিয়া জল পান করে, সেইরূপ অর্জ্জুনের সেই নারাচগুলি যাইয়া দুঃশাসনের কবচ ভেদ করিয়া তাঁহার রক্ত পান করিল ॥৩৩॥

ভরতশ্রেষ্ঠ ! তখন দুঃশাসন ক্রুদ্ধ হইয়া কঙ্কপক্ষযুক্ত ও নতপর্ব্ব তিনটা বাণদ্বারা অর্জ্জুনের ললাটদেশ বিদ্ধ করিলেন ॥৩৪॥

মহারাজ ! সেই সময়ে অত্যন্ত উচ্চ শৃঙ্গ দ্বারা সুমেরুপর্ব্বত যেমন শোভা পায়, তেমন অর্জ্জুন ও ললাটস্থিত সেই তিনটা বাণদ্বারা শোভা পাইতে লাগিলেন ॥৩৫॥

(৩৩) দ্বিতীয়ার্দ্ধং পি বা ব রা নাস্তি। (৩৫) ললাটস্থৈস্ত — বা রা নি।

দুঃশাসনং ততঃ ক্রুদ্ধঃ পীড়য়ামাস পাণ্ডবঃ।
পর্ব্বণীব সুসংক্রুদ্ধো রাহুঃ পূর্ণনিশাকরম্ ॥৩৭॥
পীড্যমানো বলবতা পুত্রস্তব বিশাংপতে!।
বিব্যাধ সমরে পার্থং কঙ্কপত্রৈঃ শিলাশিতৈঃ ॥৩৮॥
তস্য পার্থো ধনুশ্ছিত্ত্বা রথঞ্চাস্য ত্রিভিঃ শরৈঃ।
আজঘান ততঃ পশ্চাৎ পুত্রং তে নিশিতৈঃ শরৈঃ ॥৩৯॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় ভীষ্মস্য প্রমুখে স্থিতঃ।
অর্জ্জুনং পঞ্চবিংশত্যা বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥৪০॥
তস্য ক্রুদ্ধো মহারাজ! পাণ্ডবঃ শত্রুতাপনঃ।
অপ্রৈষীদ্বিশিখান্ ঘোরান্ যমদণ্ডোপমান্ বহূন্ ॥৪১॥
অপ্রাপ্তানেব তান্ বাণাংশ্চিচ্ছেদ তনয়স্তব।
যতমানস্য পার্থস্য তদদ্ভুতমিবাভবৎ ॥৪২॥

ভারতকৌমুদী

দুঃশাসনমিতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। পর্ব্বণি পূর্ণিমায়াম্ ॥৩৭॥
পীড্যমান ইতি। বলবতা পার্থেন। কঙ্কপত্রৈঃ কঙ্কপক্ষিপক্ষযুক্তৈর্বাণৈঃ ॥৩৮॥
তস্যেতি। রথঞ্চ পুত্রঞ্চাজঘানেতি সম্বন্ধঃ ॥৩৯॥
স ইতি। স তব পুত্রঃ। উরসি বক্ষসি, আর্পয়ৎ অপীড়য়ৎ ॥৪০॥
তস্যেতি। অপ্রৈষীৎ নিক্ষিপ্তবান্। উপসর্গাৎ পূর্ব্বমড়াগম আর্ষঃ ॥৪১॥

আপনার ধনুর্দ্ধর পুত্র দুঃশাসন অত্যন্ত বিদ্ধ করিলে, মহাধনুর্দ্ধর অর্জ্জুন রক্তাক্তদেহ হইয়া পুষ্পযুক্ত কিংশুকবৃক্ষের ন্যায় সমরাঙ্গনে শোভা পাইতে লাগিলেন ॥৩৬॥

তাহার পর রাহু যেমন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া পূর্ণিমাতিথিতে পূর্ণচন্দ্রকে পীড়ন করে, সেইরূপ অর্জ্জুন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া দুঃশাসনকে পীড়ন করিলেন ॥৩৭॥

নরনাথ! বলবান্ অর্জ্জুন পীড়ন করিলে, আপনার পুত্র দুঃশাসনও শিলাশাণিত বহুতর বাণদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥৩৮॥

তখন অর্জ্জুন দুঃশাসনের ধনু ছেদন করিয়া, তিনটা বাণদ্বারা তাঁহার রথখানাকে এবং বহুতর বাণদ্বারা তাঁহাকে আঘাত করিলেন ॥৩৯॥

এই সময়ে ভীষ্মের সম্মুখবর্ত্তী দুঃশাসন অন্য ধনু লইয়া পঁচিশটা বাণদ্বারা অর্জ্জুনের বাহুযুগল ও বক্ষস্থল পীড়ন করিলেন ॥৪০॥

মহারাজ! তখন শত্রুতাপন অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া দুঃশাসনের উপরে যমদণ্ডের তুল্য ভয়ঙ্কর বহুতর বাণ নিক্ষেপ করিলেন।।৪১।।

পার্থঞ্চ নিশিতৈর্বাণৈরবিধ্যত্তনয়স্তব।
ততঃ ক্রুদ্ধো রণে পার্থঃ শরান্ সন্ধায় কার্ম্মুকে ॥৪৩॥
প্রেষয়ামাস সমরে স্বর্ণপুঙ্খান্ শিলাশিতান্।
ন্যমজ্জংস্তে মহারাজ! তস্য কায়ে মহাত্মনঃ ॥৪৪॥
যথা হংসা মহারাজ! তড়াগং প্রাপ্য ভারত!।
পীড়িতশ্চৈব পুত্রস্তে পাণ্ডবেন মহাত্মনা ॥৪৫॥
হিত্বা পার্থং রণে তূর্ণং ভীষ্মস্য রথমাব্রজৎ।
অগাধে মজ্জতস্তস্য দ্বীপো ভীষ্মোঽভবত্তদা ॥৪৬॥ (কলাপকম্)
প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং পুত্রস্তব বিশাংপতে!।
অবারয়ত্ততঃ শূরো ভূয় এব পরাক্রমী ॥৪৭॥

ভারতকৌমুদী

অপ্রাপ্তানিতি। যতমানস্য জেতুমিতি শেষঃ। অভূতপূর্ব্বত্বাদেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৪২॥ পার্থমিতি। অবিধ্যচ্চেতি সম্বন্ধঃ। ন্যমজ্জন্ প্রাবিশন্। তড়াগং জলাশয়বিশেষম্। অগাধে বিপৎসমুদ্রে। দ্বীপ ইবাশ্রয়ঃ, দ্বীপস্বরূপ আশ্রয়ো বা ॥৪৩—৪৬॥

ভারতভাবদীপঃ

অর্জ্জুন ইতি ॥১—১৭॥ রভসং কৃতোৎসাহম্ ॥১৮—২৩॥ প্রলয়ানিব প্রলয়কালীনানিব ॥২৪—২৬॥ অদ্ভুতম্ অভূতপূর্ব্বম্ ॥২৭—৪০॥ অপ্রৈষীৎ উপসর্গাৎ পূর্ব্বোঽড়াগমস্তু ছান্দসঃ; এবমন্যত্রাপি ॥৪১—৪৫॥ দ্বীপ আশ্রয়ঃ ॥৪৬—৫৮॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষডধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৬॥

অর্জ্জুন জয় করিবার জন্য যত্ন করিলেও, দুঃশাসন তাঁহার সেই বাণগুলি না আসিতেই সেগুলিকে ছেদন করিলেন; তাহা যেন আশ্চর্য্যের ন্যায় হইল ॥৪২॥

এবং দুঃশাসন সুতীক্ষ্ণ বাণদ্বারা অর্জ্জুনকে বিদ্ধও করিলেন। মহারাজ! তাহার পর অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত বহুতর বাণ সন্ধান করিয়া নিক্ষেপ করিলেন। ভরতনন্দন মহারাজ! তখন হংসগণ যেমন জলাশয়ে যাইয়া প্রবেশ করে, সেইরূপ সেই অর্জ্জুনের বাণগুলি যাইয়া বলবান্ দুঃশাসনের দেহে প্রবেশ করিল। মহাত্মা অর্জ্জুন সেইরূপ পীড়ন করিলে, আপনার পুত্র দুঃশাসন যুদ্ধে অর্জ্জুনকে পরিত্যাগ করিয়া সত্বর যাইয়া ভীষ্মের রথে আরোহণ করিলেন। সুতরাং দুঃশাসন অগাধ বিপৎসাগরে মগ্ন হইতেছিলেন, সেই অবস্থায় ভীষ্ম তাঁহার দ্বীপস্বরূপ আশ্রয় হইলেন ॥৪৩—৪৬॥

নরনাথ! তাহার পর আপনার পুত্র বীর ও পরাক্রমশালী দুঃশাসন চৈতন্য লাভ করিয়া—পূর্ব্বে ইন্দ্র যেমন বৃত্রাসুরকে বারণ করিয়াছিলেন, সেইরূপ

শরৈঃ সুনিশিতৈঃ পার্থং যথা বৃত্রং পুরন্দরঃ।
নির্বিভেদ মহাকায়ো বিব্যথে নৈব চার্জ্জুনঃ ॥৪৮॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে অর্জ্জুনদুঃশাসনসমাগমে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

সাত্যকিং দংশিতং যুদ্ধে ভীষ্মায়াভ্যুদ্যতং রণে।
আর্ষ্যশৃঙ্গির্মহেষ্বাসো বারয়ামাস সংযুগে ॥১॥
মাধবস্তু সুসংক্রুদ্ধো রাক্ষসং নবভিঃ শরৈঃ।
আজঘান রণে রাজন্! প্রহসন্নিব ভারত! ॥২॥

ভারতকৌমুদী

প্রতীতি। সংজ্ঞাং চৈতন্যম্। মহাকায়ো দৃঢ়তয়া প্রশস্তদেহঃ ॥৪৭—৪৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সাত্যকিমিতি। দংশিতং কৃতসন্নাহম্। অভ্যুদ্যতং প্রহর্তুম্। আর্ষ্যশৃঙ্গিরলম্বুষঃ ॥১॥
মাধব ইতি। মাধবো মধুবংশীয়ঃ সাত্যকিঃ। রাক্ষসমলম্বুষম্ ॥২॥

---

সুতীক্ষ্ণ বাণদ্বারা পুনরায় অর্জ্জুনকে বারণ করিতে লাগিলেন এবং তাঁহাকে বিদীর্ণ করিলেন; কিন্তু দৃঢ়শরীর অর্জ্জুন তাহাতে ব্যথিত হইলেন না" ॥৪৭—৪৮॥

—:*:—

সঞ্জয় বলিলেন—"যুদ্ধসজ্জায় সজ্জিত সাত্যকি যুদ্ধে ভীষ্মকে প্রহার করিতে উদ্যত হইলে, মহাধনুর্দ্ধর অলম্বুষ তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥১॥

তথৈব রাক্ষসো রাজন্ ! মাধবং নবভিঃ শরৈঃ ।
অর্দ্দয়ামাস রাজেন্দ্র ! সংক্রুদ্ধঃ শিনিপুঙ্গবম্ ॥৩॥
শৈনেয়ঃ শরসংঘস্তু প্রেষয়ামাস সংযুগে ।
রাক্ষসায় সুসংক্রুদ্ধো মাধবঃ পরবীরহা ॥৪॥
ততো রক্ষো মহাবাহুং সাত্যকিং সত্যবিক্রমম্ ।
বিব্যাধ বিশিখৈস্তীক্ষ্ণৈঃ সিংহনাদং ননাদ চ ॥৫॥
মাধবস্তু ভৃশং বিদ্ধো রাক্ষসেন রণে তদা ।
ধৈর্য্যমালম্ব্য তেজস্বী জহাস চ ননাদ চ ॥৬॥
ভগদত্তস্ততঃ ক্রুদ্ধো মাধবং নবভিঃ শরৈঃ ।
তাড়য়ামাস সমরে তোত্ত্রৈরিব মহাগজম্ ॥৭॥
বিহায় রাক্ষসং যুদ্ধে শৈনেয়ো রথিনাং বরঃ ।
প্রাগ্‌জ্যোতিষায় চিক্ষেপ শরান্ সন্নতপর্ব্বণঃ ॥৮॥

ভারতকৌমুদী

তথেতি। অর্দ্দয়ামাস পীড়য়ামাস। শিনিপুঙ্গবং শিনিবংশপ্রধানম্ ॥৩॥
শৈনেয় ইতি। রাক্ষসায় অলম্বুষপ্রহারায়। মাধবঃ সাত্যকিঃ ॥৪॥
তত ইতি। রক্ষো রাক্ষসোঽলম্বুষঃ। সিংহস্যেব নাদো যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা ॥৫॥
মাধব ইতি। হাসনাদাভ্যাং ব্যথায়া অভাবঃ সূচিতঃ ॥৬॥
ভগদত্ত ইতি। মাধবং সাত্যকিম্। তোত্ত্রৈরঙ্কুশবিশেষৈঃ ॥৭॥

ভরতনন্দন রাজা ! তখন সাত্যকি ক্রুদ্ধ হইয়া হাসিতে হাসিতেই যেন নয়টা বাণদ্বারা অলম্বুষকে আঘাত করিলেন ॥২॥

রাজশ্রেষ্ঠ রাজা ! সেইরূপই অলম্বুষও অত্যন্ত ক্রুদ্ধ হইয়া নয়টা বাণদ্বারা শিনিবংশশ্রেষ্ঠ সাত্যকিকে পীড়ন করিল ॥৩॥

তখন বিপক্ষবীরহন্তা শিনিবংশীয় সাত্যকি অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অলম্বুষের প্রতি বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৪॥

তৎপরে অলম্বুষ বহুতর তীক্ষ্ণ বাণদ্বারা মহাবাহু ও সত্যবিক্রম সাত্যকিকে বিদ্ধ করিল এবং সিংহনাদ করিয়া উঠিল ॥৫॥

অলম্বুষ অত্যন্ত বিদ্ধ করিলেও তেজস্বী সাত্যকি ধৈর্য্য অবলম্বন করিয়া হাস্য করিলেন ও গর্জ্জন করিয়া উঠিলেন ॥৬॥

তাহার পর ভগদত্ত ক্রুদ্ধ হইয়া—অঙ্কুশদ্বারা মহাহস্তীকে যেমন তাড়ন করে, সেইরূপ নয়টা বাণদ্বারা সাত্যকিকে তাড়ন করিলেন ॥৭॥

(৭) ... মাধবং নিশিতৈঃ শরৈঃ — বা রা নি।

তস্য প্রাগ্‌জ্যোতিষো রাজা মাধবস্য মহদ্ধনুঃ।
চিচ্ছেদ শিতধারেণ ভল্লেন কৃতহস্তবৎ ॥৯॥
অথান্যদ্ধনুরাদায় বেগবৎ পরবীরহা।
ভগদত্তং রণে ক্রুদ্ধং বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ ॥১০॥
সোঽতিবিদ্ধো মহেষ্বাসঃ সৃক্কণী পরিসংলিহন্।
শক্তিং কনকবৈদূর্য্যভূষিতামায়সীং দৃঢ়াম্ ॥১১॥
যমদণ্ডোপমাং ঘোরাং চিক্ষেপ পরমাহবে।
তামাপতন্তীং সহসা তস্য বাহুবলেরিতাম্ ॥১২॥
সাত্যকিঃ সমরে রাজন্! দ্বিধা চিচ্ছেদ সায়কৈঃ।
ততঃ পপাত সহসা মহোল্কেব হতপ্রভা ॥১৩॥ (বিশেষকম্)
শক্তিং বিনিহতাং দৃষ্ট্বা পুত্রস্তব বিশাংপতে!।
মহতা রথবংশেন বারযামাস মাধবম্ ॥১৪॥

ভারতকৌমুদী

বিহায়েতি। শৈনেয়ঃ সাত্যকিঃ। প্রাগ্‌জ্যোতিষায় তদধিপতয়ে ভগদত্তায় ॥৮॥
তস্যেতি। মাধবস্য সাত্যকেঃ। কৃতঃ শিক্ষিতো হস্তঃ অস্য কর্ম্মণোঽস্তীতি তদ্‌যথা তথা ॥৯॥
অথেতি। বেগবৎ দৃঢ়মিত্যর্থঃ, পরবীরহা সাত্যকিঃ ॥১০॥
স ইতি। আয়সীং লৌহময়ীম্। পরমাহবে মহাযুদ্ধে। পপাত শক্তিঃ ॥১১—১৩॥

তখন রথিশ্রেষ্ঠ সাত্যকি যুদ্ধে অলম্বুষকে পরিত্যাগ করিয়া ভগদত্তের প্রতি বহুতর বক্রপ্রান্ত বাণ নিক্ষেপ করিলেন ॥৮॥

পরে ভগদত্ত রাজা শিক্ষিতহস্ততার গুণে একটা সুতীক্ষ্ণ ভল্লদ্বারা সাত্যকির বিশাল ধনুখানাকে ছেদন করিয়া ফেলিলেন ॥৯॥

তদনন্তর বিপক্ষবীরহন্তা সাত্যকি অন্য একখানা দৃঢ় ধনু লইয়া তীক্ষ্ণ বাণসমূহ-দ্বারা ক্রুদ্ধ ভগদত্তকে বিদ্ধ করিলেন ॥১০॥

তখন মহাধনুর্দ্ধর ভগদত্ত অত্যন্ত বিদ্ধ হইয়া ওষ্ঠপ্রান্ত লেহন করিতে থাকিয়া মহাযুদ্ধে স্বর্ণ ও বৈদূর্য্যমণিভূষিত, লৌহময়, দৃঢ় এবং যমদণ্ডের তুল্য ভয়ঙ্কর একটা শক্তি নিক্ষেপ করিলেন। রাজা! ভগদত্তের বাহুবলনিক্ষিপ্ত সেই শক্তিটা বেগে আসিতে লাগিলে, সাত্যকি বাণদ্বারা সেটাকে দুই খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন। তাহার পর বিশাল উল্কার ন্যায় সেটা নিষ্প্রভ হইয়া পতিত হইল ॥১১—১৩॥

(৯) ... চিচ্ছেদ শতধারেণ — রা নি।

তথা পরিবৃতং দৃষ্ট্বা বার্ষ্ণেয়ানাং মহারথম্।
দুর্য্যোধনো ভৃশং হৃষ্টো ভ্রাতৄন্ সর্ব্বানুবাচ হ ॥১৫॥
তথা কুরুত কৌরব্যাঃ! যথা বঃ সাত্যকো যুধি।
ন জীবন্ প্রতিনির্য্যাতি মহতোঽস্মাদ্রথব্রজাৎ ॥১৬॥
অস্মিন্ হতে হতং মন্যে পাণ্ডবানাং মহদ্বলম্।
তথেতি চ বচস্তস্য পরিগৃহ্য মহারথাঃ ॥১৭॥
শৈনেয়ং যোধয়ামাসুর্ভীষ্মায়াভ্যুদ্যতং রণে।
অভিমন্যুং তদায়ান্তং ভীষ্মায়াভ্যুদ্যতং মৃধে ॥১৮॥
কাম্বোজরাজো বলবান্ বারয়ামাস ভারত!।
আর্জ্জুনিং নৃপতির্বিদ্ধা শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥১৯॥
পুনরেব চতুঃষষ্ট্যা রাজন্ বিব্যাধ তং নৃপ!।
সুদক্ষিণস্তু সমরে পুনর্বিব্যাধ পঞ্চভিঃ ॥২০॥
সারথিঞ্চাস্য নবভিরিচ্ছন্ ভীষ্মস্য জীবিতম্।
তদ্যুদ্ধমাসীৎ সুমহত্তয়োস্তত্র সমাগমে ॥২১॥ (কুলকম্)

---

ভারতকৌমুদী

শক্তিমিতি। পুত্রো দুঃশাসনঃ। রথানাং বংশেন সমূহেন ॥১৪॥
তথেতি। বার্ষ্ণেয়ানাং বৃষ্ণিবংশীয়ানাং মধ্যে মহারথং সাত্যকিম্ ॥১৫॥
তথেতি। সাত্যকঃ সাত্যকিঃ। রথানাং ব্রজাৎ সমূহাৎ ॥১৬॥
অস্মিন্নিতি। হতং মন্যে, প্রধাননাশাৎ। শৈনেয়ং সাত্যকিম্। মৃধে যুদ্ধে। কাম্বোজরাজঃ সুদক্ষিণঃ। আর্জ্জুনিমভিমন্যুম্। ইচ্ছন্ রক্ষিতুমিতি শেষঃ ॥১৭—২১॥

---

নরনাথ! আপনার পুত্র দুঃশাসন শক্তিটাকে প্রতিহত দেখিয়া বিশাল রথসমূহদ্বারা সাত্যকিকে পরিবেষ্টন করিলেন ॥১৪॥

তখন দুর্য্যোধন মহারথ সাত্যকিকে পরিবেষ্টিত দেখিয়া অত্যন্ত আনন্দিত হইয়া সকল ভ্রাতাকে বলিলেন—॥১৫॥

'কৌরবগণ! সাত্যকি যাহাতে তোমাদের এই বিশাল রথসমূহমধ্য হইতে জীবিত অবস্থায় নির্গত হইয়া না যায়, তোমরা তাহা কর ॥১৬॥

এইটা নিহত হইলে, পাণ্ডবগণের বিশাল সৈন্যই নিহত হইল বলিয়া আমি মনে করি'। 'তাহাই হইবে' এই কথা বলিয়া দুর্য্যোধনের বাক্য গ্রহণ করিয়া

---

(১৫) ... ভৃশং ক্রুদ্ধঃ — রা নি। (১৮) ... ভীষ্মস্যাভ্যুদ্যতং বধে — পি, ... ভীষ্মস্যাভ্যুদ্যতং বধে — নি। (১৯) ... বারয়ামাস সংযুগে — নৃপতে। বিদ্ধা — নি। (২০) ... তং নৃপম্ — বা।

যদাভ্যধাবদ্‌গাঙ্গেয়ং শিখণ্ডী শত্রুকর্ষণঃ।
বিরাটদ্রুপদৌ বৃদ্ধৌ বারয়ন্তৌ মহাচমূম্ ॥২২॥
ভীষ্মঞ্চ যুধি সংরব্ধাবাদ্রবন্তৌ মহারথৌ।
অশ্বত্থামা রণে ক্রুদ্ধঃ সমিয়াদ্রথসত্তমঃ ॥২৩॥ (যুগ্মকম্)
ততঃ প্রববৃতে যুদ্ধং তয়োস্তস্য চ ভারত!।
বিরাটো দশভির্ভল্লৈরাজঘান পরন্তপঃ।
যতমানং মহেষ্বাসং দ্রৌণিমাহবশোভিনম্ ॥২৪॥
দ্রুপদশ্চ ত্রিভির্বাণৈর্বিব্যাধ নিশিতৈস্তদা।
গুরুপুত্রং সমাসাদ্য প্রহরন্তৌ মহাবলৌ ॥২৫॥

ভারতকৌমুদী

যদেতি। গাঙ্গেয়ং ভীষ্মম্। সমিয়াৎ অগচ্ছদিত্যর্থঃ ॥২২—২৩॥
তত ইতি। যতমানং জেতুমিতি শেষঃ। আহবশোভিনং বীরশ্রিয়া। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥
দ্রুপদ ইতি। বিরাটদ্রুপদৌ প্রহরন্তাবভবতামিতি শেষঃ ॥২৫॥

মহারথেরা ভীষ্মকে আক্রমণ করিবার জন্য উদ্যত সাত্যকির সহিত যুদ্ধ করিতে লাগিলেন। ভরতনন্দন! সেই সময়ে অভিমন্যু ভীষ্মকে আক্রমণ করিতে উদ্যত হইয়া আসিতে লাগিলে, বলবান্ কাম্বোজরাজ সুদক্ষিণ তাঁহাকে বারণ করিতে লাগিলেন। নরনাথ রাজা! কাম্বোজরাজ সুদক্ষিণ বহুতর নতপর্ব্ব বাণদ্বারা অভিমন্যুকে বিদ্ধ করিয়া পুনরায় চৌষট্টিটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং তিনি ভীষ্মের জীবন রক্ষা করিবার ইচ্ছা করিয়া পুনরায় পাঁচটা বাণদ্বারা অভিমন্যুকে এবং নয়টা বাণদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন। তখন তাঁহাদের সেই সম্মেলনে অতিমহাযুদ্ধ হইতে লাগিল ॥১৭—২১॥

এদিকে শত্রুহন্তা শিখণ্ডী যখন ভীষ্মের দিকে ধাবিত হইলেন, সেই সময়ে বৃদ্ধ মহারথ বিরাট ও দ্রুপদ ক্রুদ্ধ হইয়া কৌরবগণের বিশাল সেনাকে বারণ করিতে থাকিয়া যুদ্ধে ভীষ্মের দিকে ধাবিত হইলেন। তখন রথিশ্রেষ্ঠ অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া তাঁহাদের সম্মুখে গমন করিলেন ॥২২—২৩॥

ভরতনন্দন! তাহার পর বিরাট ও দ্রুপদের সহিত অশ্বত্থামার যুদ্ধ লাগিয়া গেল এবং মহাধনুর্দ্ধর ও যুদ্ধশোভী অশ্বত্থামা তাঁহাদিগকে জয় করিবার চেষ্টা করিতে থাকিলেন; সেই অবস্থায় শত্রুসন্তাপক বিরাট দশটা ভল্লদ্বারা অশ্বত্থামাকে আঘাত করিলেন ॥২৪॥

তখন দ্রুপদও নিকটবর্ত্তী হইয়া তিনটা তীক্ষ্ণ বাণদ্বারা অশ্বত্থামাকে বিদ্ধ

অশ্বত্থামা ততস্তৌ তু বিব্যাধ বহুভিঃ শরৈঃ।
বিরাটদ্রুপদৌ বীরৌ ভীষ্মং প্রতি সমুদ্যতৌ ॥২৬॥
তত্রাদ্ভুতমপশ্যাম বৃদ্ধয়োশ্চরিতং মহৎ।
যদ্‌দ্রৌণিসায়কান্ ঘোরান্ প্রত্যবারয়তাং যুধি ॥২৭॥
সহদেবং তথায়ান্তং কৃপঃ শারদ্বতোঽভ্যয়াৎ।
যথা নাগো বনে নাগং মত্তো মত্তমুপাদ্রবৎ ॥২৮॥
কৃপশ্চ সমরে শূরো মাদ্রীপুত্রং মহারথম্
আজঘান শরৈস্তূর্ণং সপ্তত্যা রুক্মভূষণৈঃ ॥২৯॥
তস্য মাদ্রীসুতশ্চাপং দ্বিধা চিচ্ছেদ সায়কৈঃ।
অথৈনং ছিন্নধন্বানং বিব্যাধ নবভিঃ শরৈঃ ॥৩০॥

ভারতকৌমুদী

অশ্বেতি। সমুদ্যতৌ গন্তুমিতি শেষঃ ॥২৬॥
তত্রেতি। বৃদ্ধয়োর্বিরাটদ্রুপদয়োঃ। দ্রৌণিসায়কান্ অশ্বত্থামবাণান্ ॥২৭॥
সহেতি। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ। নাগো হস্তী। উপাদ্রবৎ উপাদ্রবতি ॥২৮॥
কৃপ ইতি। মাদ্রীপুত্রং সহদেবম্। রুক্মভূষণৈঃ স্বর্ণখচিতৈঃ ॥২৯॥
তস্যেতি। এনং কৃপম্, ছিন্নং ধনুর্যস্য তম্ ॥৩০॥

---

করিলেন। এইভাবে মহাবল বিরাট ও দ্রুপদ অশ্বত্থামাকে প্রহার করিতে প্রবৃত্ত হইলেন ॥২৫॥

ক্রমে বীর বিরাট ও দ্রুপদ ভীষ্মের দিকে যাইতে উদ্যত হইলেন। তখন অশ্বত্থামা বহুতর বাণদ্বারা তাঁহাদিগকে বিদ্ধ করিলেন ॥২৬॥

তখন আমরা বৃদ্ধ বিরাট ও দ্রুপদের অত্যন্ত অদ্ভুত চরিত্র দেখিলাম, যে হেতু তাঁহারা যুদ্ধে অশ্বত্থামার ভয়ঙ্কর বাণগুলিকে নিবারণ করিতে লাগিলেন ॥২৭॥

ওদিকে সহদেব আসিতে লাগিলে, বনে মত্ত হস্তী যেমন অপর মত্ত হস্তীর দিকে ধাবিত হয়, সেইরূপ শরদ্বানের পুত্র কৃপ সহদেবের দিকে ধাবিত হইলেন ॥২৮॥

বীর কৃপাচার্য্য সত্তরটা স্বর্ণখচিত বাণদ্বারা সত্বরই যুদ্ধে মহারথ সহদেবকে আঘাত করিলেন ॥২৯॥

তখন সহদেব বাণদ্বারা কৃপাচার্য্যের ধনুখানাকে দুই খণ্ডে ছেদন করিলেন এবং সেই অবস্থায় নয়টা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৩০॥

সোঽন্যৎ কার্ম্মুকমাদায় সমরে ভারসাধনম্।
মাদ্রীপুত্রং সুসংহৃষ্টো দশভির্নিশিতৈঃ শরৈঃ ॥৩১॥
আজঘানোরসি ক্রুদ্ধ ইচ্ছন্ ভীষ্মস্য জীবিতম্।
তথৈব পাণ্ডবো রাজন্! শারদ্বতমমর্ষণম্ ॥৩২॥
আজঘানোরসি ক্রুদ্ধো ভীষ্মস্য বধকাঙ্ক্ষয়া।
তয়োর্যুদ্ধং সমভবদ্‌ঘোররূপং ভয়াবহম্ ॥৩৩॥ (বিশেষকম্)
নকুলস্তু রণে ক্রুদ্ধো বিকর্ণঃ শত্রুতাপনঃ।
বিব্যাধ সায়কৈঃ ষষ্ট্যা রক্ষন্ ভীষ্মং মহাবলম্ ॥৩৪॥
নকুলোঽপি ভৃশং বিদ্ধস্তব পুত্রেণ ধীমতা।
বিকর্ণং সপ্তসপ্তত্যা নির্বিভেদ শিলীমুখৈঃ ॥৩৫॥
তত্র তৌ নরশার্দ্দূলৌ ভীষ্মহেতোঃ পরন্তপৌ।
অন্যোন্যং জঘ্নতুর্বীরৌ গোষ্ঠে গোবৃষভাবিব ॥৩৬॥

ভারতকৌমুদী

স ইতি। ভারসাধনং শত্রুসংহাররূপগুরুতরকার্য্যসাধকম্। উরসি বক্ষসি। শারদ্বতং কৃপম্, অমর্ষণমসহিষ্ণুম্। ঘোররূপং বিশালভূতম্। অত্রার্থে প্রমাণমুক্তম্ ॥৩১—৩৩॥

নকুলমিতি। বিব্যাধ তাড়য়ামাস। রক্ষন্, শত্রুবারণেন ॥৩৪॥

নকুল ইতি। ধীমতা যুদ্ধকৌশলাভিজ্ঞেন বিকর্ণেন ॥৩৫॥

তত্রেতি। গোবৃষভৌ গোশ্রেষ্ঠৌ বলীবর্দ্দাবিব ॥৩৬॥

---

রাজা! তখন কৃপাচার্য্য হৃষ্ট ও ক্রুদ্ধ হইয়া ভীষ্মের জীবন রক্ষা করিবার ইচ্ছা করিয়া অন্য একখানা দৃঢ় ধনু লইয়া দশটা তীক্ষ্ণ বাণদ্বারা সহদেবের বক্ষস্থলে আঘাত করিলেন। আবার সহদেবও সেইরূপই ক্রুদ্ধ হইয়া ভীষ্মের বধ কামনা করিয়া অসহিষ্ণু কৃপাচার্য্যের বক্ষস্থলে আঘাত করিলেন। এইভাবে তাঁহাদের মহাভয়ানক যুদ্ধ হইতে লাগিল ॥৩১—৩৩॥

ওদিকে শত্রুসন্তাপক বিকর্ণ মহাবল ভীষ্মকে রক্ষা করিবার জন্য ক্রুদ্ধ হইয়া ষাটটা বাণদ্বারা যুদ্ধে নকুলকে বিদ্ধ করিলেন ॥৩৪॥

আপনার পুত্র যুদ্ধকৌশলাভিজ্ঞ বিকর্ণ অত্যন্ত বিদ্ধ করিলে, নকুলও সাতত্তরটা বাণদ্বারা বিকর্ণকে বিদীর্ণ করিলেন ॥৩৫॥

তখন এইভাবে নরশ্রেষ্ঠ, শত্রুসন্তাপক ও বীর নকুল এবং বিকর্ণ গোষ্ঠে দুইটা বৃষের ন্যায় পরস্পর আঘাত করিতে লাগিলেন ॥৩৬॥

---

(৩২) জঘানোরসি সংক্রুদ্ধঃ — পি।

ঘটোৎকচং রণে যান্তং নিঘ্নন্তং তব বাহিনীম্।
দুর্ম্মুখঃ সমরে প্রায়াদ্ভীষ্মহেতোঃ পরাক্রমী ॥৩৭॥
হৈড়িম্বস্তু রণে রাজন্! দুর্ম্মুখং শত্রুতাপনম্।
আজঘানোরসি ক্রুদ্ধঃ শরেণানতপর্ব্বণা ॥৩৮॥
ভীমসেনসুতঞ্চাপি দুর্ম্মুখঃ সুমুখৈঃ শরৈঃ।
ষষ্ট্যা বীরো নদন্ হৃষ্টো বিব্যাধ রণমূর্দ্ধনি ॥৩৯॥
ধৃষ্টদ্যুম্নং তথায়ান্তং ভীষ্মস্য বধকাঙ্ক্ষিণম্।
হার্দ্দিক্যো বারয়ামাস রথশ্রেষ্ঠং মহারথঃ ॥৪০॥
হার্দ্দিক্যঃ পার্ষতঞ্চাপি বিদ্ধা পঞ্চভিরায়সৈঃ।
পুনঃ পঞ্চাশতা তূর্ণং তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ।
আজঘান মহাবাহুঃ পার্ষতং তং মহারথম্ ॥৪১॥

---

ভারতকৌমুদী

ঘটোৎকচমিতি। যান্তং ভীষ্মং প্রতি গচ্ছন্তম্। প্রায়াদভ্যধাবৎ ॥৩৭॥
হৈড়িম্ব ইতি। হৈড়িম্বো হিড়িম্বাপুত্রো ঘটোৎকচঃ। উরসি বক্ষসি ॥৩৮॥
ভীমেতি। ভীমসেনসুতং ঘটোৎকচম্। সুমুখৈঃ তীক্ষ্ণাগ্রৈঃ ॥৩৯॥
ধৃষ্টেতি। হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ কৃতবর্ম্মা ॥৪০॥
হার্দ্দিক্য ইতি। পার্ষতং পৃষতপৌত্রং ধৃষ্টদ্যুম্নম্। আয়সৈর্লৌহময়ৈঃ। ষটপাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥

---

অন্যদিকে ঘটোৎকচ আপনার সৈন্য বিনাশ করিতে করিতে ভীষ্মের দিকে যাইতেছিল; এই সময়ে পরাক্রমশালী দুর্ম্মুখ ভীষ্মকে রক্ষা করিবার জন্য তাহার দিকে ধাবিত হইলেন ॥৩৭॥

রাজা! তখন ঘটোৎকচ ক্রুদ্ধ হইয়া একটা নতপর্ব্ব বাণদ্বারা শত্রুতাপন দুর্ম্মুখের বক্ষস্থলে আঘাত করিল ॥৩৮॥

বীর দুর্ম্মুখও হৃষ্ট হইয়া গর্জ্জন করতঃ ষাটটা তীক্ষ্ণ বাণদ্বারা সমরাঙ্গনে ঘটোৎকচকে বিদ্ধ করিলেন ॥৩৯॥

অপর দিকে রথিশ্রেষ্ঠ ধৃষ্টদ্যুম্ন ভীষ্মের বধাভিলাষী হইয়া আসিতে লাগিলে, মহারথ কৃতবর্ম্মা তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥৪০॥

মহাবাহু কৃতবর্ম্মা লৌহময় পাঁচটা বাণদ্বারা ধৃষ্টদ্যুম্নকে প্রথমে বিদ্ধ করিয়া পুনরায় পঞ্চাশটা বাণদ্বারা সত্বর সেই মহারথ ধৃষ্টদ্যুম্নকে আঘাত করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥৪১

তথৈব পার্ষতো রাজন্! হার্দিক্যং নবভিঃ শরৈঃ।
বিব্যাধ নিশিতৈস্তীক্ষ্ণৈঃ কঙ্কপত্রৈরজিহ্মগৈঃ ॥৪২॥
তয়োঃ সমভবদ্যুদ্ধং ভীষ্মহেতোর্মহারণে।
অন্যোন্যাতিশয়ে যুক্তং যথা বৃত্রমহেন্দ্রয়োঃ ॥৪৩॥
ভীমসেনং তথায়ান্তং ভীষ্মং প্রতি মহারথম্।
ভূরিশ্রবাভ্যয়াত্তূর্ণং তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥৪৪॥
সৌমদত্তিরথো ভীমমাজঘান স্তনান্তরে।
নারাচেন সুতীক্ষ্ণেন রুক্মপুঙ্খেন সংযুগে ॥৪৫॥
উরস্থেন বভৌ তেন ভীমসেনঃ প্রতাপবান্।
স্কন্দশক্ত্যা যথা ক্রৌঞ্চঃ পুরা নৃপতিসত্তম! ॥৪৬॥
তৌ শরান্ সূর্য্যসঙ্কাশান্ কর্ম্মারপরিমার্জিতান্।
অন্যোন্যস্য রণে ক্রুদ্ধৌ চিক্ষিপাতে নরর্ষভৌ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

তমিতি। কঙ্কস্য পক্ষিণঃ পত্রাণি পক্ষা যেষু তৈঃ, অজিহ্মগৈঃ সরলগামিভিঃ ॥৪২॥
তয়োরিতি। অন্যোন্যাতিশয়ে পরস্পরাতিক্রমে, যুক্তং প্রবৃত্তম্ ॥৪৩॥
ভীমেতি। ভূরিশ্রবাভ্যয়াদিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৪৪॥
সৌমেতি। সৌমদত্তিভূরিশ্রবাঃ। রুক্মপুঙ্খেন স্বর্ণখচিতাগ্রেণ ॥৪৫॥
উরস্থেনেতি। "শিট্যঘোষে বিসর্জনীয়স্য" ইতি বিসর্গলোপঃ। ক্রৌঞ্চঃ পর্ব্বতঃ ॥৪৬॥
তাবিতি। কর্ম্মারেণ শিল্পিনা পরিমার্জিতান্ শিলাশাণিতান্ ॥৪৭॥

রাজা! তখন ধৃষ্টদ্যুম্ন শিলাশাণিত, তীক্ষ্ণ, কঙ্কপত্রযুক্ত ও সরলগামী নয়টা বাণদ্বারা কৃতবর্ম্মাকে বিদ্ধ করিলেন ॥৪২॥

পূর্ব্বে বৃত্রাসুর ও ইন্দ্রের যেমন যুদ্ধ হইয়াছিল, সেইরূপ ভীষ্মের জন্য বিশাল সমরাঙ্গনে পরস্পরাতিক্রমে প্রবৃত্ত ধৃষ্টদ্যুম্ন ও কৃতবর্ম্মার যুদ্ধ হইতে লাগিল ॥৪৩॥

ওদিকে মহারথ ভীমসেন ভীষ্মের দিকে আসিতেছিলেন, তখন ভূরিশ্রবা সত্বর তাঁহার প্রতি ধাবিত হইলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥৪৪॥

তাহার পর ভূরিশ্রবা তীক্ষ্ণ ও স্বর্ণপুঙ্খ একটা নারাচদ্বারা যুদ্ধে ভীমসেনের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৪৫॥

রাজশ্রেষ্ঠ! পূর্ব্বকালে ক্রৌঞ্চপর্ব্বত যেমন কার্ত্তিকের শক্তি (বাণবিশেষ) দ্বারা শোভা পাইয়াছিল, প্রতাপশালী ভীমসেনও সেইরূপ বক্ষস্থিত সেই নারাচদ্বারা শোভা পাইতে লাগিলেন ॥৪৬॥

---

(৪৭) ... চিক্ষিপাতে মুহুর্মুহুঃ — পি।

ভীমো ভীষ্মবধাকাঙ্ক্ষী সৌমদত্তিং মহারথম্।
তথা ভীষ্মজয়ে গৃধ্নুঃ সৌমদত্তিস্তু পাণ্ডবম্।
কৃতপ্রতিকৃতে যত্তৌ যোধয়ামাসতু রণে ॥৪৮॥
যুধিষ্ঠিরস্তু কৌরব্য! মহত্যা সেনয়া বৃতম্।
ভীষ্মাভিমুখমায়াস্তং ভারদ্বাজো ন্যবারয়ৎ ॥৪৯॥
দ্রোণস্য রথনির্ঘোষং পর্জ্জন্যনিনদোপমম্।
শ্রুত্বা প্রভদ্রকা রাজন্! সমকম্পন্ত মারিষ! ॥৫০॥
সা সেনা মহতী রাজন্! পাণ্ডুপুত্রস্য সংযুগে।
দ্রোণেন বারিতা যত্তা ন চচাল পদাৎ পদম্ ॥৫১॥
চেকিতানং রণে যত্তং ভীষ্মং প্রতি জনেশ্বর!।
চিত্রসেনস্তব সুতঃ ক্রুদ্ধরূপমবারয়ৎ ॥৫২॥

---

ভারতকৌমুদী

ভীম ইতি। গৃধ্নুঃ অভিলাষী। কৃতস্যাঘাতস্য প্রতিকৃতে প্রত্যাঘাতে, যত্তৌ সযত্নৌ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৮॥

যুধীতি। ভারদ্বাজো দ্রোণঃ ॥৪৯॥

দ্রোণস্যেতি। পর্জ্জন্যনিনদোপমং মেঘগর্জ্জনতুল্যম্। প্রভদ্রকাস্তদ্দেশীয়াঃ সৈন্যাঃ ॥৫০॥

সেতি। পাণ্ডুপুত্রস্য যুধিষ্ঠিরস্য। যত্তা চলনে যত্নবত্যপি ॥৫১॥

চেকিতানমিতি। যত্তং গন্তুং যত্নবন্তম্। ক্রুদ্ধরূপং ক্রোধেনোগ্রমূর্ত্তিম্ ॥৫২॥

---

ক্রমে নরশ্রেষ্ঠ ভীমসেন ও ভূরিশ্রবা ক্রুদ্ধ হইয়া যুদ্ধে শিল্পিমার্জিত সূর্য্যতুল্য-উজ্জ্বল বাণ সকল পরস্পরের উপরে নিক্ষেপ করিতে লাগিলেন ॥৪৭॥

ভীমসেন ভীষ্মবধাকাঙ্ক্ষী হইয়া ভূরিশ্রবার সহিত এবং ভূরিশ্রবাও ভীষ্মবিজয়ে অভিলাষী হইয়া ভীমসেনের সহিত, এইভাবে তাঁহারা আঘাতের প্রত্যাঘাতে যত্নবান্ হইয়া সমরাঙ্গনে যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৮॥

কৌরবনন্দন! ওদিকে যুধিষ্ঠির বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া ভীষ্মাভিমুখে আসিতে লাগিলে, দ্রোণাচার্য্য তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৪৯॥

মাননীয় রাজা! তখন মেঘগর্জ্জনের তুল্য দ্রোণের রথধ্বনি শুনিয়া প্রভদ্রকেরা কাঁপিতে লাগিল ॥৫০॥

রাজা! যুধিষ্ঠিরের সেই বিশাল সৈন্য সমরাঙ্গনে অগ্রসর হইবার জন্য যত্নবান্ হইয়াও দ্রোণকর্ত্তৃক নিবারিত হইতে থাকায় স্বস্থান হইতে একপদও অগ্রসর হইতে পারিল না ॥৫১॥

---

(৪৯) যুধিষ্ঠিরস্তু কৌন্তেয়ম্ — বা রা নি। (৫২) চেকিতানং রণে ক্রুদ্ধম্ — পি বা।

ভীষ্মহেতোঃ পরাক্রান্তশ্চিত্রসেনো মহারথঃ।
চেকিতানং পরং শক্ত্যা যোধয়ামাস ভারত! ॥৫৩॥
তথৈব চেকিতানোঽপি চিত্রসেনমবারয়ৎ।
তদ্‌যুদ্ধমাসীৎ সুমহত্তয়োস্তত্র সমাগমে ॥৫৪॥
অর্জ্জুনো বার্য্যমাণোঽপি বহুশস্তত্র ভারত!।
বিমুখীকৃত্য পুত্রং তে সেনাং তব মমর্দ্দ হ ॥৫৫॥
দুঃশাসনোঽপি পরয়া শক্ত্যা পার্থমবারয়ৎ।
কথং ভীষ্মং ন নো হন্যাদিতি নিশ্চিত্য ভারত! ॥৫৬॥
সা বধ্যমানা সমরে তব পুত্রস্য বাহিনী।
লোড্যতে রথিভিঃ শ্রেষ্ঠৈস্তত্র তত্রৈব ভারত! ॥৫৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে দ্বন্দ্বযুদ্ধে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

ভীষ্মেতি। শক্ত্যা সামর্থ্যানুসারেণ, পরমত্যন্তং যোধয়ামাস ॥৫৩॥
তথেতি। সমাগমে সম্মেলনে ॥৫৪॥
অর্জ্জুন ইতি। বার্য্যমাণোঽপি দুঃশাসনেন। পুত্রং দুঃশাসনম্, তথৈব প্রাগুক্তেঃ ॥৫৫॥
দুঃশাসন ইতি। পার্থমর্জ্জুনম্। নঃ অস্মাকং সকাশে ॥৫৬॥

নরনাথ! অন্যদিকে ক্রোধে উগ্রমূর্ত্তি চেকিতান ভীষ্মের দিকে যাইবার জন্য যত্নবান্ হইলে, আপনার পুত্র চিত্রসেন তাঁহাকে বারণ করিতে লাগিলেন ॥৫২॥

ভরতনন্দন! পরাক্রমশালী মহারথ চিত্রসেন আপন শক্তি অনুসারে ভীষ্মের জন্য চেকিতানের সহিত গুরুতর যুদ্ধ করিতে লাগিলেন ॥৫৩॥

চেকিতানও সেইরূপই চিত্রসেনকে বারণ করিতে থাকিলেন। তখন তাঁহাদের সেই সম্মেলনে সেই যুদ্ধ অতিগুরুতরভাবে হইতে লাগিল ॥৫৪॥

ভরতনন্দন! এদিকে দুঃশাসন বার বার নিবারণ করিলেও অর্জ্জুন দুঃশাসনকে পরাঙ্মুখ করিয়া আপনার সৈন্য মর্দ্দন করিতে থাকিলেন ॥৫৫॥

ভরতনন্দন! 'আমাদের সমক্ষে কি ভাবে ভীষ্মকে বধ করিতে না পারে' এই বিষয় নিশ্চয় করিয়া দুঃশাসনও পরম শক্তি অনুসারে অর্জ্জুনকে বারণ করিতে লাগিলেন ॥৫৬॥

---

(৫৩) ...পরাক্রান্তশ্চিত্রসেনঃ পরাক্রমী — বা রা নি। ৫৫ অর্জ্জুনো বার্য্যমাণস্তু — বা রা নি। * '...দ্বাদশোত্তরশততমোঽধ্যায়' — বা, '...একাদশাধিকশততমোঽধ্যায়ঃ' — রা নি।

## অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

অথ বীরো মহেষ্বাসো মত্তবারণবিক্রমঃ।
সমাদায় মহচ্চাপং মত্তবারণবারণম্ ॥১॥
বিধুন্বানো নরশ্রেষ্ঠো দ্রাবয়াণো বরূথিনীম্।
পৃতনাং পাণ্ডবেয়ানাং গাহমানো মহাবলঃ ॥২॥
নিমিত্তানি নিমিত্তজ্ঞঃ সর্ব্বতো বীক্ষ্য বীর্য্যবান্।
প্রতপংস্তমনীকানি দ্রোণঃ পুত্রমভাষত ॥৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

সেতি। পুত্রস্ত প্রাধান্যাদ্দুর্য্যোধনস্ত। রথিভিঃ শিখণ্ডিপ্রভৃতিভিঃ ॥৫৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

অথেতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, মত্তস্ত বারণস্ত হস্তিনো বিক্রম ইব বিক্রমো যস্ত সঃ। মত্তবারণস্তাপি বারণং বাণক্ষেপেণ নিবারণসমর্থম্। বিধুন্বানঃ সঞ্চালয়ন্, দ্রাবয়াণো গময়ন্, বরূথিনীং কৌরবসেনাম্। গাহমান আলোড়য়ন্। নিমিত্তানি দুর্লক্ষণানি, নিমিত্তজ্ঞো লক্ষণজ্ঞঃ। অনীকানি পাণ্ডবসৈন্তানি, পুত্রম্ অশ্বত্থামানম্ ॥১—৩॥

ভারতভাবদীপঃ

সাত্যকিমিতি ॥১—৫৬॥ লোড্যতে আকুলীক্রিয়তে ॥৫৭॥
ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৭॥

---

ভরতনন্দন! শ্রেষ্ঠ রথীরা সেই সেই স্থানে যুদ্ধে আপনার পুত্রের সৈন্ত বধ করিতে থাকিয়া আলোড়ন করিতে থাকিলেন" ॥৫৭॥

—:*:—

সঞ্জয় বলিলেন—"তদনন্তর বীর, মহাধনুর্দ্ধর, মত্তহস্তীর ন্যায় বিক্রমশালী, নরশ্রেষ্ঠ, মহাবল, তেজস্বী ও সর্ব্বলক্ষণাভিজ্ঞ দ্রোণ মত্ত-হস্তি-নিবারণে সমর্থ বিশাল ধনু ধারণপূর্ব্বক সঞ্চালিত করিয়া এবং কৌরবসৈন্ত সঞ্চালন ও পাণ্ডব-

---

(২) ... নরশ্রেষ্ঠম্ — পি। (৩) ... প্রতপংস্তমনীকাগ্রে — পি।

অয়ং স দিবসস্তাত! যত্র পার্থো মহাবলঃ।
জিঘাংসুঃ সমরে ভীষ্মং পরং যত্নং করিষ্যতি ॥৪॥
উৎপতন্তি হি মে বাণা ধনুর্বিস্ফুরতীব মে।
যোগমস্ত্রাণি নেচ্ছন্তি ক্রূরং মে বর্ত্ততে মনঃ ॥৫॥
দিক্ষ্বশান্তানি ঘোরাণি ব্যাহরন্তি মৃগদ্বিজাঃ।
নীচৈর্গৃধ্রা নিলীয়ন্তে ভারতানাং চমূং প্রতি ॥৬॥
নষ্টপ্রভ ইবাদিত্যঃ সর্ব্বতো লোহিতা দিশঃ।
রসতে ব্যথতে ভূমিঃ কম্পতীব চ সর্ব্বশঃ ॥৭॥
কঙ্কা গৃধ্রা বলাঃ শ্যেনা ব্যাহরন্তি মুহুর্মুহুঃ।
শিবাশ্চৈবাশিবা ঘোরা বেদয়ানা মহাভয়ম্ ॥৮॥

---

ভারতকৌমুদী

অয়মিতি। পার্থোঽর্জ্জুনঃ। জিঘাংসুঃ হন্তুমিচ্ছুঃ। পরং সাতিশয়ম্ ॥৪॥

উদিতি। উৎপতন্তি উড্ডয়ন্তে লক্ষ্যাদ্‌ভ্রশ্যন্তীত্যর্থঃ, বিস্ফুরতি বাণক্ষেপকালে খলতি। যোগং সন্ধানম্। ক্রূরমপ্রসন্নং বিষণ্ণমিত্যর্থঃ। এতৎ সর্বমেব দুর্লক্ষণমিতি ভাবঃ ॥৫॥

দিক্ষ্বিতি। অশান্তানি নিষ্ঠুরাণি বচাংসি, ব্যাহরন্তি বদন্তি, মৃগদ্বিজাঃ পশুপক্ষিণঃ ॥৬॥

নষ্টেতি। রসতে অকারণং শব্দায়তে। ইবশব্দস্ত্রিস্বেব ক্রিয়াস্বন্বয়ঃ ॥৭॥

কঙ্কা ইতি। বলাঃ কাকাঃ, ব্যাহরন্তি রুবন্তি। অশিবা অমঙ্গলসূচিকাঃ ॥৮॥

সৈন্য আলোড়ন করিতে থাকিয়া, সকল দিকে দুর্লক্ষণ দেখিয়া, পাণ্ডবসৈন্য-সন্তাপকারী পুত্র অশ্বত্থামাকে বলিলেন—॥১—৩॥

'বৎস! এই সেই দিন, যে দিনে মহাবল অর্জ্জুন যুদ্ধে ভীষ্মবধার্থী হইয়া সে বিষয়ে গুরুতর চেষ্টা করিবেন ॥৪॥

আমার বাণগুলি উড়িয়া যাইতেছে, ধনু যেন খুলিয়া পড়িতেছে, অস্ত্রগুলি যেন সন্ধান লইতে ইচ্ছা করে না এবং মন যেন অপ্রসন্ন হইয়াছে ॥৫॥

সকল দিকে পশু-পক্ষিগণ নিষ্ঠুর ও ভয়ঙ্কর রব করিতেছে এবং গৃধ্র সকল নীচের দিকে ভারতসৈন্যগণের প্রতি আসিয়া পড়িতেছে ॥৬॥

সূর্য্যের আলোক যেন নষ্ট হইয়া গিয়াছে, সকল দিক্ রক্তবর্ণ হইয়াছে এবং সমগ্র সমরভূমিই যেন শব্দ করিতেছে, ব্যথা পাইতেছে ও কাঁপিতেছে ॥৭॥

হাড়গিলা, শকুন, কাক ও শ্যেনপক্ষী এবং ভয়ঙ্কর অমঙ্গলসূচক শৃগাল ইহারা মহাভয়ের সূচনা করিতে থাকিয়া মুহুর্মুহু রব করিতেছে ॥৮॥

---

(৪) অয়ং হি দিবসঃ — বা রা নি। (৫) ... ধনুঃ প্রস্ফুরতীব চ - বা রা নি। (৮) কঙ্কগৃধ্রা বলাকাশ্চ — বেদয়ন্ত্যো মহদ্ভয়ম্ — বা রা নি।

পপাত মহতী চোল্কা মধ্যেনাদিত্যমণ্ডলাৎ।
সকবন্ধশ্চ পরিঘো ভানুমাবৃত্য তিষ্ঠতি ॥৯॥
পরিবেশস্তথা ঘোরশ্চন্দ্রভাস্করয়োরভূৎ।
বেদয়ানো ভয়ং ঘোরং রাজ্ঞাং দেহাবকর্ত্তনম্ ॥১০॥
দেবতায়তনস্থাশ্চ কৌরবেন্দ্রস্য দেবতাঃ।
কম্পন্তে চ হসন্তে চ নৃত্যন্তি চ রুদন্তি চ ॥১১॥
অপসব্যং গ্রহাশ্চক্রুরলক্ষ্মাণং দিবাকরম্।
অবাক্‌শিরাশ্চ ভগবানুদতিষ্ঠত চন্দ্রমাঃ ॥১২॥
বপূংষি চ নরেন্দ্রাণাং বিগতাভানি লক্ষয়ে।
ধার্ত্তরাষ্ট্রস্য সৈন্যেষু ন চ ভ্রাজন্তি দংশিতাঃ ॥১৩॥

---

ভারতকৌমুদী

পপাতেতি। পরিঘঃ অস্ত্রবিশেষঃ তদাকারং কিঞ্চিচ্চিহ্নমিত্যর্থঃ ॥৯॥

পরীতি। পরিবেশঃ পরিধিঃ পরিতো মণ্ডলমিতি যাবৎ। দেহাবকর্ত্তনং দেহচ্ছেদসূচকম্ ॥১০॥

দেবতেতি। দেববিগ্রহাণাং কম্পনাদিকমমঙ্গলসূচকমিতি ভাবঃ ॥১১॥

অপেতি। অপসব্যং বামেনাবৃত্য। অলক্ষ্মাণং দুর্লক্ষণসূচকম্। অবাক্‌শিরা অধঃ—কোটিঃ ॥১২॥

বপূংষীতি। বিগতাভানি তিরোহিতদ্যুতীনি। দংশিতাঃ কৃতসন্নাহাঃ ॥১৩॥

ভারতভাবদীপঃ

অথেতি ॥১—৫॥ ঘোরাণি ভয়ঙ্করাণি, অশান্তানি অমুপরতানি ॥৬॥ রসতে শব্দায়তে, ব্যথতে বিভেতীব কম্পত ইব চ ॥৭—১১॥ অলক্ষ্মাণং প্রচণ্ডলক্ষণলক্ষিতম্, অবাক্‌শিরা

---

একটা বিশাল উল্কা সূর্য্যমণ্ডলের মধ্য দিয়া পড়িয়াছিল এবং একটা কবন্ধযুক্ত পরিঘচিহ্ন সূর্য্যকে আবৃত করিয়া রহিয়াছে ॥৯॥

ক্ষত্রিয়গণের দেহচ্ছেদসূচক মহাভয়ের সূচনা করিতে থাকিয়া এক একটা ভয়ঙ্কর পরিধি চন্দ্রমণ্ডল ও সূর্য্যমণ্ডলের বাহিরে হইয়াছিল ॥১০॥

কুরুরাজের দেবালয়স্থিত দেববিগ্রহ সকল কাঁপিতেছে, হাসিতেছে, নাচিতেছে এবং কাঁদিতেছে ॥১১॥

গ্রহগণ বামাবর্ত্তে যাইয়া সূর্য্যকে দুর্লক্ষণসূচক করিয়াছে এবং ভগবান্ চন্দ্র অধোমুখ হইয়া উঠিয়াছিলেন ॥১২॥

---

(১১)... নৃত্যন্তি প্ররুদন্তি চ — পি। (১২) ... উপাতিষ্ঠত চন্দ্রমাঃ — বা রা নি।

সেনয়োরুভয়োশ্চাপি সমন্তাচ্ছ্রূয়তে মহান্।
পাঞ্চজন্যস্য নির্ঘোষো গাণ্ডীবস্য চ নিস্বনঃ ॥১৪॥
ধ্রুবমাস্থায় বীভৎসুরুত্তমাস্ত্রাণি সংযুগে।
অপাস্যান্যান্ রণে যোধানভ্যেষ্যতি পিতামহম্ ॥১৫॥
হৃষ্যন্তি রোমকূপানি সীদতীব চ মে মনঃ।
চিন্তয়িত্বা মহাবাহো! ভীষ্মার্জ্জুনসমাগমম্ ॥১৬॥
তঞ্চেহ নিকৃতিপ্রজ্ঞং পাঞ্চাল্যং পাপচেতসম্।
পুরস্কৃত্য রণে পার্থো ভীষ্মস্যায়োধনং গতঃ ॥১৭॥
অব্রবীচ্চ পুরা ভীষ্মো নাহং হন্যাং শিখণ্ডিনম্।
স্ত্রী হ্যেষা বিহিতা ধাত্রা দৈবাচ্চ স পুনঃ পুমান্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

সেনয়োরিতি। পাঞ্চজন্যস্য কৃষ্ণশঙ্খস্য। এতদ্বয়মপি জয়সূচকমিত্যাশয়ঃ ॥১৪॥
ধ্রুবমিতি। আস্থায় আশ্রিত্য, বীভৎসুরর্জ্জুনঃ। অপাস্য দূরীকৃত্য ॥১৫॥
হৃষ্যন্তীতি। সীদতীব অবসন্নং ভবতীব। ভীষ্মার্জ্জুনয়োঃ সমাগমং যুদ্ধে মেলনম্ ॥১৬॥
তমিতি। নিকৃতিপ্রজ্ঞং শাঠ্যাভিজ্ঞম্, পাঞ্চাল্যং শিখণ্ডিনম্। আয়োধনং যুদ্ধম্ ॥১৭॥
অব্রবীদিতি। দৈবান্মহাদেবানুগ্রহাৎ ॥১৮॥

---

রাজাদের দেহগুলিকে তেজোবিহীন দেখিতেছি এবং দুর্য্যোধনের সৈন্যদের মধ্যে যুদ্ধসজ্জায় সজ্জিত লোকেরাও শোভা পাইতেছে না ॥১৩॥

এবং উভয় সৈন্যেরই সকল দিকে বিশাল পাঞ্চজন্যধ্বনি ও গাণ্ডীবশব্দ শুনা যাইতেছে ॥১৪॥

নিশ্চয়ই অর্জ্জুন আজ যুদ্ধে উত্তম অস্ত্র সকল গ্রহণপূর্ব্বক অন্য যোদ্ধাদিগকে দূরীভূত করিয়া ভীষ্মের দিকে যাইবেন ॥১৫॥

মহাবাহু! সুতরাং যুদ্ধে ভীষ্ম ও অর্জ্জুনের সম্মেলনের বিষয় চিন্তা করিয়া আমার যেন রোমাঞ্চ জন্মিতেছে এবং মন যেন অবসন্ন হইতেছে ॥১৬॥

সেই শঠ ও পাপচিত্ত শিখণ্ডীটাকে অগ্রবর্ত্তী করিয়া অর্জ্জুন ভীষ্মের সহিত যুদ্ধ করিতে যাইতেছেন ॥১৭॥

এদিকে ভীষ্ম পূর্ব্বেই বলিয়া রাখিয়াছেন যে, 'আমি শিখণ্ডীকে বধ করিব না। কারণ, বিধাতা তাহাকে স্ত্রী করিয়া সৃষ্টি করিয়াছিলেন, পরে দেবতার অনুগ্রহে আবার সে পুরুষ হইয়াছে' ॥১৮॥

---

(১৪) ... শ্রূয়তেঽনিশম্ — পি। (১৬) ... সীদত্যেব চ মে মনঃ — পি।

অমঙ্গল্যধ্বজশ্চৈব যাজ্ঞসেনির্মহাবলঃ।
ন চামঙ্গলিকে তস্মিন্ প্রহরেদাপগাসুতঃ ॥১৯॥
এতদ্ধি চিন্তয়ানস্য প্রজ্ঞা সীদতি মে ভৃশম্।
অভ্যুদ্যতো রণে পার্থঃ কুরুবৃদ্ধমুপাদ্রবৎ ॥২০॥
যুধিষ্ঠিরস্য চ ক্রোধো ভীষ্মশ্চার্জ্জুনসঙ্গতঃ।
মম চাস্ত্রসমারম্ভঃ প্রজানামশিবং ধ্রুবম্ ॥২১
মনস্বী বলবান্ শূরঃ কৃতাস্ত্রোঽলঘুবিক্রমঃ।
দূরপাতী দৃঢ়েষুশ্চ নিমিত্তজ্ঞশ্চ পাণ্ডবঃ ॥২২॥
অজেয়ঃ সমরে চাপি দেবৈরপি সবাসবৈঃ।
বলবান্ বুদ্ধিমাংশ্চৈব জিতক্লেশো যুধাং বরঃ ॥২৩॥
বিজয়ী চ রণে নিত্যং ভৈরবাস্ত্রশ্চ পাণ্ডবঃ।
তস্য মার্গং পরিহরন্ দ্রুতং গচ্ছ যতব্রত ! ॥২৪॥

ভারতকৌমুদী

অমঙ্গল্যেতি। যাজ্ঞসেনিঃ শিখণ্ডী। আপগা নদী গঙ্গা তস্যাঃ সুতো ভীষ্মঃ ॥১৯॥
এতদিতি। চিন্তয়ানস্যেতি মকারাগমাভাব আর্যঃ। প্রজ্ঞা কর্ত্তব্যবুদ্ধিঃ ॥২০॥
যুধীতি। অস্ত্রাণাং সমারম্ভঃ ক্ষেপারম্ভঃ, প্রজানাং লোকানাম্, অশিবমমঙ্গলম্ ॥২১॥
মনস্বীতি। কৃতাস্ত্রঃ, শিক্ষিতসর্ব্বাস্ত্রঃ, অলঘুবিক্রমো মহাবিক্রমঃ। দৃঢ়েষুর্দৃঢবাণঃ ॥২২॥
অজেয় ইতি। জিতক্লেশঃ ক্লেশসহিষ্ণুরিত্যর্থঃ, যুধ্যন্ত ইতি যুধো যোদ্ধারস্তেষাম্ ॥২৩॥
বিজয়ীতি। যতম্ আত্মরক্ষায়াং নিয়তং ব্রতং নিয়মো যস্য তৎসম্বোধনম্ ॥২৪॥

বিশেষতঃ মহাবল শিখণ্ডীর ধ্বজটা অমঙ্গলসূচক। সুতরাং ভীষ্ম অমাঙ্গলিক শিখণ্ডীকে প্রহার করিবেন না ॥১৯॥

এই সমস্ত বিষয় চিন্তা করায় আমার কর্ত্তব্যবুদ্ধি অত্যন্ত অবসন্ন হইয়া পড়িয়াছে। ওদিকে অর্জ্জুন যুদ্ধে উদ্যত হইয়া ভীষ্মের দিকে ধাবিত হইয়াছেন ॥২০॥

যুধিষ্ঠিরের ক্রোধ, ভীষ্ম ও অর্জ্জুনের যুদ্ধে সম্মেলন এবং আমার অস্ত্রক্ষেপারম্ভ, এগুলি নিশ্চয়ই লোকের অমঙ্গলজনক ॥২১॥

ওদিকে অর্জ্জুন প্রশস্তচিত্ত, বলবান্, বীর, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত, মহাবিক্রমশালী, দূরে অস্ত্রক্ষেপে সমর্থ, দৃঢ়বাণসম্পন্ন ও সর্ব্বলক্ষণাভিজ্ঞ ॥২২॥

অর্জ্জুন তেজস্বী, বুদ্ধিমান্, কষ্টসহিষ্ণু ও যোদ্ধৃশ্রেষ্ঠ। সুতরাং ইন্দ্রের সহিত দেবতারাও তাঁহাকে যুদ্ধে জয় করিতে পারেন না ॥২৩॥

(২০) এতদ্ধিচিন্তয়ানস্য—নি। (২৪)…গচ্ছ যতব্রতম্—পি।

পশ্যাদ্যৈতন্মহাঘোরে সংযুগে বৈশসং মহৎ।
হেমচিত্রাণি শূরাণাং মহান্তি চ শুভানি চ ॥২৫॥
কবচান্যবদীর্য্যন্তে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
ছিদ্যন্তে চ ধ্বজাগ্রাণি তোমরাশ্চ ধনূংষি চ ॥২৬॥
প্রাসাশ্চ বিমলাস্তীক্ষ্ণাঃ শক্ত্যশ্চ কনকোজ্জ্বলাঃ।
বৈজয়ন্ত্যশ্চ নাগানাং সংক্রুদ্ধেন কিরীটিনা ॥২৭॥ (বিশেষকম্)
নায়ং সংরক্ষিতুং কালঃ প্রাণান্ পুত্রোপজীবিভিঃ।
যাহি স্বর্গং পুরস্কৃত্য যশসে বিজয়ায় চ ॥২৮॥
রথনাগহয়াবর্ত্তাং মহাঘোরাং সুদুর্গমাম্।
রথেন সংগ্রামনদীং তরত্যেষ কপিধ্বজঃ ॥২৯॥
ব্রহ্মণ্যতা দমো দানং তপশ্চ চরিতং মহৎ।
ইহৈব দৃশ্যতে পার্থে ভ্রাতা যস্য ধনঞ্জয়ঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

পশ্যেতি। বৈশসং মারীম্। সন্নতপর্ব্বভির্ব্বক্রোপাস্তৈঃ। বৈজয়ন্ত্যঃ পতাকাঃ ॥২৫—২৭॥

বিবিচ্য পক্ষান্তরমাহ নেতি। হে পুত্র! অশ্বত্থামন্!। পুরস্কৃত্য প্রাধান্যেনোদ্দিশ্য ॥২৮॥

রথেতি। রথা নাগা হস্তিনঃ হয়া অশ্বাশ্চ আবর্ত্তা জলভ্রময়ো যস্যাস্তাম্ ॥২৯॥

---

বিশেষতঃ অর্জ্জুন সর্ব্বদাই যুদ্ধে বিজয়ী হইয়া থাকেন এবং উঁহার অস্ত্রগুলিও ভয়ঙ্কর। অতএব পুত্র! তুমি উঁহার পথ পরিত্যাগ করিয়া সত্বর যাও ॥২৪॥

আজ মহাভয়ঙ্করযুদ্ধে মহামারী দর্শন কর। আজ অর্জ্জুন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অবনতপর্ব্ব বাণসমূহদ্বারা যুদ্ধে বিপক্ষ বীরগণের স্বর্ণবিচিত্র, বিশাল ও সুন্দর কবচ সকল বিদীর্ণ করিবেন এবং ধ্বজাগ্র, তোমর, ধনু, নির্ম্মল প্রাস, তীক্ষ্ণ ও স্বর্ণোজ্জ্বল শক্তি এবং হস্তিগণের পতাকা ছেদন করিবেন ॥২৫—২৭॥

অতএব পুত্র! উপজীবীদিগের প্রাণ রক্ষা করিবার সময় এটা নহে। সুতরাং তুমি প্রধানতঃ স্বর্গ উদ্দেশ্য করিয়া যশ ও জয়লাভের জন্য গমন কর ॥২৮॥

হস্তী, অশ্ব ও রথ সকল যাহার আবর্ত্ত (ঘোলা), অতিভয়ঙ্কর ও অতিদুর্গম সেই সমরনদীটাকে অর্জ্জুন এই রথারোহণে উত্তীর্ণ হইতেছেন ॥২৯॥

ব্রাহ্মণহিতৈষিতা, ইন্দ্রিয়দমন, দান ও সঞ্চিত মহাতপস্যা এগুলি যুধিষ্ঠিরেই

---

(২৫) পশ্যাদ্যৈতন্মহাঘোরম্ — পি।

ভীমসেনশ্চ বলবান্ মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ।
বাসুদেবশ্চ বার্ষ্ণেয়ো যস্য নাথো ব্যবস্থিতঃ ॥৩১॥
তস্যৈষ মন্যুপ্রভবো ধার্ত্তরাষ্ট্রস্য দুর্মতেঃ।
তপোদগ্ধশরীরস্য কোপো দহতি বাহিনীম্ ॥৩২॥ (বিশেষকম্)
এষ সংদৃশ্যতে পার্থো বাসুদেবব্যপাশ্রয়ঃ।
দারয়ন্ সর্ব্বসৈন্যানি ধার্ত্তরাষ্ট্রস্য পশ্যতঃ ॥৩৩॥
এতদালোক্যতে সৈন্যং ক্ষোভ্যমাণং কিরীটিনা।
মহোর্ম্মিনদ্ধং সুমহত্তিমিনেব মহাজলম্ ॥৩৪॥
হাহাকিলকিলাশব্দাঃ শ্রূয়ন্তে চ চমূমুখে।
যাহি পাঞ্চালদায়াদমহং যাস্যে যুধিষ্ঠিরম্ ॥৩৫॥

---

ভারতকৌমুদী

ব্রহ্মণ্যতেতি। ব্রহ্মণ্যতা ব্রাহ্মণহিতৈষিতা, দম ইন্দ্রিয়দমনম্, চরিতং মহত্তপশ্চ। ইহ পার্শ্বে যুধিষ্ঠির এব দৃশ্যতে। ভীমসেনাদয়শ্চ যস্য ভ্রাতর ইত্যনুবৃত্তিঃ। নাথো রক্ষকঃ। মন্যুপ্রভবো বনবাসাদিদৈন্যোৎপন্নঃ। যুধিষ্ঠিরস্যৈব তপসা দগ্ধং শরীরং যস্য তস্য ॥৩০ -৩২॥

এষ ইতি। পার্থোঽর্জ্জুনঃ, বাসুদেবঃ কৃষ্ণো ব্যপাশ্রয় আশ্রয়ো যস্য সঃ ॥৩৩॥

এতদিতি। সুমহদিতি সৈন্যবিশেষণম্। মহোর্ম্মিভির্নদ্ধং সম্বদ্ধম্, তিমিনা বৃহন্মৎস্যেন ॥৩৪॥

হাহেতি। চমূমুখে কৌরবসেনাগ্রে। পাঞ্চালদায়াদং শিখণ্ডিনম্, যাহি হে পুত্র! ॥৩৫॥

ভারতভাবদীপঃ

অধোমুখকোটিদ্বয়ঃ ॥১২—১৪॥ আস্থায় আলম্ব্য ॥১৫—২০॥ অস্ত্রসমারম্ভঃ উদ্যমমাত্রং ন তু পূর্ব্ববদস্ত্রাণামুপস্থিতিঃ ॥২১—২৭॥ হে পুত্র! উপজীবিভিরনুগতৈঃ ॥২৮—২৯॥ পার্শ্বে যুধিষ্ঠিরে ॥৩০—৩১॥ তস্য ধর্ম্মস্য, মন্যুর্দৈন্যম্, ভারতীং সেনামিতি শেষঃ ॥৩২—৪১॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৮॥

---

দেখিতে পাওয়া যায়; আর ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব যাঁহার ভ্রাতা এবং বৃষ্ণিনন্দন কৃষ্ণ যাঁহার রক্ষক রহিয়াছেন, সেই যুধিষ্ঠিরের দৈন্যসম্ভূত ক্রোধই তাঁহার তপোদগ্ধদেহ দুর্ম্মতি দুর্য্যোধনের সৈন্য দগ্ধ করিতেছে ॥৩০—৩১॥

এই অর্জ্জুন কৃষ্ণকে আশ্রয় করিয়া দুর্য্যোধনের সমক্ষেই তাঁহার সমস্ত সৈন্য বিদীর্ণ করিতেছেন দেখা যাইতেছে ॥৩৩॥

আর তিমিমৎস্য যেমন মহাতরঙ্গসঙ্কুল মহাজল আলোড়ন করে, সেইরূপ অর্জ্জুন এই কৌরবসৈন্য আলোড়ন করিতেছেন দেখিতেছি ॥৩৪॥

---

(৩২) .. তপোভবিতদেহস্য — নি, ... দহতি ভারতীম্ — পি বা নি। ৩৩ ... সর্ব্বসৈন্যানি ধার্ত্তরাষ্ট্রাণি সর্ব্বশঃ — বা রা নি।

দুর্গমং হ্যন্তরং রাজ্ঞো ব্যূহস্যামিততেজসঃ।
সমুদ্রকুক্ষিপ্রতিমং সর্ব্বতোঽতিরথৈঃ স্থিতৈঃ ॥৩৬॥
সাত্যকিশ্চাভিমন্যুশ্চ ধৃষ্টদ্যুম্নবৃকোদরৌ।
পর্য্যরক্ষন্ত রাজানং যমৌ চ মনুজেশ্বরম্ ॥৩৭॥
উপেন্দ্রসদৃশশ্যামো মহাশাল ইবোদ্গতঃ।
এষ গচ্ছত্যনীকাগ্রে দ্বিতীয় ইব ফাল্গুনঃ ॥৩৮॥
উত্তমাস্ত্রাণি চাধৎস্ব গৃহীত্বা চ মহদ্ধনুঃ।
পার্ষতং যাহি রাজানং যুধ্যস্ব চ বৃকোদরম্ ॥৩৯॥
কো হি নেচ্ছেৎ প্রিয়ং পুত্রং জীবন্তং শাশ্বতীঃ সমাঃ।
ক্ষত্রধর্ম্মস্তু সংপ্রেক্ষ্য ততস্ত্বাং নিযুনজ্ম্যহম্ ॥৪০॥

---

ভারতকৌমুদী

যং কথং তং ন যাসীত্যাহ দুর্গমমিতি। অন্তরং ছিদ্রম্। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য ॥৩৬॥

সাত্যকিরিতি। রাজানং যুধিষ্ঠিরম্, যমৌ নকুলসহদেবৌ ॥৩৭॥

অভিমন্যুং বর্ণয়তি উপেন্দ্রেতি। উপেন্দ্রঃ কৃষ্ণঃ। উদ্গত উন্নতঃ। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥৩৮॥

উপদিশতি উত্তমেতি। আধৎস্ব ধারয়। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্ ॥৩৯॥

ক ইতি। শাশ্বতীঃ সমা বহূন্ বৎসরানিত্যর্থঃ। নিযুনজ্মি প্রেরয়ামি ॥৪০॥

---

এবং কৌরবসৈন্যের সম্মুখভাগে হাহা ও কিলকিলশব্দ শুনা যাইতেছে। অতএব বৎস অশ্বত্থামা! তুমি শিখণ্ডীর দিকে যাও, আর আমি যুধিষ্ঠিরের দিকে যাই ॥৩৫॥

কারণ, সকল দিকে অতিরথেরা রহিয়াছেন বলিয়া সমুদ্রের ভিতরের ন্যায় অমিততেজা যুধিষ্ঠিরের ব্যূহের ছিদ্র পাওয়া বড়ই দুষ্কর ॥৩৬॥

সাত্যকি, অভিমন্যু, ধৃষ্টদ্যুম্ন, ভীম, নকুল ও সহদেব ইঁহারা নরনাথ যুধিষ্ঠিরকে রক্ষা করিতেছেন ॥৩৭॥

কৃষ্ণের ন্যায় শ্যামবর্ণ এবং বিশাল শালবৃক্ষের ন্যায় উন্নত এই অভিমন্যু দ্বিতীয় অর্জ্জুনের ন্যায় পাণ্ডবসৈন্যের অগ্রে অগ্রে যাইতেছেন ॥৩৮॥

বৎস অশ্বত্থামা! তুমি বিশাল ধনু ধারণ করিয়া উত্তমাস্ত্র সকল ধারণ কর এবং রাজপুত্র ধৃষ্টদ্যুম্নের দিকে যাও, আর ভীমের সহিতও যুদ্ধ কর ॥৩৯॥

---

(৩৭)···যমৌ চ মনুজেশ্বরৌ—পি। (৩৯) উত্তমাস্ত্রাণি চাদৎস্ব গৃহীত্বাস্ত্রন্—পি।

এষ চাতিরণে ভীষ্মো দহতে বৈ মহাচমূম্।
যুদ্ধেষু সদৃশস্তাত ! যমস্য বরুণস্য চ ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে দ্রোণাশ্বত্থামসংবাদে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## নবাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

ভগদত্তঃ কৃপঃ শল্যঃ কৃতবর্ম্মা তথৈব চ।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ সৈন্ধবশ্চ জয়দ্রথঃ ॥১॥
চিত্রসেনো বিকর্ণশ্চ তথা দুর্মর্ষণো যুবা।
দশৈতে তাবকা যোধা ভীমসেনমযোধয়ন্ ॥২॥
মহত্যা সেনয়া যুক্তা নানাদেশসমুত্থয়া।
ভীষ্মস্য সমরে রাজন্ ! প্রার্থয়ানা মহদ্‌যশঃ ॥৩॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

এষ ইতি। মহাচমূং পাণ্ডবীয়াম্। দৃশ্যকাব্যবিষ্কম্ভক ইবায়মংশো নিবদ্ধঃ কবিনা ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:-

ভগদত্ত ইতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ, সৈন্ধবঃ সিন্ধুরাজঃ। তাবকাস্বৎপক্ষীয়াঃ। নানাদেশেষু সমুত্থা সমুৎপন্না তয়া। প্রার্থয়ানা ইতি মকারাগমাভাব আর্ষঃ ॥১-৩॥

---

বৎস ! কোন্ ব্যক্তি প্রিয়পুত্রের দীর্ঘ জীবন কামনা না করে ? তথাপি আমি ক্ষত্রিয়ধর্ম্মের দিকে লক্ষ্য করিয়াই তোমাকে নিযুক্ত করিতেছি ॥৪০॥

বৎস ! যুদ্ধে যম ও বরুণের তুল্য এই ভীষ্ম মহাযুদ্ধে পাণ্ডবগণের বিশাল সৈন্য দগ্ধ করিতেছেন" ॥৪১॥

---

(৪১) এষ চাপি রণে ভীষ্মঃ—পি। * '...ত্রয়োদশোত্তরশততমোঽধ্যায়ঃ' বা, 'দ্বাদশোধিকশততমোঽধ্যায়ঃ' রা দি।

শল্যস্তু নবভির্বাণৈর্ভীমসেনমতাড়য়ৎ।
কৃতবর্ম্মা ত্রিভির্বাণৈঃ কৃপশ্চ নবভিঃ শরৈঃ ॥৪॥
চিত্রসেনো বিকর্ণশ্চ ভগদত্তশ্চ মারিষ!।
দশভির্দশভির্বাণৈর্ভীমসেনমতাড়য়ৎ ॥৫॥
সৈন্ধবশ্চ ত্রিভির্বাণৈর্ভীমসেনমতাড়য়ৎ।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ পঞ্চভিঃ পঞ্চভিঃ শরৈঃ ॥৬॥
দুর্ম্মর্ষণস্তু বিংশত্যা পাণ্ডবং নিশিতৈঃ শরৈঃ।
স তান্ সর্ব্বান্ মহারাজ! রাজমানান্ পৃথক্ পৃথক্ ॥৭॥
প্রবীরান্ সর্ব্বলোকস্য ধার্ত্তরাষ্ট্রান্ মহারথান্।
জঘান সমরে বীরঃ পাণ্ডবঃ পরবীরহা ॥৮॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

শল্য ইতি। পরার্দ্ধেঽপি অতাড়য়দিতি সম্বধ্যতে ॥৪॥
চিত্রেতি। মারেষতি ন হিনস্তীতি মারিষঃ, নাম্যুপধত্বাৎ কঃ। হে মারিষ! আর্য্য! ॥৫॥
সৈন্ধব ইতি। সৈন্ধবঃ সিন্ধুরাজো জয়দ্রথঃ। বিন্দানুবিন্দৌ অতাড়য়তাম্ ॥৬॥
দুর্ম্মর্ষণ ইতি। অতাড়য়দিত্যনুবৃত্তিঃ। স ভীমসেনঃ। জঘান আজঘান ॥৭—৮॥

সঞ্জয় বলিলেন—"রাজা! ভগদত্ত, কৃপ, শল্য, কৃতবর্ম্মা, অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ, সিন্ধুরাজ জয়দ্রথ, চিত্রসেন, বিকর্ণ এবং যুবা দুর্ম্মর্ষণ, আপনার পক্ষের এই দশ জন যোদ্ধা নানাদেশসমুৎপন্ন বিশাল সৈন্যের সহিত মিলিত হইয়া মহাযশ কামনা করিয়া ভীষ্মের যুদ্ধে ভীমসেনের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥১—৩॥

তখন শল্য নয়টা, কৃতবর্ম্মা তিনটা এবং কৃপ নয়টা বাণদ্বারা ভীমসেনকে তাড়ন করিলেন ॥৪॥

মাননীয় রাজা! আর চিত্রসেন, বিকর্ণ ও ভগদত্ত ইঁহাদের প্রত্যেকে দশ দশটা বাণদ্বারা ভীমকে আঘাত করিলেন ॥৫॥

ক্রমে জয়দ্রথ তিনটা এবং অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ প্রত্যেকে পাঁচ পাঁচটা বাণদ্বারা ভীমসেনকে তাড়ন করিলেন ॥৬॥

আর দুর্ম্মর্ষণ কুড়িটা তীক্ষ্ণ বাণদ্বারা ভীমকে আঘাত করিলেন। মহারাজ! তখন বীর ও বিপক্ষবীরহন্তা পাণ্ডুনন্দন ভীমসেন সমরাঙ্গনে বীরশোভায়

---

(৪) .... ভীমসেনমযোধয়ৎ — পি। (৮) ... ধার্ত্তরাষ্ট্রমহারথান্। বিব্যাধ নিশিতৈর্বাণৈর্ভীমসেনো মহাবলঃ — পি।

সপ্তভিঃ শল্যমাবিধ্যৎ কৃতবর্ম্মাণমষ্টভিঃ।
কৃপস্য সশরং চাপং মধ্যে চিচ্ছেদ ভারত ! ॥৯॥
অথৈনং ছিন্নধন্বানং পুনর্বিব্যাধ সপ্তভিঃ।
বিন্দানুবিন্দৌ চ তথা ত্রিভিস্ত্রিভিরতাড়য়ৎ ॥১০॥
দুর্ম্মর্ষণঞ্চ বিংশত্যা চিত্রসেনঞ্চ পঞ্চভিঃ।
বিকর্ণং দশভির্বাণৈঃ পঞ্চভিশ্চ জয়দ্রথম্ ॥১১॥
বিদ্ধা ভীমোঽনদদ্ধৃষ্টঃ সৈন্ধবঞ্চ পুনস্ত্রিভিঃ।
অথান্যদ্ধনুরাদায় গৌতমো রথিনাং বরঃ ॥১২॥
ভীমং বিব্যাধ সংরব্ধো দশভির্নিশিতৈঃ শরৈঃ।
স বিদ্ধো দশভির্বাণৈস্তোত্রৈরিব মহাদ্বিপঃ ॥১৩॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ ! ভীমসেনঃ প্রতাপবান্।
গৌতমং তাড়য়ামাস শরৈর্বহুভিরাহবে ॥১৪॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

সপ্তভিরিতি। সপ্তভিরষ্টভিশ্চ শরৈর্ভীম ইতি শেষঃ ॥৯॥

অথেতি। এনং কৃপম্। ত্রিভিস্ত্রিভিঃ প্রত্যেকমতাড়য়দ্ভীমঃ ॥১০॥

দুর্ম্মর্ষণমিতি। বিংশত্যা বাণৈঃ। সৈন্ধবং জয়দ্রথম্। গৌতমঃ কৃপঃ। সংরব্ধঃ ক্রুদ্ধঃ। তোত্রৈরঙ্কুশৈঃ, মহাদ্বিপো বিশালহস্তী। গৌতমং কৃপম্। আহবে যুদ্ধে ॥১১—১৪॥

শোভিত, সমস্ত লোকমধ্যে প্রধান বীর বলিয়া বিখ্যাত এবং দুর্যোধনপক্ষের মহারথগণকে পৃথক্ পৃথক্ ভাবে আঘাত করিলেন ॥৭—৮॥

ভরতনন্দন! ক্রমে ভীমসেন সাতটা বাণদ্বারা শল্যকে এবং আটটা বাণদ্বারা কৃতবর্ম্মাকে বিদ্ধ করিলেন, আর কৃপাচার্য্যের বাণযুক্ত ধনুখানার মধ্যস্থান ছেদন করিয়া ফেলিলেন ॥৯॥

কৃপাচার্য্যের ধনু ছিন্ন হইলে পুনরায় সাতটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং তিন তিনটা বাণদ্বারা বিন্দ ও অনুবিন্দের প্রত্যেককে তাড়ন করিলেন ॥১০॥

পরে ভীমসেন কুড়িটাদ্বারা দুর্ম্মর্ষণকে, পাঁচটাদ্বারা চিত্রসেনকে, দশটাদ্বারা বিকর্ণকে এবং পাঁচটাদ্বারা জয়দ্রথকে বিদ্ধ করিয়া হৃষ্টচিত্তে গর্জ্জন করিয়া উঠিলেন; তৎপরে আবার তিনটাবাণদ্বারা জয়দ্রথকে তাড়ন করিলেন। তাহার পর রথিশ্রেষ্ঠ কৃপাচার্য্য ক্রুদ্ধ হইয়া অন্য ধনু লইয়া দশটা তীক্ষ্ণ বাণদ্বারা

---

(১) শল্যং পঞ্চাশতা বিদ্ধা — পি।

সৈন্ধবস্য তথাশ্বাংশ্চ সারথিঞ্চ ত্রিভিঃ শরৈঃ।
প্রাহিণোন্মৃত্যুলোকায় কালান্তকসমদ্যুতিঃ ॥১৫॥
হতাশ্বাত্তু রথাত্তূর্ণমবপ্লুত্য মহারথঃ।
শরাংশ্চিক্ষেপ নিশিতান্ ভীমসেনরথং প্রতি ॥১৬॥
তস্য ভীমো ধনুর্মধ্যে দ্বাভ্যাং চিচ্ছেদ মারিষ!।
ভল্লাভ্যাং ভরতশ্রেষ্ঠ! সৈন্ধবস্য মহাত্মনঃ ॥১৭॥
স চ্ছিন্নধন্বা বিরথো হতাশ্বো হতসারথিঃ।
চিত্রসেনরথং রাজন্নারুরোহ ত্বরান্বিতঃ ॥১৮॥
অত্যদ্ভুতং রণে কর্ম্ম কৃতবাংস্তত্র পাণ্ডবঃ।
মহারথান্ শরৈর্বিদ্ধ্বা বারয়িত্বা চ মারিষ! ॥১৯॥
বিরথং সৈন্ধবং চক্রে সর্ব্বলোকস্য পশ্যতঃ।
তদা ন মমৃষে শল্যো ভীমসেনস্য বিক্রমম্ ॥২০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

সৈন্ধবস্যেতি। সৈন্ধবস্য জয়দ্রথস্য। প্রাহিণোৎ প্রৈরয়ৎ ॥১৫॥
হতেতি। মহারথো জয়দ্রথঃ ॥১৬॥
তস্যেতি। সৈন্ধবস্য সিন্ধুরাজস্য জয়দ্রথস্য ॥১৭॥
স ইতি। হতাশ্বসারথিত্বাদেব বিরথ ইত্যাশয়ঃ ॥১৮॥
অত্যদ্ভুতমিতি। পাণ্ডবো ভীমঃ। তত্র হেতুমাহ মহেতি। ন মমৃষে ন সেহে ॥১৯—২০॥

ভীমসেনকে বিদ্ধ করিলেন। মহারাজ! তখন প্রতাপশালী ভীমসেন দশটা বাণে বিদ্ধ হইয়া, অঙ্কুশাহত মহাহস্তীর ন্যায় ক্রোধে জ্বলিতে থাকিয়া যুদ্ধে বহুতর বাণদ্বারা কৃপাচার্য্যকে তাড়ন করিলেন ॥১১—১৪॥

এবং প্রলয়কালীন যমের ন্যায় তেজস্বী ভীমসেন তিনটা বাণদ্বারা জয়দ্রথের অশ্বগুলিকে ও সারথিকে যমলোকে প্রেরণ করিলেন ॥১৫॥

অশ্ব ও সারথি নিহত হইলে, মহারথ জয়দ্রথ সত্বর রথ হইতে লাফাইয়া পড়িয়া ভীমের রথের উপরে বহুতর তীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিলেন ॥১৬॥

মাননীয় ভরতশ্রেষ্ঠ! তখন ভীমসেন দুইটা ভল্লদ্বারা মহাবল জয়দ্রথের ধনুখানার মধ্যস্থান ছেদন করিয়া ফেলিলেন ॥১৭॥

রাজা! সেই সময়ে অশ্ব ও সারথি নিহত হওয়ায় রথবিহীন ও ছিন্নকার্ম্মুক জয়দ্রথ সত্বর যাইয়া চিত্রসেনের রথে আরোহণ করিলেন ॥১৮॥

মাননীয় রাজা! ভীমসেন তখন যুদ্ধে অত্যন্ত অদ্ভুত কার্য্যই করিয়াছিলেন

(১৬) ... ভীমসেনস্য সংযুগে — বা রা নি।

স সন্ধায় শরাংস্তীক্ষ্ণান্ কর্ম্মারপরিমার্জ্জিতান্।
ভীমং বিব্যাধ সমরে তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২১॥
কৃপশ্চ কৃতবর্ম্মা চ ভগদত্তশ্চ বীর্য্যবান্।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ চিত্রসেনশ্চ সংযুগে ॥২২॥
দুর্ম্মর্ষণো বিকর্ণশ্চ সিন্ধুরাজশ্চ বীর্য্যবান্।
ভীমং তে বিব্যধুস্তূর্ণং শল্যহেতোররিন্দমাঃ ॥২৩॥ (যুগ্মকম্)
স চ তান্ প্রতিবিব্যাধ পঞ্চভিঃ পঞ্চভিঃ শরৈঃ।
শল্যং বিব্যাধ সপ্তত্যা পুনশ্চ দশভিঃ শরৈঃ ॥২৪॥
তং শল্যো নবভির্বিদ্ধা পুনর্বিব্যাধ পঞ্চভিঃ।
সারথিঞ্চাস্য ভল্লেন গাঢ়ং বিব্যাধ মর্ম্মণি ॥২৫॥

---

ভারতকৌমুদী

স ইতি। কর্ম্মারঃ শিল্পিবিশেষঃ, "কর্ম্মারো জাতিভেদে চ স্বচিসারে চ পুংস্যয়ম্" ইতি মেদিনী ॥২১॥

কৃপ ইতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। শল্যহেতোঃ শল্যসাহায্যার্থম্ ॥২২—২৩॥

স ইতি। তান্ প্রত্যেকমিত্যর্থঃ ॥২৪॥

তমিতি। অস্য ভীমস্য। মর্ম্মণি হৃদয়ে ॥২৫॥

যেহেতু তিনি বাণসমূহদ্বারা মহারথগণকে তাড়নপূর্ব্বক বারণ করিয়া সমস্ত লোকের সমক্ষেই জয়দ্রথকে রথবিহীন করিয়া ফেলিয়াছিলেন। (সে যাহা হউক,) শল্য তখন ভীমসেনের বিক্রম সহ্য করিতে পারিলেন না ॥১৯—২০॥

তিনি, শিল্পিপরিমার্জ্জিত তীক্ষ্ণ বাণ সকল সন্ধান করিয়া যুদ্ধে ভীমকে বিদ্ধ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥২১॥

ক্রমে কৃপ, কৃতবর্ম্মা, বলবান্ ভগদত্ত, অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ, চিত্রসেন, দুর্ম্মর্ষণ, বিকর্ণ ও বলবান্ জয়দ্রথ এই সকল শত্রুবিজয়ী বীরেরা শল্যের সাহায্য করিবার জন্য সত্বর ভীমকে বিদ্ধ করিতে লাগিলেন ॥২২—২৩॥

ভীমসেনও পাঁচ পাঁচটা বাণদ্বারা তাঁহাদের প্রত্যেককে বিদ্ধ করিলেন, আর সত্তরটা বাণদ্বারা শল্যকে তাড়ন করিলেন, আবারও দশটা বাণদ্বারা তাঁহাকে পীড়ন করিলেন ॥২৪॥

তখন শল্য নয়টা বাণদ্বারা ভীমকে বিদ্ধ করিয়া পুনরায় পাঁচটা বাণদ্বারা

---

(২৫) নবভির্বিদ্ধা···বা রা নি।

বিশোকং প্রেক্ষ্য নির্ভিন্নং ভীমসেনঃ প্রতাপবান্।
মদ্ররাজং ত্রিভির্বাণৈর্বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥২৬॥
তথেতরান্ মহেম্বাসাংস্ত্রিভিস্ত্রিভিরজিহ্মগৈঃ।
তাড়য়ামাস সমরে সিংহবদ্বিননাদ চ ॥২৭॥
তে হি যত্তা মহেম্বাসাঃ পাণ্ডবং যুদ্ধকোবিদম্।
ত্রিভিস্ত্রিভিরকুণ্ঠাগ্রৈর্ভৃশং মর্ম্মস্বতাড়য়ন্ ॥২৮॥
সোঽতিবিদ্ধো মহেম্বাসো ভীমসেনো ন বিব্যথে।
পর্ব্বতো বারিধারাভির্বর্ষমাণৈরিবাম্বুদৈঃ ॥২৯॥
স তু ক্রোধসমাবিষ্টো ভীমসেনো মহাবলঃ।
মদ্রেশ্বরং ত্রিভির্বাণৈর্ভৃশং বিদ্ধ্বা মহাযশাঃ ॥৩০॥
কৃপঞ্চ নবভির্বাণৈর্ভৃশং বিদ্ধ্বা সমন্ততঃ।
প্রাগ্‌জ্যোতিষং শতেনাজৌ রাজন্! বিব্যাধ সায়কৈঃ ॥৩১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বিশোকমিতি। বিশোকং তদাখ্যং নিজসারথিম্। উরসি বক্ষসি, আর্পয়দপীড়য়ৎ ॥২৬॥
তথেতি। অজিহ্মগৈঃ সরলগামিভির্বাণৈঃ। তাড়য়ামাস ভীমসেন ইত্যনুবৃত্তিঃ ॥২৭॥
ত ইতি। যত্তা জয়ায় যত্নবন্তঃ। অকুণ্ঠাগ্রৈর্দৃঢ়মুখৈঃ, মর্ম্মসু বর্ম্মাভ্যন্তরেষু ॥২৮॥
স ইতি। বারিধারাভিরতিবিদ্ধ ইতি সম্বন্ধঃ ॥২৯॥
স ইতি। মদ্রেশ্বরং শল্যম্। সমন্ততো দেহস্য সর্ব্বেষ্বংশেষু ॥৩০—৩১॥

তাঁহাকে তাড়ন করিলেন এবং একটা ভল্লদ্বারা ভীমের সারথির বক্ষস্থল দৃঢ়বিদ্ধ করিলেন ॥২৫॥

সারথি বিশোককে বিদীর্ণ দেখিয়া প্রতাপশালী ভীমসেন তিনটা বাণদ্বারা শল্যের বাহুযুগল ও বক্ষস্থল পীড়ন করিলেন ॥২৬॥

আর, তিন তিনটা বাণদ্বারা অপর মহাধনুর্দ্ধরগণের প্রত্যেককে তাড়ন করিলেন এবং সিংহের ন্যায় গর্জ্জন করিয়া উঠিলেন ॥২৭॥

তখন সেই মহাধনুর্দ্ধরেরা যত্নবান্ হইয়া প্রত্যেকে তিন তিনটা দৃঢ়মুখ বাণদ্বারা যুদ্ধনিপুণ ভীমসেনের মর্ম্মস্থলে গুরুতর আঘাত করিলেন ॥২৮॥

তাহাতে অত্যন্ত বিদ্ধ হইয়াও মহাধনুর্দ্ধর ভীমসেন—বর্ষাকারী মেঘের জলধারাদ্বারা অত্যন্ত বিদ্ধ পর্ব্বতের ন্যায় ব্যথিত হইলেন না ॥২৯॥

রাজা! তখন মহাবল ও মহাযশা ভীমসেন ক্রোধাবিষ্ট হইয়া তিনটা

(৩০) ...সমাবিষ্টঃ পাণ্ডবানাং মহারথঃ—বা রা নি। ৩১ ...শতৈরাজৌ—বা রা নি।

ততস্তু সশরং চাপং সাত্বতস্য মহাত্মনঃ।
ক্ষুরপ্রেন সুতীক্ষ্ণেন চিচ্ছেদ কৃতহস্তবৎ ॥৩২॥
তথান্যদ্ধনুরাদায় কৃতবর্ম্মা বৃকোদরম্।
আজঘান ভ্রুবোর্মধ্যে নারাচেন পরন্তপঃ ॥৩৩॥
ভীমস্তু সমরে বিদ্ধা শল্যং নবভিরায়সৈঃ।
ভগদত্তং ত্রিভিশ্চৈব কৃতবর্ম্মাণমষ্টভিঃ ॥৩৪॥
দ্বাভ্যাং দ্বাভ্যাঞ্চ বিব্যাধ গৌতমপ্রভৃতীন্ রথান্।
তেঽপি তং সমরে রাজন্! বিব্যধুর্নিশিতৈঃ শরৈঃ ॥৩৫॥ (যুগ্মকম্)
স তথা পীড্যমানোঽপি সর্ব্বশস্ত্রৈর্মহারথৈঃ।
মত্বা তৃণেন তাংস্তুল্যান্ বিচচার গতব্যথঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

তত ইতি। সাত্বতস্য কৃতবর্ম্মণঃ। কৃতৌ শিক্ষিতৌ হস্তৌ অস্য কর্ম্মণঃ স্ব ইতি তৎ ॥৩২॥
তথেতি। নারাচেন বাণবিশেষেণ ॥৩৩॥
ভীম ইতি। আয়সৈর্লৌহময়ৈর্বাণৈঃ। গৌতমপ্রভৃতীন্ কৃপাদীন্ ॥৩৪—৩৫॥
স ইতি। স ভীমঃ। সর্ব্বশস্ত্রৈঃ করণৈঃ, মহারথৈঃ কর্তৃভিঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

ভগদত্ত ইতি ॥১—২০॥ কর্ম্মারং শাস্ত্রোল্লেখনযন্ত্রম্ ॥২১—৩১॥ সাত্বতস্য কৃতবর্ম্মণঃ ॥৩২—৩৫॥ মত্বা তৃণেন তাংস্তুল্যানিতি তুল্যশব্দোপাদানার দ্বিতীয়াচতুর্থ্যৌ কিন্তু তুল্যার্থৈরতুলোপমাভ্যামিতি তৃতীয়া ॥৩৬—৫৩॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৯

বাণদ্বারা শল্যকে এবং নয়টা বাণদ্বারা সকল দিকে কৃপকে গুরুতর বিদ্ধ করিয়া একশত বাণদ্বারা ভগদত্তকে বিদ্ধ করিলেন ॥৩০—৩১॥

তাহার পর ভীমসেন হস্তনৈপুণ্যের গুণে একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা মহাত্মা কৃতবর্ম্মার বাণযুক্ত ধনুখানাকে ছেদন করিলেন ॥৩২॥

তখন শত্রুসন্তাপক কৃতবর্ম্মা অন্য একখানা ধনু লইয়া একটা নারাচদ্বারা ভীমসেনের ভ্রূযুগলের মধ্যস্থানে আঘাত করিলেন ॥৩৩॥

রাজা! সেই সময়ে ভীমসেন নয়টা লৌহময় বাণদ্বারা শল্যকে, তিনটা-দ্বারা ভগদত্তকে এবং আটটাদ্বারা কৃতবর্ম্মাকে তাড়ন করিয়া দুই দুইটা দ্বারা কৃপপ্রভৃতি রথীদিগকে বিদ্ধ করিলেন। তখন তাঁহারাও তীক্ষ্ণ বাণসমূহদ্বারা ভীমকে তাড়ন করিলেন ॥৩৪—৩৫॥

(৩৫) দ্বাভ্যাং দ্বাভ্যাঞ্চ—বা রা নি। (৩৬) স তদা…সর্ব্বতস্তৈর্মহারথৈঃ…পি।

তে চাপি রথিনাং শ্রেষ্ঠা ভীমায় নিশিতান্ শরান্।
প্রেষয়ামাসুরব্যগ্রাঃ শতশোঽথ সহস্রশঃ ॥৩৭॥
তস্য শক্তিং মহাবেগাং ভগদত্তো মহারথঃ।
চিক্ষেপ সমরে বীরঃ স্বর্ণদণ্ডাং মহীপতে! ॥৩৮॥
তোমরং সৈন্ধবো রাজা পট্টিশঞ্চ মহাভুজঃ।
শতঘ্নীঞ্চ কৃপো রাজন্! শরং শল্যশ্চ বীর্য্যবান্ ॥৩৯॥
অথেতরে মহেষ্বাসাঃ পঞ্চ পঞ্চ শিলীমুখান্।
ভীমসেনং সমুদ্দিশ্য প্রেষয়ামাসুরোজসা ॥৪০॥ (যুগ্মকম্)
তোমরঞ্চ দ্বিধা চক্রে ক্ষুরপ্রেণানিলাত্মজঃ।
পট্টিশঞ্চ ত্রিভির্বাণৈশ্চিচ্ছেদ তিলকাণ্ডবৎ ॥৪১॥
স বিভেদ শতঘ্নীঞ্চ নবভিঃ কঙ্কপত্রিভিঃ।
মদ্ররাজপ্রযুক্তঞ্চ শরং ছিত্ত্বা মহারথঃ ॥৪২॥

---

ভারতকৌমুদী

ত ইতি। অব্যগ্রা অনাকুলা ধৈর্য্যসম্পন্না এবেত্যর্থঃ ॥৩৭॥
তস্যেতি। তস্য ভীমস্যোপরি ॥৩৮॥
তোমরমিতি। সৈন্ধবঃ সিন্ধুদেশীয়ঃ। শিলীমুখান্ বাণান্ ॥৩৯—৪০॥
তোমরমিতি। অনিলাত্মজো বায়ুপুত্রো ভীমঃ। তিলকাণ্ডবৎ তিলবৃক্ষমিব ॥৪১॥

---

মহারথেরা সর্ব্বপ্রকার অস্ত্রদ্বারা সেইভাবে পীড়ন করিতে থাকিলেও ভীমসেন তাঁহাদিগকে তৃণের তুল্য মনে করিয়া ব্যথাশূন্যভাবে বিচরণ করিতে থাকিলেন ॥৩৬॥

সেই রথিশ্রেষ্ঠেরাও ধীর-স্থির থাকিয়া ভীমের প্রতি শত শত ও সহস্র সহস্র তীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিতে লাগিলেন ॥৩৭॥

ক্রমে মহারথ ও বীর ভগদত্ত মহাবেগযুক্ত ও স্বর্ণদণ্ডসমন্বিত একটা শক্তি ভীমের উপরে নিক্ষেপ করিলেন ॥৩৮॥

রাজা! পরে মহাবাহু জয়দ্রথ একটা তোমর ও একটা পট্টিশ, কৃপ একটা শতঘ্নী, বলবান্ শল্য একটা বাণ এবং অন্য মহারথেরা প্রত্যেকে পাঁচ পাঁচটা বাণ বলপূর্ব্বক ভীমের প্রতি নিক্ষেপ করিলেন ॥৩৯—৪০॥

তখন ভীমসেন একটা ক্ষুরপ্রদ্বারা জয়দ্রথের তোমরটাকে দুই খণ্ড করিলেন এবং তিনটা বাণদ্বারা তাঁহার পট্টিশটাকে তিলবৃক্ষের ন্যায় কাটিয়া ফেলিলেন ॥৪১॥

---

(৩৮) .... স্বর্ণদণ্ডাং মহামতে। — বা রা নি। (৩৯) .. শল্যশ্চ সংযুগে — রা নি।

শক্তিং চিচ্ছেদ সহসা ভগদত্তেরিতাং রণে।
ততেতরান্ শরান্ ঘোরান্ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৪৩॥
ভীমসেনো রণশ্লাঘী ত্রিধৈকৈকং সমাচ্ছিনৎ।
তাংশ্চ সর্ব্বান্ মহেষ্বাসাংস্ত্রিভিস্ত্রিভিরতাড়য়ৎ ॥৪৪॥ (বিশেষকম্)
ততো ধনঞ্জয়স্তত্র বর্ত্তমানে মহারণে।
আজগাম রথেনাজৌ ভীমং দৃষ্ট্বা মহারথম্ ॥৪৫॥
নিঘ্নন্তং সমরে শত্রূন্ যোধয়ানঞ্চ সায়কৈঃ।
তৌ তু তত্র মহাত্মানৌ সমরে বীক্ষ্য পাণ্ডবৌ ॥৪৬॥
ন শশংসুর্জয়ং তত্র তাবকাঃ পুরুষর্ষভাঃ।
অথার্জ্জুনো রণে ভীমং যোধয়ন্তং মহারথান্ ॥৪৭॥
ভীষ্মস্য নিধনাকাঙ্ক্ষী পুরস্কৃত্য শিখণ্ডিনম্।
আসসাদ রণে বীরাংস্তাবকান্ দশ ভারত! ॥৪৮॥ (কলাপকম্)
যে স্ম ভীষ্মং রণে রাজন্! যোধয়ন্তো ব্যবস্থিতাঃ।
বীভৎসুস্তানথাবিধ্যদ্ভীমস্য প্রিয়কাম্যয়া ॥৪৯॥

---

ভারতকৌমুদী

স ইতি। কঙ্কপত্রিভির্বাণৈঃ। ভগদত্তেন ঈরিতাং ক্ষিপ্তাম। ত্রিভিস্ত্রিভিঃ শরৈঃ ॥৪২—৪৪॥
তত ইতি। আজৌ সমরাঙ্গনে। যোধয়ানং যোধয়মানম্। ন শশংসুর্নাশাবিষয়ং চক্রুঃ, জয়ং স্বকীয়ম্। আসসাদ প্রাপ। দশ প্রাগুক্তান্ ভগদত্তাদীন্ ॥৪৫—৪৮॥

---

এবং মহারথ ও সমরশ্লাঘাকারী ভীমসেন নয়টা বাণদ্বারা কৃপের শতঘ্নীটাকে বিদীর্ণ করিলেন; পরে শল্যনিক্ষিপ্ত বাণটাকে ছেদন করিয়া তৎক্ষণাৎ ভগদত্ত-নিক্ষিপ্ত শক্তিটাকেও ছেদন করিলেন; তদনন্তর নতপর্ব্ব বাণসমূহদ্বারা ভয়ঙ্কর অপর বাণগুলির এক একটাকে দুই দুই খণ্ডে কাটিয়া ফেলিলেন; তাহার পর তিন তিনটা বাণদ্বারা সেই মহাধনুর্দ্ধরগণের প্রত্যেককে তাড়ন করিলেন ॥৪২—৪৪॥

সেইরূপ মহাযুদ্ধ চলিতে থাকিলে, অর্জ্জুন মহারথ ভীমসেনকে যুদ্ধে শত্রুসংহার করিতে এবং বাণদ্বারা যুদ্ধ করিতে দেখিয়া রথারোহণে সেখানে আগমন করিলেন। তখন আপনার পক্ষের পুরুষশ্রেষ্ঠেরা যুদ্ধে সেই দুই মহাত্মা পাণ্ডবকে দেখিয়া আর জয়ের আশা করিলেন না। ভরতনন্দন! তাহার পর অর্জ্জুন ভীমসেনকে মহারথগণের সহিত যুদ্ধ করিতে দেখিয়া, শিখণ্ডীকে অগ্রবর্ত্তী করিয়া ভীষ্মবধাকাঙ্ক্ষী হইয়া আপনার পক্ষের সেই দশ জন বীরের নিকট আগমন করিলেন ॥৪৫—৪৮॥

ততো দুর্য্যোধনো রাজা সুশর্ম্মাণমচোদয়ৎ।
অর্জ্জুনস্য বধার্থায় ভীমসেনস্য চোভয়োঃ ॥৫০॥
সুশর্ম্মন্! গচ্ছ শীঘ্রং ত্বং বলৌঘৈঃ পরিবারিতঃ।
জহি পাণ্ডুসুতাবেতৌ ধনঞ্জয়বৃকোদরৌ ॥৫১॥
তচ্ছ্রুত্বা বচনং তস্য ত্রৈগর্ত্তঃ প্রস্থলাধিপঃ।
অভিদ্রুত্য রণে ভীমমর্জ্জুনঞ্চৈব ধন্বিনৌ ॥৫২॥
রথৈরনেকসাহস্রৈঃ সমন্তাৎ পর্য্যবারয়ৎ।
ততঃ প্রববৃতে যুদ্ধমর্জ্জুনস্য পরৈঃ সহ ॥৫৩॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে ভীমসেনপরাক্রমে
নবাধিকশততমোহধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

য ইতি। স্মশব্দঃ পাদপূরণে। বীভৎসুরর্জ্জুনঃ ॥৪৯॥
তত ইতি। অচোদয়ৎ প্রৈরয়ৎ ॥৫০॥
সুশর্ম্মন্নিতি। বলৌঘৈঃ সৈন্যসমূহৈঃ, পরিবারিতঃ পরিবেষ্টিতঃ ॥৫১॥
তদিতি। ত্রৈগর্ত্তস্ত্রিগর্ত্তরাজঃ, প্রস্থলস্য তদাখ্যস্য নগরস্যাধিপঃ। অভিদ্রুত্য দ্রুতং গত্বা। পর্য্যবারয়ৎ পর্যবেষ্টত। পরৈর্বিপক্ষৈঃ সহ। ভীমস্য যুদ্ধং তু প্রাগেব প্রবৃত্তম্ ॥৫২—৫৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে নবাধিকশততমোহধ্যায়ঃ ॥০॥

---

রাজা! যাঁহারা সমরাঙ্গনে ভীমের সহিত যুদ্ধ করিতেছিলেন, অর্জ্জুন ভীমের সন্তোষের জন্য তাঁহাদিগকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৪৯॥

তাহার পর রাজা দুর্য্যোধন, ভীম ও অর্জ্জুন দুই জনেরই বধের জন্য সুশর্ম্মাকে প্রেরণ করিলেন ( বলিলেন— ) ॥৫০॥

'ত্রিগর্ত্তরাজ! আপনি সৈন্যসমূহে পরিবেষ্টিত হইয়া সত্বর গমন করুন ; যাইয়া ভীম ও অর্জ্জুন এই দুইটা পাণ্ডবকে বধ করুন' ॥৫১॥

দুর্য্যোধনের সেই কথা শুনিয়া ত্রিগর্ত্তরাজ ও প্রস্থলনগরাধিপতি সুশর্ম্মা সত্বর যাইয়া অনেক সহস্র রথদ্বারা সমরাঙ্গনে সকল দিকে ধনুর্দ্ধর ভীম ও অর্জ্জুনকে বেষ্টন করিলেন। তদনন্তর বিপক্ষগণের সহিত অর্জ্জুনের যুদ্ধ লাগিয়া গেল" ॥৫২—৫৩॥

---

* '... চতুর্দ্দশাধিকশততমোহধ্যায়' বা, '...ত্রয়োদশাধিকশততমোহধ্যায়' রা নি।

# দশাধিকততমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

অর্জ্জুনস্তু রণে শল্যং যতমানং মহারথম্।
ছাদয়ামাস সমরে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥১॥
সুশর্ম্মাণং কৃপঞ্চৈব ত্রিভিস্ত্রিভিরবিধ্যত।
প্রাগ্‌জ্যোতিষঞ্চ সমরে সৈন্ধবঞ্চ জয়দ্রথম্ ॥২॥
চিত্রসেনং বিকর্ণঞ্চ কৃতবর্ম্মাণমেব চ।
দুর্ম্মর্ষণঞ্চ রাজেন্দ্র! হ্যাবন্ত্যৌ চ মহারথৌ ॥৩॥
একৈকং ত্রিভিরানর্চ্ছৎ কঙ্কবর্হিণবাজিতৈঃ।
শরৈরতিরথো যুদ্ধে পীড়য়ন্ বাহিনীং তব ॥৪॥ (যুগ্মকম্)
জয়দ্রথো রণে পার্থং বিদ্ধ্বা ভারত! সায়কৈঃ।
ভীমং বিব্যাধ তরসা চিত্রসেনরথে স্থিতঃ ॥৫॥

ভারতকৌমুদী

অর্জ্জুন ইতি। যতমানং জেতুং যত্নবন্তম্। সন্নতপর্ব্বভিঃ বক্রোপান্তৈঃ ॥১॥

সুশর্ম্মাণমিতি। প্রাগ্‌জ্যোতিষং ভগদত্তম্, সৈন্ধবং সিন্ধুরাজম্ ॥২॥

চিত্রেতি। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ বিন্দানুবিন্দৌ। আনর্চ্ছৎ অপীড়য়ৎ, কঙ্কানাং বর্হিণানাং ময়ূরাণাঞ্চ বাজাঃ পক্ষা এষু সন্তীতাতৈঃ। অতিরথোঽর্জ্জুনঃ ॥৩—৪॥

জয়দ্রথ ইতি। চিত্রসেনরথে স্থিতঃ স্বরথনাশে তদ্রথারোহণাৎ ॥৫॥

সঞ্জয় বলিলেন—"অর্জ্জুন নতপর্ব্ব বাণসমূহদ্বারা যুদ্ধে যত্নবান্ ও মহারথ শল্যকে আবৃত করিয়া ফেলিলেন ॥১॥

এবং তিনি তিন তিনটা বাণদ্বারা সুশর্ম্মা, কৃপ, ভগদত্ত ও সিন্ধুরাজ জয়দ্রথকে বিদ্ধ করিলেন ॥২॥

আর রাজশ্রেষ্ঠ! অতিরথ অর্জ্জুন আপনার সৈন্য পীড়ন করিতে থাকিয়া কঙ্ক ও ময়ূরপক্ষযুক্ত তিন তিনটা বাণদ্বারা চিত্রসেন, বিকর্ণ, কৃতবর্ম্মা, দুর্ম্মর্ষণ এবং অবন্তিদেশীয় মহারথ বিন্দ ও অনুবিন্দ ইঁহাদের এক এক জনকে পীড়ন করিলেন ॥৩—৪॥

ভরতনন্দন! ওদিকে চিত্রসেনের রথে স্থিত জয়দ্রথ বাণসমূহদ্বারা যুদ্ধে অর্জ্জুনকে বিদ্ধ করিয়া বলপূর্বক ভীমকেও বিদ্ধ করিলেন।।৫।।

শল্যশ্চ সমরে জিষ্ণুং কৃপশ্চ রথিনাং বরঃ।
বিব্যধাতে মহারাজ! বহুধা মর্ম্মভেদিভিঃ ॥৬॥
চিত্রসেনাদয়শ্চৈব পুত্রাস্তব বিশাংপতে!।
পঞ্চভিঃ পঞ্চভিস্তূর্ণং সংযুগে নিশিতৈঃ শরৈঃ।
আজঘ্নুরর্জ্জুনং সংখ্যে ভীমসেনঞ্চ মারিষ! ॥৭॥
তৌ তত্র রথিনাং শ্রেষ্ঠৌ কৌন্তেয়ৌ ভরতর্ষভ!।
অপীড়য়েতাং সমরে ত্রিগর্ত্তানাং মহদ্বলম্ ॥৮॥
সুশর্ম্মাপি রণে পার্থং বিদ্ধা নবভিরায়সৈঃ।
ননাদ বলবন্নাদং ত্রাসয়ানো মহদ্বলম্ ॥৯॥
অন্যে চ বহবঃ শূরা ভীমসেনধনঞ্জয়ৌ।
বিব্যধুর্নিশিতৈর্বাণৈ রুক্মপুঙ্খৈরজিহ্মগৈঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

শল্য ইতি। জিষ্ণুমর্জ্জুনম্। মর্ম্মভেদিভিঃ শরৈঃ ॥৬॥
চিত্রেতি। সংযুগে যুদ্ধে, নিশিতৈঃ শিলাশাণিতৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥
তাবিতি। কৌন্তেয়ৌ ভীমার্জ্জুনৌ। বলং সৈন্যম্ ॥৮॥
সুশর্ম্মেতি। আয়সৈর্লৌহময়ৈর্বাণৈঃ। ননাদ চকার, বলবদ্বিশালম্ ॥৯॥
অন্য ইতি। রুক্মপুঙ্খৈঃ স্বর্ণখচিতপ্রান্তৈঃ, অজিহ্মগৈঃ সরলগামিভিঃ ॥১০॥

মহারাজ! রথিশ্রেষ্ঠ শল্য ও কৃপ মর্ম্মভেদী বাণসমূহদ্বারা বহুপ্রকারে যুদ্ধে অর্জ্জুনকে তাড়ন করিলেন ॥৬॥

মাননীয় নরনাথ! চিত্রসেনপ্রভৃতি আপনার পুত্রেরাও প্রত্যেকে সত্বর পাঁচ পাঁচটা নিশিত বাণদ্বারা যুদ্ধে ভীম ও অর্জ্জুনকে আঘাত করিলেন ॥৭॥

ভরতশ্রেষ্ঠ! আবার রথিশ্রেষ্ঠ ভীম এবং অর্জ্জুনও যুদ্ধে ত্রিগর্ত্তদেশীয়-দিগের বিশাল সৈন্য পীড়ন করিতে লাগিলেন ॥৮॥

তখন সুশর্ম্মাও নয়টা লৌহময় বাণদ্বারা যুদ্ধে অর্জ্জুনকে বিদ্ধ করিয়া বিশাল পাণ্ডবসৈন্যের ত্রাস জন্মাইতে থাকিয়া গুরুতর সিংহনাদ করিলেন ॥৯॥

অন্য বহুতর বীরেরাও তীক্ষ্ণ, স্বর্ণখচিতপুঙ্খ ও সরলগামী বাণদ্বারা ভীম ও অর্জ্জুনকে তাড়ন করিতে থাকিলেন ॥১০॥

---

(৮)…ভারতর্ষভৌ…বা রা নি। (৯)…পার্থং শরৈর্নবভিরাশুগৈঃ—বা রা নি। (১০) অন্যে চ রথিনঃ শূরাঃ—বা রা নি।

তেষাঞ্চ রথিনাং মধ্যে কৌন্তেয়ৌ ভরতর্ষভৌ।
ক্রীড়মানৌ রথোদারৌ চিত্ররূপৌ ব্যদৃশ্যতাম্।
আমিষেপ্সূ গবাং মধ্যে সিংহাবিব মদোৎকটৌ ॥১ ॥
ছিত্ত্বা ধনূংষি শূরাণাং শরাংশ্চ বহুধা রণে।
পাতয়ামাসতুর্বীরৌ শিরাংসি শতশো নৃণাম্ ॥১ ॥
রথাশ্চ বহবো ভগ্না হয়াশ্চ শতশো হতাঃ।
গজাশ্চ সগজারোহাঃ পেতুরুর্ব্যাং মহাহবে ॥১৩॥
রথিনঃ সাদিনশ্চৈব তত্র তত্র নিসূদিতাঃ।
দৃশ্যন্তে বহবো রাজন্! বেপমানাঃ সমন্ততঃ ॥১৪॥
হতৈর্গজপদাত্যোঘৈর্বাজিভিশ্চ নিসূদিতৈঃ।
রথৈশ্চ বহুধা ভগ্নৈঃ সমাস্তীর্য্যত মেদিনী ॥১৫॥

ভারতকৌমুদী

তেষামিতি। রথোদারৌ মহারথৌ। আমিষেপ্সূ মাংসাভিলাষিণৌ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

ছিত্ত্বেতি। বীরৌ ভীমার্জ্জুনৌ। নৃণাং সৈন্যভূতানাম্ ॥১২॥

রথা ইতি।. হয়া অশ্বাঃ। গজানামারোহৈরারোহিভিঃ সহেতি তে ॥১৩॥

রথিন ইতি। সাদিনো গজাশ্বারোহিণঃ। নিসূদিতাস্তাড়িতাঃ ॥১৪॥

হতৈরিতি। সমাস্তীর্য্যত ব্যাপ্যত, মেদিনী সমরভূমিঃ ॥১৫॥

---

সেই সময়ে সেই রথিগণের মধ্যে ভরতবংশশ্রেষ্ঠ, নৃত্যকারী মহারথ ও বিচিত্রমূর্ত্তি ভীম ও অর্জ্জুনকে, গোসমূহমধ্যে মাংসাভিলাষী মদমত্ত দুইটা সিংহের ন্যায় দেখা যাইতে লাগিল ॥১১॥

ক্রমে ভীম ও অর্জ্জুন যুদ্ধে বীরগণের ধনু ও বাণ সকল ছেদন করিয়া শত শত সৈন্যের মস্তক ছেদন করিতে লাগিলেন ॥১২॥

সেই মহাযুদ্ধে বহুতর রথ ভগ্ন, শত শত অশ্ব নিহত এবং আরোহীদের সহিত অসংখ্য হস্তী বিনাশিত হইয়া ভূতলে পতিত হইতে থাকিল ॥১৩॥

রাজা! তখন দেখা গেল—বহুতর রথী, গজারোহী ও অশ্বারোহী সেই সেই স্থানে তাড়িত হইয়া কাঁপিতেছে ॥১৪॥

ক্রমে নিহত হস্তী ও পদাতিসমূহে, নিপাতিত অশ্বগণে এবং বহুপ্রকারে ভগ্ন রথরাশিতে সমরভূমি ব্যাপ্ত হইয়া উঠিল ॥১৫॥

---

(১৪) ... চেষ্টমানাঃ সমন্ততঃ— পি।

ছত্রৈশ্চ বহুধা ছিন্নৈর্ধ্বজৈশ্চ বিনিপাতিতৈঃ।
অঙ্কুশৈরপবিদ্ধৈশ্চ পরিস্তোমৈশ্চ ভারত ! ॥১৬॥
কেয়ূরৈরঙ্গদৈর্হারৈ রাঙ্কবৈর্ম্মৃদিতৈস্তথা।
উষ্ণীষৈর্ঋষ্টিভিশ্চৈব চামরব্যজনৈরপি ॥১৭॥
তনুত্রৈরপবিদ্ধৈশ্চ বাহুভিশ্চন্দনোক্ষিতৈঃ।
উরুভিশ্চ নরেন্দ্রাণাং সমাস্তীর্য্যত মেদিনী ॥১৮॥ (বিশেষকম্)
তত্রাদ্ভুতমপশ্যাম রণে পার্থস্য বিক্রমম্।
শরৈঃ সংবার্য্য তান্ বীরানাজঘান বলং তব ॥১৯॥
পুত্রস্তু তব তং দৃষ্ট্বা ভীমার্জ্জুনপরাক্রমম্।
গাঙ্গেয়স্য রথাভ্যাসমুপজগ্মে মহাবলঃ ॥২০॥
কৃপশ্চ কৃতবর্ম্মা চ সৈন্ধবশ্চ জয়দ্রথঃ।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ নাজহতুঃ সংযুগং তদা ॥২১॥

ভারতকৌমুদী

ছত্রৈরিতি। অপবিদ্ধৈর্বিদ্ধা পাতিতৈঃ, পরিস্তোমৈরাস্তরণৈঃ। রাঙ্কবৈর্ম্মৃগচর্ম্মভিঃ। ঋষ্টিভিরস্ত্রবিশেষৈঃ। তনুত্রৈর্বর্ম্মভিঃ। চন্দনোক্ষিতৈশ্চন্দনলিপ্তৈঃ ॥১৬—১৮॥

তত্রেতি। পার্থস্যার্জ্জুনস্য, তথৈব প্রসিদ্ধেঃ। উক্তার্থে হেতুমাহ শরৈরিতি ॥১৯॥

পুত্র ইতি। পুত্রো দুর্য্যোধনঃ পরত্র বাক্যেঽভিধানাৎ। উপজগ্মে তৎসাহায্যার্থম্ ॥২০॥

কৃপ ইতি। নাজহুঃ পীড়াতিরেকেঽপি ন ত্যক্তবন্তঃ, ভীষ্মরক্ষণাবশ্যকত্বাৎ ॥২১॥

ভরতনন্দন ! বহুপ্রকারে ছিন্ন ছত্র, নিপাতিত ধ্বজ, নিক্ষিপ্ত অঙ্কুশ ও আস্তরণ, বিমর্দ্দিত কেয়ূর, অঙ্গদ, হার ও মৃগচর্ম্ম, নিপতিত উষ্ণীষ, ঋষ্টি, চামর, ব্যজন, বর্ম্ম, চন্দনলিপ্ত বাহু এবং রাজগণের উরু এইগুলিদ্বারাও সমরভূমি ব্যাপ্ত হইয়া পড়িল ॥১৬—১৮॥

মহারাজ ! তখন আমরা যুদ্ধে অর্জ্জুনের অদ্ভুত বিক্রম দেখিলাম ; যেহেতু তিনি বাণদ্বারা ভগদত্তপ্রভৃতি সেই বীরগণকে বারণ করিয়াও আপনার সৈন্যগণকে আঘাত করিতে থাকিলেন ॥১৯॥

এদিকে আপনার পুত্র মহাবল দুর্য্যোধন ভীম ও অর্জ্জুনের সেই পরাক্রম দেখিয়া ভীষ্মের রথের নিকটে চলিয়া গেলেন ॥২০॥

আর কৃপ, কৃতবর্ম্মা, সিন্ধুরাজ জয়দ্রথ এবং অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ ইহারা তখনও যুদ্ধ ত্যাগ করিলেন না ॥২১॥

(১৮) তত্র তত্রাপবিদ্ধৈচ — বা রা নি। (১৯) ... যজ্জঘান মহাবলঃ — রা নি, . স জঘান মহাবলঃ — বা।

ততো ভীমো মহাবাহুঃ ফাল্গুনশ্চ মহারথঃ।
কৌরবাণাং চমূং ঘোরাং ভৃশং দুদ্রুবতু রণে ॥২২॥
ততো বর্হিণবাজানামযুতান্যর্বুদানি চ।
ধনঞ্জয়রথে তূর্ণং পাতয়ন্তি স্ম ভূমিপাঃ ॥২৩॥
ততস্তান্ শরজালেন সন্নিবার্য্য মহারথান্।
পার্থঃ সমন্তাৎ সমরে প্রেষয়ামাস মৃত্যবে ॥২৪॥
শল্যস্তু সমরে জিষ্ণুং ক্রীড়ন্নিব মহারথঃ।
আজঘানোরসি ক্রুদ্ধো ভল্লৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥২৫॥
তস্য পার্থো ধনুশ্ছিত্ত্বা হস্তাবাপঞ্চ পঞ্চভিঃ।
অথৈনং সায়কৈস্তীক্ষ্ণৈর্ভৃশং বিব্যাধ মর্ম্মণি ॥২৬॥
অথান্যদ্ধনুরাদায় সমরে ভারসাধনম্।
মদ্রেশ্বরো রণে জিষ্ণুং তাড়য়ামাস রোষিতঃ ॥২৭॥

---

ভারতকৌমুদী

তত ইতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ। দুদ্রুবতুঃ আচক্রমতুঃ ॥২২॥
তত ইতি। বর্হিণানাং ময়ূরাণাং বাজাঃ পক্ষা যেষু তেষাং বাণানাম্ ॥২৩॥
তত ইতি। তান্ বর্হিণবাজান্ বাণান্। পার্থোঽর্জ্জুনঃ ॥২৪॥
শল্য ইতি। জিষ্ণুমর্জ্জুনম্। উরসি বক্ষসি। সন্নতপর্ব্বভির্বক্রোপাগৈঃ ॥২৫॥
তস্যেতি। হস্তাবাপঃ জ্যাঘাতবারণার্থকং হস্তস্য চর্ম্মাবরণম্ ॥২৬॥

---

তাহার পর মহাবাহু ভীমসেন এবং মহারথ অর্জ্জুন যুদ্ধে কৌরবগণের ভীষণ সেনাকে গুরুতরভাবে আক্রমণ করিলেন ॥২২॥

তদনন্তর কৌরবপক্ষের রাজারা অর্জ্জুনের রথের উপরে সত্বর সত্বর বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥২৩॥

তখন অর্জ্জুন আপন শরজালদ্বারা সেই বাণগুলিকে বারণ করিয়া যুদ্ধে সকল দিকে মহারথগণকে যমালয়ে প্রেরণ করিতে লাগিলেন ॥২৪॥

এই সময়ে মহারথ শল্য ক্রুদ্ধ হইয়া যেন খেলা করিতে থাকিয়া যুদ্ধে বহুতর নতপর্ব্ব ভল্লদ্বারা অর্জ্জুনের বক্ষস্থলে আঘাত করিলেন ॥২৫॥

তখন অর্জ্জুন পাঁচটা বাণদ্বারা শল্যের ধনু ও হস্তাবাপ ছেদন করিয়া বহুতর তীক্ষ্ণ বাণদ্বারা তাঁহার মর্ম্মদেশে গুরুতর তাড়ন করিলেন ॥২৬॥

মহারাজ! তাহার পর মদ্ররাজ শল্য ক্রুদ্ধ হইয়া অন্য ধনু লইয়া তিনটা

---

(২২) ততো ভীমো মহেষ্বাসঃ — বা রা নি।

ত্রিভিঃ শরৈর্ম্মহারাজ! বাসুদেবঞ্চ পঞ্চভিঃ।
ভীমসেনঞ্চ নবভির্বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥২৮॥ (যুগ্মকম্)
ততো দ্রোণো মহারাজ! মাগধশ্চ মহারথঃ।
দুর্য্যোধনসমাদিষ্টৌ তং দেশমুপজগ্মতুঃ ॥২৯॥
যত্র পার্থো মহারাজ! ভীমসেনশ্চ পাণ্ডবঃ।
কৌরব্যস্য মহাসেনাং জঘ্নতুঃ সুমহারথৌ ॥৩০॥
জয়ৎসেনস্তু সমরে ভীমং ভীমায়ুধং যুধি।
বিব্যাধ নিশিতৈর্বাণৈরষ্টভির্ভরতর্ষভ! ॥৩১॥
তং ভীমো দশভির্বিদ্ধ্বা পুনর্বিব্যাধ পঞ্চভিঃ।
সারথিঞ্চাস্য ভল্লেন রথনীড়াদপাতয়ৎ ॥৩২॥
উদ্ভ্রান্তৈস্তুরগৈঃ সোঽথ দ্রবমাণৈঃ সমন্ততঃ।
মাগধোঽপহৃতো রাজা সর্ব্বসৈন্যস্য পশ্যতঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

অথেতি। ভারসাধনং প্রধানলক্ষ্যভেদাত্মকদুষ্করকার্য্যসাধকম্। ত্রিভিঃ শরৈর্জিষ্ণুং তাড়য়ামাসেতি সম্বন্ধঃ। উরসি বক্ষসি, আর্পয়ৎ অপীড়য়ৎ ॥২৭—২৮॥

তত ইতি। মাগধো মগধরাজো জয়ৎসেনঃ ॥২৯॥

যত্রেতি। পার্থোঽর্জ্জুনঃ। কৌরব্যস্য দুর্য্যোধনস্য ॥৩০॥

জয়দিতি। ভীমায়ুধং ভীষণাস্ত্রম্। নিশিতৈঃ শিলাশাণিতৈঃ ॥৩১॥

তমিতি। রথনীড়াৎ রথরূপকুলায়াৎ। এতেন সারথেঃ পক্ষিরূপত্বং ধ্বনিতম্ ॥৩২॥

---

বাণদ্বারা অর্জ্জুনকে এবং পাঁচটা বাণদ্বারা কৃষ্ণকে তাড়ন করিলেন; আর নয়টা বাণদ্বারা ভীমসেনের বাহুযুগলে ও বক্ষস্থলে পীড়ন করিলেন ॥২৭—২৮॥

মহারাজ! তাহার পর মহারথ দ্রোণ ও মগধরাজ জয়ৎসেন ইঁহারা দুর্য্যোধনের আদেশক্রমে সেই স্থানে গমন করিলেন ॥২৯॥

মহারাজ! অতিমহারথ ভীম ও অর্জ্জুন যে স্থানে থাকিয়া দুর্য্যোধনের বিশাল সৈন্য সংহার করিতেছিলেন ॥৩০॥

ভরতশ্রেষ্ঠ! তখন মগধরাজ জয়ৎসেন আটটা তীক্ষ্ণ বাণদ্বারা যুদ্ধে ভয়ঙ্করাস্ত্রধারী ভীমসেনকে বিদ্ধ করিলেন ॥৩১॥

পরে ভীমসেন দশটা বাণদ্বারা জয়ৎসেনকে তাড়ন করিয়া পুনরায় পাঁচটা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন এবং একটা ভল্লদ্বারা তাঁহার সারথিকে রথরূপ নীড় (বাসা) হইতে নিপাতিত করিলেন।।

দ্রোণশ্চ বিবরং লব্ধ্বা ভীমসেনমথায়সৈঃ।
বিব্যাধ বাণৈর্নিশিতৈঃ পঞ্চষষ্ট্যা শিলীমুখৈঃ ॥৩৪॥
তং ভীমঃ সমরশ্লাঘী গুরুং পিতৃসমং রণে।
বিব্যাধ নবভির্ভল্লৈস্তথা ষষ্ট্যা চ ভারত ! ॥৩৫॥
অর্জ্জুনস্তু সুশর্ম্মাণং বিদ্ধা বহুভিরায়সৈঃ।
ব্যধমত্তস্য তৎ সৈন্যং মহাভ্রাণি যথানিলঃ ॥৩৬॥
ততো ভীষ্মশ্চ রাজা চ কৌশল্যশ্চ বৃহদ্বলঃ।
সমবর্ত্তন্ত সংক্রুদ্ধা ভীমসেনধনঞ্জয়ৌ ॥৩৭॥

ভারতকৌমুদী

উদ্ভ্রান্তৈরিতি। উদ্ভ্রান্তৈর্ঘূর্ণিতৈঃ। দ্রবমাণৈঃ পবং চরদ্ভিঃ ॥৩৩॥

দ্রোণ ইতি। বিবরং তদবসবাত্মকচ্ছিদ্রম্। আয়সৈর্লৌহময়ৈঃ। শিলী মৃত্তিকাস্থঃ প্রাণিবিশেষঃ তস্যা ইব মুখং যেষাং তৈঃ শিলীমুখৈঃ সূক্ষ্মাগ্রৈঃ, "শিলী গণ্ডুপদী" ইত্যমরঃ ॥৩৪॥

তমিতি। গুরুং দ্রোণম্। ষষ্ট্যা চ ভল্লৈঃ ॥৩৫॥

অর্জ্জুন ইতি। আয়সৈর্লৌহময়ৈর্বাণৈঃ। ব্যধমদ্ব্যনাশয়ৎ। মহাভ্রাণি বিশালমেঘান্ ॥৩৬॥

তত ইতি। রাজা দুর্য্যোধনঃ, কৌশল্যঃ কোশলদেশাধিপতিঃ। সমবর্ত্তন্ত অভ্যবর্ত্তন্ত ॥৩৭॥

ভারতভাবদীপঃ

অর্জ্জুন ইতি ॥১—২৩॥ বর্হিণবাজানাং ময়ূরপক্ষবতাং বাণানাম্ ॥২৪—২৯॥ মাগধো দণ্ডসেনঃ ॥৩০—৩২॥ অপসৃতঃ পলায়িতঃ ॥৩৩—৪৬॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১০॥

তদনন্তর মগধরাজের ঘোড়াগুলি প্রথমে সকল দিকে ঘুরিল, পরে ছুটিয়া চলিল ; তাহাতেই তিনি সকল সৈন্যের সমক্ষে অপসৃত হইলেন ॥৩৩॥

দ্রোণাচার্য্য সেই অবসর পাইয়া শিলাশাণিত, সূক্ষ্মমুখ ও লৌহময় পঁয়ষট্টিটা বাণদ্বারা ভীমসেনকে তাড়ন করিলেন ॥৩৪॥

ভরতনন্দন ! তখন সমরশ্লাঘী ভীমসেন প্রথমে নয়টা ভল্লদ্বারা এবং পরে আবার ষাটটা ভল্লদ্বারা পিতৃতুল্য গুরু দ্রোণকে যুদ্ধে বিদ্ধ করিলেন ॥৩৫॥

বায়ু যেমন মহামেঘ সকল বিনষ্ট করে, সেইরূপ অর্জ্জুন বহুতর লৌহময় বাণদ্বারা সুশর্ম্মাকে বিদ্ধ করিয়া তাঁহার সৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥৩৬॥

তাহার পর ভীষ্ম, রাজা দুর্য্যোধন এবং কোশলাধিপতি বৃহদ্বল ইঁহারা ক্রুদ্ধ হইয়া ভীম ও অর্জ্জুনের অভিমুখবর্ত্তী হইলেন ॥৩৭॥

(৩৪)...বিবরং দৃষ্ট্বা — বা রা নি। (৩৫) ... বিব্যাধ পঞ্চভির্ভল্লৈঃ — বা রা নি।

তথৈব পাণ্ডবাঃ শূরা ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ।
অভ্যদ্রবন্ রণে ভীষ্মং ব্যাদিতাস্যমিবান্তকম্ ॥৩৮॥
শিখণ্ডী তু সমাসাদ্য ভরতানাং পিতামহম্।
অভ্যদ্রবত সংহৃষ্টো ভয়ং ত্যক্ত্বা মহারথাৎ ॥৩৯॥
যুধিষ্ঠিরমুখাঃ পার্থাঃ পুরস্কৃত্য শিখণ্ডিনম্।
অযোধয়ন্ রণে ভীষ্মং সহিতাঃ সর্ব্বসৃঞ্জয়ৈঃ ॥৪০॥
তথৈব তাবকাঃ সর্ব্বে পুরস্কৃত্য যতব্রতম্।
শিখণ্ডিপ্রমুখান্ পার্থান্ যোধয়ন্তি স্ম সংযুগে ॥৪১॥
ততঃ প্রববৃতে যুদ্ধং কৌরবাণাং ভয়াবহম্
তত্র পাণ্ডুসুতৈঃ সার্দ্ধং ভীষ্মস্য বিজয়ং প্রতি ॥৪২॥
তাবকানাং রণে ভীষ্মো গ্লহ আসীদ্বিশাংপতে!।
তত্র হি দ্যূতমাসক্তং বিজয়ায়েতরায় বা ॥৪৩॥

ভারতকৌমুদী

তথেতি। পার্ষতঃ পৃষতপৌত্রঃ। ব্যাদিতাস্যং বিবৃতমুখম্ ॥৩৮॥
শিখণ্ডীতি। ভরতানাং যুধিষ্ঠিরাদীনাম্। মহারথাৎ ভীষ্মাৎ ॥৩৯॥
যুধীতি। যুধিষ্ঠিরমুখা যুধিষ্ঠিরাদয়ঃ, পার্থাঃ পাণ্ডবাঃ ॥৪০॥
তথেতি। তাবকাস্ত্বৎপক্ষীয়া যোদ্ধারঃ। যতব্রতং ব্রহ্মচর্য্যব্রতং ভীষ্মম্ ॥৪১॥
তত ইতি। ভীষ্মস্য বিজয়ং প্রতি ভীষ্মকর্ত্তৃকজয়লাভোদ্দেশে ॥৪২॥
তাবকানামিতি। গ্লহঃ পণঃ, "গ্লহোঽক্ষেষু" ইতি নিপাতঃ, "পণোঽক্ষেষু গ্লহঃ" ইত্যমরঃ। আসক্তং যুদ্ধরূপেণ প্রবৃত্তম্ ইতরায় পরাজয়ায় ॥৪৩॥

সেইরূপই বীর অপর পাণ্ডবেরা এবং পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন ইঁহারা বিবৃতবদন যমের ন্যায় ভীষ্মের দিকে ধাবিত হইলেন ॥৩৮॥

শিখণ্ডী মহারথ ভীষ্মকে দেখিয়া তাঁহা হইতে ভয় ত্যাগ করিয়া হৃষ্টচিত্তে তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৩৯॥

ক্রমে যুধিষ্ঠির প্রভৃতি পাণ্ডবেরা সকল সৃঞ্জয়ের সহিত মিলিত হইয়া শিখণ্ডীকে অগ্রবর্ত্তী করিয়া ভীষ্মের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥৪০॥

সেইরূপই আপনার পক্ষের যোদ্ধারা সকলে ভীষ্মকে সম্মুখবর্ত্তী করিয়া শিখণ্ডি প্রভৃতি পাণ্ডবপক্ষের সহিত যুদ্ধারম্ভ করিলেন ॥৪১॥

তাহার পর ভীষ্মের জয়লাভ উদ্দেশ্য করিয়া পাণ্ডবগণের সহিত কৌরবগণের ভয়াবহ যুদ্ধ লাগিয়া গেল ।।৪২।।

(৩৮) ... ধৃষ্টদ্যুম্নশ্চ ভারত। — পি। (৪৩) তাবকানাং জয়ে ভীষ্মঃ — বা রা নি।

ধৃষ্টদ্যুম্নস্ত্ব রাজেন্দ্র ! সর্ব্বসৈন্যান্যচোদয়ৎ ।
অভিদ্রবত গাঙ্গেয়ং মা ভৈষ্ট রথসত্তমাঃ ! ॥৪৪॥
সেনাপতিবচঃ শ্রুত্বা পাণ্ডবানাং বরূথিনী ।
ভীষ্মং সমভ্যয়াত্তূর্ণং প্রাণাংস্ত্যক্ত্বা মহাহবে ॥৪৫॥
ভীষ্মোঽপি রথিনাং শ্রেষ্ঠঃ প্রতিজগ্রাহ তাং চমূম্ ।
আপতন্তীং মহারাজ ! বেলামিব মহোদধিঃ ॥৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে ভীমার্জ্জুনপরাক্রমে
দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ভারতকৌমুদী

ধৃষ্টেতি। অচোদয়ৎ প্রৈরয়ৎ। অভিদ্রবত অভিধাবত, গাঙ্গেয়ং ভীষ্মম্ ॥৪৪॥
সেনেতি। বরূথিনী সেনা। প্রাণান্ প্রাণস্থিত্যাশাম্, মহাহবে মহাযুদ্ধে ॥৪৫॥
ভীষ্ম ইতি। বেলাং জলপূরম্, "অন্বাম্বুবিকৃতৌ বেলা কালমর্য্যাদয়োরপি" ইত্যমরঃ ॥৪৬॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

নরনাথ ! আপনার যোদ্ধাদের পক্ষে যুদ্ধে ভীষ্ম ছিলেন পণস্বরূপ। কারণ তখন জয় বা পরাজয়ের জন্য (যুদ্ধরূপ) একটা দ্যূতক্রীড়া প্রবৃত্ত হইয়াছিল ॥৪৩॥

রাজশ্রেষ্ঠ ! এই সময়ে ধৃষ্টদ্যুম্ন সমস্ত পাণ্ডবসৈন্যকে বলিলেন—'রথিশ্রেষ্ঠগণ ! আপনারা ভীষ্মের দিকে ধাবিত হউন, ভয় করিবেন না' ॥৪৪॥

সেনাপতি ধৃষ্টদ্যুম্নের কথা শুনিয়া পাণ্ডবসৈন্য প্রাণের আশা ত্যাগ করিয়া মহাযুদ্ধে সত্বর ভীষ্মের দিকে ধাবিত হইল ॥৪৫॥

মহারাজ ! সেই পাণ্ডবসৈন্য আসিতে লাগিলে, মহাসমুদ্র যেমন জলপূর (বাণ) গ্রহণ করে, সেইরূপ রথিশ্রেষ্ঠ ভীষ্ম সেই সৈন্য গ্রহণ করিলেন' ॥৪৬॥

—:*:—

(৪৪)...অভ্যদ্রবত গাঙ্গেয়ম্—বা রা নি। * '...পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ' বা, 'চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ' রা নি।

# একাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ।

কথং শান্তনবো ভীষ্মো দশমেঽহনি সঞ্জয় !।
অযুধ্যত মহাবীর্য্যঃ পাণ্ডবৈঃ সহ সৃঞ্জয়ৈঃ ॥১॥
কুরবশ্চ কথং যুদ্ধে পাণ্ডবান্ প্রত্যবারয়ন্।
আচক্ষ্ব মে মহাযুদ্ধং ভীষ্মস্যাহবশোভিনঃ ॥২॥

সঞ্জয় উবাচ।

কুরবঃ পাণ্ডবৈঃ সার্দ্ধং যদযুধ্যন্ত ভারত !।
যথা চ তদভূদ্‌যুদ্ধং তত্তে বক্ষ্যামি সাম্প্রতম্ ॥৩॥
গমিতাঃ পরলোকায় পরমাস্ত্রৈঃ কিরীটিনা।
অহন্যহনি সংরব্ধাস্তাবকানাং রথব্রজাঃ ॥৪॥
যথাপ্রতিজ্ঞং কৌরব্যঃ স চাপি সমিতিঞ্জয়ঃ।
পার্থানামকরোদ্ভীষ্মঃ সততং সমিতি ক্ষয়ম্ ॥৫॥

---

ভারতকৌমুদী

সঞ্জয়েন স্বয়মুচ্যমানেঽপ্যাগ্রহাতিরেকাৎ পৃচ্ছতি কথমিতি। কথং কীদৃশম্ ॥১॥
কুরব ইতি। আহবশোভিনো বীরশ্রিয়া যুদ্ধে শোভাবতঃ ॥২॥
কুরব ইতি। যৎ যাদৃশম্। যথা রৌদ্রং কোমলং বা ॥৩॥
গমিতা ইতি। কিরীটিনা অর্জ্জুনেন। সংরব্ধাঃ সোৎসাহাঃ, রথানাং ব্রজাঃ সমূহাঃ ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! মহাবীর শান্তনুনন্দন ভীষ্ম সেই দশম দিনে পাণ্ডব ও সৃঞ্জয়গণের সহিত কিরূপ যুদ্ধ করিয়াছিলেন ? ॥১॥

কৌরবেরাই বা যুদ্ধে কি ভাবে পাণ্ডবগণকে বারণ করিয়াছিলেন ? তুমি আমার নিকটে যুদ্ধশোভী ভীষ্মের মহাযুদ্ধের বিবরণ বল" ॥২॥

সঞ্জয় কহিলেন—"ভরতনন্দন! কৌরবেরা পাণ্ডবদের সহিত যেভাবে যুদ্ধ করিয়াছিলেন এবং সে যুদ্ধ যেরূপ হইয়াছিল, তাহা আমি এখন আপনার নিকট বলিব ॥৩॥

অর্জ্জুন উত্তম উত্তম অস্ত্রদ্বারা আপনার পক্ষের উৎসাহী রথীদিগকে প্রত্যহ পরলোকে প্রেরণ করিতেন ॥৪॥

---

(২) ... মহদ্‌যুদ্ধম্ — পি। (৩) ... তত্তু বক্ষ্যামি — রা নি। (৪) ... অহন্যহনি সংপ্রাপ্তে তাবকান মহারথাঃ — রা নি।

কুরুভিঃ সহিতং ভীষ্মং যুধ্যমানং পরন্তপ ! ।
অর্জ্জুনঞ্চ সপাঞ্চাল্যং দৃষ্ট্বা সংশয়িতা জনাঃ ॥৬॥
দশমেঽহনি তস্মিংস্তু ভীষ্মার্জ্জুনসমাগমে ।
অবর্ত্তত মহারৌদ্রঃ সততং সমিতি ক্ষয়ঃ ॥৭॥
তস্মিন্নযুতশো রাজন্ ! ভূয়শশ্চ পরন্তপঃ ।
ভীষ্মঃ শান্তনবো যোধান্ জঘান পরমাস্ত্রবিৎ ॥৮॥
যেষামজ্ঞাতকল্পানি নামগোত্রাণি পার্থিব ! ।
তে হতাস্তত্র ভীষ্মেণ শূরাঃ সর্ব্বেঽনিবর্ত্তিনঃ ॥৯॥
দশাহানি তথা তপ্ত্বা ভীষ্মঃ পাণ্ডববাহিনীম্ ।
নিরবিদ্যত ধর্ম্মাত্মা জীবিতে স পরন্তপঃ ॥১০॥

ভারতকৌমুদী

যথেতি। যথাপ্রতিজ্ঞম্ 'প্রত্যহং দশ সহস্রাণি হন্তব্যানি' ইতি প্রতিজ্ঞানুসারেণ। সমিতিং যুদ্ধং জিতবানিতি সমিতিঞ্জয়ঃ। সমিতি যুদ্ধে, "সমিত্যাজিসমিদ্‌যুধঃ' ইত্যমরঃ ॥৫॥

কুরুভিরিতি। সপাঞ্চাল্যং পাঞ্চলগণসহিতম্, সংশয়িতাঃ কতরস্য জয় ইতি সংদিগ্ধাঃ ॥৬॥

দশম ইতি। মহারৌদ্রঃ অতিভীষণঃ, সমিতি, যুদ্ধে, ক্ষয়ো দ্বয়োরেব পক্ষয়োঃ। ॥৭॥

তস্মিন্নিতি। ভূয়শ ইত্যপি বীপ্সায়াং শস্‌প্রত্যয়ঃ, মূলসলোপশ্চার্ষঃ ॥৮॥

যেষামিতি। অজ্ঞাতকল্পানি প্রায়েণাজ্ঞাতানি। অনিবর্ত্তিনো যুদ্ধাদপলায়িনঃ ॥৯॥

দশেতি। নিরবিদ্যত গ্লানিং প্রাপ্নোৎ' "তত্ত্বজ্ঞানাপদীর্ষ্যাদের্নির্বেদঃ স্বাবমাননা" ইতি সাহিত্যদর্পণাৎ ॥১০॥

ভারতকৌমুদী

আবার যুদ্ধবিজয়ী কৌরবনন্দন ভীষ্মও নিজের প্রতিজ্ঞা অনুসারে প্রত্যহ যুদ্ধে পাণ্ডবপক্ষের ক্ষয় করিতেছিলেন ॥৫॥

পরন্তপ রাজা ! কৌরবগণের সহিত মিলিত ভীষ্মকে এবং পাঞ্চালগণের সহিত সমবেত অর্জ্জুনকে যুধ্যমান দেখিয়া সমস্ত লোকই জয়বিষয়ে সন্দিগ্ধ হইয়াছিল ॥৬॥

দশমদিবসে ভীষ্ম ও অর্জ্জুনের সেই সম্মেলনে যুদ্ধে সর্ব্বদাই উভয় পক্ষের অতিভয়ানক ক্ষয় হইতেছিল ॥৭॥

রাজা ! পরমাস্ত্রবিৎ ও শত্রুসন্তাপকারী শান্তনুনন্দন ভীষ্ম সেই যুদ্ধে অযুত অযুত ও ভূরি ভূরি যোদ্ধাকে বধ করিলেন ॥৮॥

নরনাথ ! যাহাদের নাম ও গোত্র প্রায় অজ্ঞাত ছিল, সেই সকল অপলায়ী বীরগণকে ভীষ্ম যুদ্ধে বিনাশ করিলেন ॥৯॥

(৬) কুরুভিঃ সহিতে ভীষ্মে যুধ্যমানে পরন্তপে। অর্জ্জুনেন চ পাঞ্চাল্যে সংশয়ো বিজয়েঽভবৎ — পি।

স ক্ষিপ্রং বধমন্বিচ্ছন্নাত্মনোঽভিমুখো রণে।
ন হন্যাং মানবশ্রেষ্ঠান্ সংগ্রামেঽভিমুখানিতি ॥১১॥
চিন্তয়িত্বা মহাবাহুঃ পিতা দেবব্রতস্তব।
অভ্যাসস্থং মহারাজ! পাণ্ডবং বাক্যমব্রবীৎ ॥১২॥ (যুগ্মকম্)
যুধিষ্ঠির! মহাপ্রাজ্ঞ! সর্ব্বশস্ত্রাবিশারদ!।
শৃণুষ্ব বচনং তাত! ধর্ম্ম্যং স্বর্গ্যঞ্চ জল্পতঃ ॥১৩॥
নির্বিণ্ণোঽস্মি ভৃশং তাত! দেহেনানেন ভারত!।
ঘ্নতশ্চ মে গতঃ কালঃ সুবহূন্ প্রাণিনো রণে ॥১৪॥
তস্মাৎ পার্থং পুরোধায় পাঞ্চালান্ সৃঞ্জয়াংস্তথা।
মদ্বধে ক্রিয়তাং যত্নো মম চেদিচ্ছসি প্রিয়ম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

স ইতি। অন্বিচ্ছন্ অভিলষন্। অভ্যাসস্থং নিকটস্থম্, পাণ্ডবং যুধিষ্ঠিরম্ ॥১১—১৩॥
যুধীতি। ধর্ম্ম্যং ধর্ম্মজনকম্, স্বর্গ্যং স্বর্গজনকঞ্চ, জল্পতো ব্রুবতঃ ॥১৩॥
নিরিতি। নির্বিণ্ণো গ্লানিং প্রাপ্তঃ। ঘ্নতো বিনাশয়তঃ ॥১৪॥
তস্মাদিতি। পার্থমর্জ্জুনম্, পুরোধায় অগ্রবর্ত্তীকৃত্য ॥১৫॥

ধর্ম্মাত্মা অথচ শত্রুসন্তাপকারী ভীষ্ম দশ দিন যাবৎ সেইভাবে পাণ্ডবসেনার সন্তাপ জন্মাইয়া নিজের জীবনের প্রতি বিরক্ত হইলেন ॥১০॥

এবং তিনি সম্মুখযুদ্ধে সত্বর নিজের বধ কামনা করিয়া চিন্তা করিলেন—'আমি আর যুদ্ধে সম্মুখাগত শ্রেষ্ঠ মানবগণকে বধ করিব না'। মহারাজ! আপনার জ্যেষ্ঠতাত মহাবাহু ভীষ্ম এইরূপ চিন্তা করিয়া নিকটবর্ত্তী যুধিষ্ঠিরকে এই কথা বলিলেন—॥১১—১২॥

'মহাপ্রাজ্ঞ! সর্ব্বশাস্ত্রবিশারদ! বৎস! যুধিষ্ঠির! আমি ধর্ম্ম ও স্বর্গজনক বাক্য বলিতেছি, তুমি শ্রবণ কর ॥১৩॥

বৎস ভরতনন্দন! আমার এই দেহের উপরে আমি অত্যন্ত বিরক্ত হইয়াছি। কারণ, যুদ্ধে অতিবহু প্রাণী বধ করিতে করিতে আমার কাল অতীত হইয়াছে ॥১৪॥

অতএব তুমি যদি আমার প্রিয় কার্য্য করিবার ইচ্ছা কর, তবে অর্জ্জুন, পাঞ্চালগণ ও সৃঞ্জয়গণকে অগ্রবর্ত্তী করিয়া আমার বধে যত্ন কর' ॥১৫॥

---

(১১) .. অভিমুখে রণে — পি, ... অভিমুখং রণে — রা নি। (১২) ইতঃ পবম্ 'ভীষ্ম উবাচ' নি। (১৫) ইতঃ পরম্ 'সঞ্জয় উবাচ' নি।

তস্য তন্মতমাজ্ঞায় পাণ্ডবঃ সত্যদর্শনঃ।
ভীষ্মং প্রতি যযৌ রাজা সংগ্রামে সহ সৃঞ্জয়ৈঃ ॥১৬॥
ধৃষ্টদ্যুম্নস্ততো রাজন্! পাণ্ডবশ্চ যুধিষ্ঠিরঃ।
শ্রুত্বা ভীষ্মস্য তাং বাচং চোদয়ামাসতুর্ব্বলম্ ॥১৭॥
অভিদ্রবত যুধ্যধ্বং ভীষ্মং জয়ত সংযুগে।
রক্ষিতাঃ সত্যসন্ধেন জিষ্ণুনা রিপুজিষ্ণুনা ॥১৮॥
অয়ঞ্চাপি মহেষ্বাসঃ পার্ষতো বাহিনীপতিঃ।
ভীমসেনশ্চ সমরে পালয়িষ্যতি বো ধ্রুবম্ ॥১৯॥
মা বো ভীষ্মাদ্ভয়ং কিঞ্চিদদ্যাস্তু যুধি সৃঞ্জয়াঃ!।
ধ্রুবং ভীষ্মং বিজেষ্যামঃ পুরস্কৃত্য শিখণ্ডিনম্ ॥২০॥
তে তথা সময়ং কৃত্বা দশমেঽহনি পাণ্ডবাঃ।
ব্রহ্মলোকপরা ভূত্বা সংজগ্মুঃ ক্রোধমূর্চ্ছিতাঃ ॥২১॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। সত্যদর্শনত্বাদেব ভীষ্মমতজ্ঞানেন তং প্রতি যানম্ ॥১৬॥
ধৃষ্টেতি। চোদয়ামাসতুঃ প্রেরয়ামাসতুঃ, বলং স্বসৈন্যম্ ॥১৭॥
অভীতি। অভিদ্রবত অভিধাবত। জিষ্ণুনা অর্জ্জুনেন ॥১৮॥
অয়মিতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ। বো যুষ্মান্ ॥১৯॥
মেতি। বো যুষ্মাকম্। ধ্রুবং নিশ্চিতমেব ॥২০॥
ত ইতি। সময়ং সিদ্ধান্তম্। ব্রহ্মলোকপরাঃ সম্মুখযুদ্ধমৃত্যুনা ব্রহ্মলোকার্থিনঃ ॥২১॥

ভীষ্মের সেইরূপ মত জানিয়া সত্যদর্শী রাজা যুধিষ্ঠির সৃঞ্জয়গণের সহিত সমরাঙ্গনে ভীষ্মের দিকে গমন করিতে লাগিলেন ॥১৬॥

রাজা! এবং ভীষ্মের সেই কথা শুনিয়া ধৃষ্টদ্যুম্ন ও যুধিষ্ঠির আপন সৈন্যগণকে বলিলেন—॥১৭॥

'সৈন্যগণ! সত্যপ্রতিজ্ঞ ও শত্রুবিজয়ী অর্জ্জুন তোমাদিগকে রক্ষা করিবেন। সুতরাং তোমরা ধাবিত হও, যুদ্ধ কর এবং যুদ্ধে ভীষ্মকে জয় কর ॥১৮॥

এই মহাধনুর্দ্ধর সেনাপতি ধৃষ্টদ্যুম্ন এবং ভীমসেনও যুদ্ধে নিশ্চয়ই তোমাদিগকে রক্ষা করিবেন ॥১৯॥

সৃঞ্জয়গণ! আজ যেন যুদ্ধে ভীষ্ম হইতে তোমাদের কোন ভয় হয় না। আজ আমরা শিখণ্ডীকে অগ্রবর্ত্তী করিয়া নিশ্চয়ই ভীষ্মকে জয় করিব' ॥২০॥

---

(১৭) ... তা বাচঃ — পি। (১৮) অভিদ্রবধ্বম্ — বা রা নি। (২০) .... কিঞ্চিদস্ত্বদ্য — বা রা নি।

শিখণ্ডিনং পুরস্কৃত্য পাণ্ডবশ্চ ধনঞ্জয়ম্।
ভীষ্মস্য পাতনে যত্নং পরমং তে সমাস্থিতাঃ ॥২২॥
ততস্তব সুতাদিষ্টা নানাজনপদেশ্বরাঃ।
দ্রোণেন সহপুত্রেণ সহসেনা মহাবলাঃ ॥২৩॥
দুঃশাসনশ্চ বলবান্ সহ সর্ব্বৈ সহোদরৈঃ।
ভীষ্মং সমরমধ্যস্থং পালয়াঞ্চক্রিরে তদা ॥২৪॥ (যুগ্মকম্)
ততস্তু তাবকাঃ শূরাঃ পুরস্কৃত্য যতব্রতম্।
শিখণ্ডিপ্রমুখান্ পার্থান্ যোধয়ন্তি স্ম সংযুগে ॥২৫॥
চেদিভিস্তু সপাঞ্চালৈঃ সহিতো বানরধ্বজঃ।
যযৌ শান্তনবং ভীষ্মং পুরস্কৃত্য শিখণ্ডিনম্ ॥২৬॥

ভারতকৌমুদী

শিখণ্ডিনমিতি। তে পাণ্ডবাঃ, সমাস্থিতা আশ্রিতবন্তঃ ॥২২॥

তত ইতি। সুতেন দুর্য্যোধনেনাদিষ্টাঃ। পুত্রেণাশ্বত্থাম্না সহেতি সহপুত্রস্তেন সহ, সেনয়া সহেতি সহসেনাঃ। পালয়াঞ্চক্রিরে ররক্ষুঃ ॥২৩—২৪॥

তত ইতি। তাবকাস্ত্বৎপক্ষীয়াঃ। পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য, যতব্রতং ভীষ্মম্ ॥২৫॥

চেদিভিরিতি। চেদিভিঃ চেদিদেশীয়যোদ্ধৃভিঃ। বানরধ্বজোঽর্জ্জুনঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

কথমিতি ॥১—৯॥ নিরবিণ্বত নির্বেদং জগাম ॥১০—১৩॥ নির্ব্বিণ্ণো বিরক্তঃ ॥১৪—২০॥ ব্রহ্মলোকপরাঃ বৃহত্বান্মহান্তং লোকং প্রতি যতমানাঃ ॥২১—৪৩॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১১॥

দশম দিনে পাণ্ডবেরা সেইরূপ সিদ্ধান্ত করিয়া ব্রহ্মলোকপ্রার্থী ও ক্রোধে অধীর হইয়া গমন করিতে লাগিলেন ॥২১॥

তাঁহারা শিখণ্ডীকে ও অর্জ্জুনকে অগ্রবর্ত্তী করিয়া ভীষ্মকে নিপাতিত করিবার জন্য পরম যত্ন অবলম্বন করিলেন ॥২২॥

মহারাজ! তাহার পর আপনার পুত্রের আদেশক্রমে মহাবলশালী নানাদেশীয় রাজারা দ্রোণ, অশ্বত্থামা ও সৈন্যগণের সহিত মিলিত হইয়া এবং বলবান্ দুঃশাসন সকল সহোদরের সহিত সমবেত হইয়া তৎকালে সমরমধ্যবর্ত্তী ভীষ্মকে রক্ষা করিতে লাগিলেন ॥২৩—২৪॥

তদনন্তর আপনার পক্ষের বীরেরা ভীষ্মকে অগ্রবর্ত্তী করিয়া সমরাঙ্গনে শিখণ্ডিপ্রভৃতি পাণ্ডবপক্ষের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥২৫॥

(২৫) .. পুরস্কৃত্যম মহাব্রতম্ — বা বা নি।

দ্রোণপুত্রং শিনের্নপ্তা ধৃষ্টকেতুস্তু পৌরবম্।
অভিমন্যুঃ সহামাত্যং দুর্য্যোধনমযোধয়ৎ ॥২৭॥
বিরাটস্তু সহানীকঃ সহসেনং জয়দ্রথম্।
বৃদ্ধক্ষত্রস্য দায়াদমাসসাদ পরন্তপ! ॥২৮॥
মদ্ররাজং মহেষ্বাসং সহসৈন্যং যুধিষ্ঠিরঃ।
ভীমসেনোঽভিগুপ্তস্তু নাগানীকমুপাদ্রবৎ ॥২৯॥
অপ্রধৃষ্যমনাবার্য্যং সর্ব্বশস্ত্রভৃতাং বরম্।
দ্রোণং প্রতি যযৌ যত্তঃ পাঞ্চাল্যঃ সহ সোদরৈঃ ॥৩০॥
কর্ণিকারধ্বজশ্চৈব সিংহকেতুররিন্দমঃ।
প্রত্যুজ্জগাম সৌভদ্রং রাজপুত্রো বৃহদ্বলঃ ॥৩১॥
শিখণ্ডিনঞ্চ পুত্রাস্তে পাণ্ডবঞ্চ ধনঞ্জয়ম্।
রাজভিঃ সমরে সার্দ্ধমভিপেতুর্জিঘাংসবঃ ॥৩২॥

---

ভারতকৌমুদী

দ্রোণেতি। শিনের্নপ্তা পৌত্রঃ সাত্যকিঃ। অমাত্যৈঃ সহেতি সহামাত্যস্তম্ ॥২৭॥
বিরাট ইতি। সহানীকঃ সসৈন্যঃ। বৃদ্ধক্ষত্রস্য তদাখ্যস্য রাজ্ঞঃ, দায়াদং পুত্রম্ ॥২৮॥
মদ্রেতি। অভিগুপ্তঃ সৈন্যৈঃ সর্ব্বতো রক্ষিতঃ, নাগানীকং হস্তিসৈন্যম্ ॥২৯॥
অপ্রেতি। যত্তো জয়ায় যত্নবান্, পাঞ্চাল্যো ধৃষ্টদ্যুম্নঃ ॥৩০॥
কর্ণীতি। কর্ণিকারধ্বজং কর্ণিকারপুষ্পচিহ্নযুক্তধ্বজম্। সৌভদ্রমভিমন্যুম্ ॥৩১॥

ওদিকে অর্জ্জুন চেদি ও পাঞ্চালগণের সহিত মিলিত হইয়া শিখণ্ডীকে সম্মুখবর্ত্তী করিয়া শান্তনুনন্দন ভীষ্মের দিকে ধাবিত হইলেন ॥২৬॥

সাত্যকি অশ্বত্থামার সহিত, ধৃষ্টকেতু পুরুরাজের সহিত এবং অভিমন্যু অমাত্যসমন্বিত দুর্য্যোধনের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥২৭॥

পরন্তপ রাজা! বিরাটরাজা সৈন্যগণের সহিত মিলিত হইয়া বৃদ্ধক্ষত্রের পুত্র সৈন্যসমন্বিত জয়দ্রথের দিকে চলিলেন ॥২৮॥

যুধিষ্ঠির, মহাধনুর্দ্ধর ও সৈন্যবেষ্টিত শল্যের দিকে এবং সুরক্ষিত ভীমসেন হস্তিসৈন্যের প্রতি ধাবিত হইলেন ॥২৯॥

ধৃষ্টদ্যুম্ন সহোদরগণের সহিত মিলিত এবং জয়ে যত্নবান্ হইয়া দুর্দ্ধর্ষ, অনিবার্য্য ও সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ দোণাচার্য্যের দিকে গমন করিলেন ॥৩০॥

সিংহধ্বজ ও শত্রুদমনকারী রাজপুত্র বৃহদ্বল, কর্ণিকারধ্বজ অভিমন্যুর দিকে চলিলেন ॥৩১॥

---

(৩১) ... অরিন্দম। পি। (৩২) ... রাজভিঃ সমরে পার্থম্ — বা রা নি।

তস্মিন্নতিমহাভীমে সেনয়োর্বৈ পরাক্রমে।
সম্প্রধাবৎস্বনীকেষু মেদিনী সমকম্পত ॥৩৩॥
তান্যনীকান্যনীকেষু সমসজ্জন্ত ভারত!।
তাবকানাং পরেষাঞ্চ দৃষ্ট্বা শান্তনবং রণে ॥৩৪॥
ততস্তেষাং প্রযততামন্যোন্যমভিধাবতাম্।
প্রাদুরাসীন্মহান্ শব্দো দিক্ষু সর্ব্বাসু ভারত! ॥৩৫॥
শঙ্খদুন্দুভিনির্ঘোষো বারণানাঞ্চ বৃংহিতম্।
সিংহনাদশ্চ সৈন্যানাং দারুণঃ সমপদ্যত ॥৩৬॥
সা চ সর্ব্বনরেন্দ্রাণাং চন্দ্রার্কসদৃশী প্রভা।
হারাঙ্গদকিরীটেষু নিষ্প্রভা সমপদ্যত ॥৩৭॥

---

ভারতকৌমুদী

শিখণ্ডিনমিতি। রাজভিঃ কৌরবপক্ষীয়ৈঃ। জিঘাংসবো হন্তুমিচ্ছবঃ ॥৩২॥
তস্মিন্নিতি। অনীকেষু উভয়সৈন্যেষু মেদিনী সমরভূমিঃ ॥৩৩॥
তানীতি। সমসজ্জন্ত সম্মিলিতান্যভবন্। শান্তনবং ভীষ্মম্ ॥৩৪॥
তত ইতি। প্রযততাং জেতুং প্রযত্নবতাম্ ॥৩৫॥
শঙ্খেতি। বারণানাং হস্তিনাম্, বৃংহিতং গর্জ্জিতম্ ॥৩৬॥

আর রাজগণের সহিত সম্মিলিত আপনার পুত্রেরা বধার্থী হইয়া শিখণ্ডী ও অর্জ্জুনের প্রতি ধাবিত হইলেন ॥৩২॥

উভয়পক্ষের সৈন্যেরা ধাবিত হইলে, সেই মহাভয়ঙ্কর পরাক্রমপ্রকাশের সময়ে সমরভূমি কাঁপিতে লাগিল ॥৩৩॥

ভরতনন্দন! যুদ্ধে ভীষ্মকে দেখিয়া আপনার পক্ষের ও পরপক্ষের যোদ্ধাদের সৈন্যেরা পরস্পর সংযুক্ত হইল ॥৩৪॥

ভরতনন্দন! তাহার পর সেই উভয় সৈন্য জয়ে যত্নবান্ হইয়া পরস্পর ধাবিত হইলে, সকল দিকে বিশাল কোলাহল হইতে লাগিল ॥৩৫॥

শঙ্খ ও দুন্দুভির ধ্বনি, হস্তিগণের গর্জ্জন এবং সৈন্যগণের দারুণ সিংহনাদ চলিতে থাকিল ॥৩৬॥

ক্রমে রাজাদের হার, অঙ্গদ ও কিরীটের চন্দ্রসূর্য্যতুল্য প্রভা ধূলির আবরণে মলিন হইয়া গেল ॥৩৭॥

---

(৩৪) ... সমযুধ্যন্ত ভারত!—নি। (৩৬) শঙ্খদুন্দুভিঘোষৈশ্চ বারণাঞ্চ বৃংহিতৈঃ সিংহনাদৈশ্চ সৈন্যানাম্ — বা, শঙ্খদুন্দুভিঘোষশ্চ বারণানাঞ্চ বৃংহিতৈ — রা নি।

রজোমেঘাশ্চ সংজগ্মুঃ শস্ত্রবিদ্যুদ্ভিরাবৃতাঃ।
ধনুষাঞ্চাপি নির্ঘোষো দারুণঃ সমপদ্যত ॥৩৮॥
বাণশঙ্খপ্রণাদাশ্চ ভেরীণাঞ্চ মহাস্বনাঃ।
রথঘোষাশ্চ সংজজ্ঞুঃ সেনয়োরুভয়োরপি ॥৩৯॥
প্রাসশক্ত্যৃষ্টিসংঘৈশ্চ বাণৌঘৈশ্চ সমাকুলম্।
নিষ্প্রকাশমিবাকাশং সেনয়োঃ সমপদ্যত ॥৪০॥
অন্যোন্যং রথিনঃ পেতুর্বাজিনশ্চ মহাহবে।
কুঞ্জরান্ কুঞ্জরো জঘ্নুঃ পদাতীংশ্চ পদাতয়ঃ ॥৪১॥
তদাসীৎ সুমহদ্‌যুদ্ধং কুরূণাং পাণ্ডবৈঃ সহ।
ভীষ্মহেতোর্নরব্যাঘ্র ! শ্যেনয়োরামিষে যথা ॥৪২॥

ভারতকৌমুদী

সেতি। হারাঙ্গদকিরীটেষু স্থিতেতি শেষঃ, নিষ্প্রভা ধূল্যাবরণান্মলিনা ॥৩৭॥
রজ ইতি। রজাংসি ধূলয় এব মেঘাঃ। ধনুষাঞ্চাপি নির্ঘোষো গর্জ্জনরূপঃ ॥৩৮॥
বাণেতি। সংজজ্ঞুঃ উৎপেদিরে ॥৩৯॥
প্রাসেতি। সেনয়োরাকাশমুপরিবর্ত্তীত্যর্থঃ ॥৪০॥
অন্যোন্যমিতি। পেতুঃ অভিদধাবুঃ, বাজিনঃ অশ্বাঃ ॥৪১॥
তদেতি। শ্যেনয়োঃ পক্ষিণোঃ, আমিষে মাংসনিমিত্তে ॥৪২॥

অস্ত্ররূপ বিদ্যুতে আবৃত ধূলিরূপ মেঘ সকল চলিতে লাগিল এবং (গর্জ্জনরূপ) ধনুষ্টঙ্কার হইতে থাকিল ॥৩৮॥

উভয় সৈন্যেরই বাণ ও শঙ্খের ধ্বনি, ভেরীর মহাশব্দ এবং রথের গম্ভীর নিনাদ হইতে লাগিল ॥৩৯॥

দুই সৈন্যেরই উপরের আকাশটা প্রাস, শক্তি, ঋষ্টি ও বাণসমূহে ব্যাপ্ত হইয়া যেন অপ্রকাশ হইয়া পড়িল ॥৪০॥

সেই মহাযুদ্ধে রথীরা ও অশ্বারোহীরা পরস্পর অভিমুখে ধাবিত হইল এবং হস্তিসমূহ হস্তিসমূহকে আর পদাতিগণ পদাতিগণকে বধ করিতে লাগিল ॥৪১॥

নরশ্রেষ্ঠ ! তখন মাংসের জন্য দুইটা শ্যেনপক্ষীর ন্যায় ভীষ্মের জন্য পাণ্ডবগণের সহিত কৌরবগণের অতিমহাযুদ্ধ হইতে থাকিল ॥৪২॥

(৩৮) রজোমেঘাঃ সুসংজজ্ঞুঃ বা, রজোমেঘাশ্চ সংজজ্ঞুঃ রা নি। (৩৯) ... রথঘোষশ্চ সংজজ্ঞে — বা রা নি। (৪১) ... পদাতাংশ্চ পেদাতয়ঃ - বা, ... পাদাতাংশ্চ পদাতয়ঃ — রা নি। (৪২) যত্রাসীৎ .... বা, তত্রাসীৎ .... রা নি।

তেষাং সমাগমো ঘোরো বভূব যুধি ভারত!।
অন্যোন্যস্য বধার্থায় জিগীষূণাং মহাহবে ॥৭৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে ভীষ্মোপদেশে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

সঞ্জয় উবাচ।

অভিমন্যুর্মহারাজ! তব পুত্রমযোধয়ৎ।
মহত্যা সেনয়া যুক্তং ভীষ্মহেতোঃ পরাক্রমী ॥১॥
দুর্য্যোধনো রণে কাষ্ণিং নবভির্নতপর্ব্বভিঃ।
আজঘানোরসি ক্রুদ্ধঃ পুনশ্চৈনং ত্রিভিঃ শরৈঃ ॥২॥

ভারতকৌমুদী

তেষামিতি। সমাগমো যুদ্ধে সম্মেলনম্। জিগীষূণাং জেতুমিচ্ছূনাম্ ॥৭৩॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ॥০॥

—:*:—

অভীতি। পুত্রং দুর্য্যোধনম্, পরত্র তথোক্তেঃ ॥১॥
দুর্য্যোধন ইতি। কৃষ্ণস্যার্জুনস্যাপত্যমিতি কাষ্ণিরভিমন্যুস্তম্। উরসি বক্ষসি ॥২॥

ভরতনন্দন! তখন মহাযুদ্ধে জয়াভিলাষী সেই উভয়পক্ষের পরস্পর বধের জন্য যুদ্ধে ভয়ঙ্কর সম্মেলন হইল" ॥৭৩॥

—:*:—

সঞ্জয় বলিলেন—"মহারাজ! পরাক্রমশালী অভিমন্যু ভীষ্মের জন্য বিশাল সৈন্যসমন্বিত দুর্য্যোধনের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥১॥
তখন দুর্যোধন ক্রুদ্ধ হইয়া যুদ্ধে নতপর্ব্ব নয়টা বাণদ্বারা অভিমন্যুর বক্ষস্থলে আঘাত করিলেন এবং তিনটা বাণদ্বারা পুনরায় তাঁহাকে তাড়ন করিলেন ॥২॥

(৭৩) তয়োঃ সমাগমঃ — নি। * '... ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ' — বা, '.. পঞ্চদশাধিক-শততমোঽধ্যায়ঃ' — রা নি।

তস্য শক্তিং রণে কার্ষ্ণির্মৃত্যোর্ঘোরাং স্বসামিব।
প্রেষয়ামাস সংক্রুদ্ধো দুর্য্যোধনরথং প্রতি ॥৩॥
তামাপতন্তীং সহসা ঘোররূপাং বিশাংপতে।।
দ্বিধা চিচ্ছেদ তে পুত্রঃ ক্ষুরপ্রেণ মহারথঃ ॥৪॥
তাং শক্তিং পতিতাং দৃষ্ট্বা কার্ষ্ণিঃ পরমকোপনঃ।
দুর্য্যোধনং ত্রিভির্বাণৈর্বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥৫॥
পুনশ্চৈনং শরৈর্ঘোরৈরাজঘান স্তনান্তরে।
দশভির্ভরতশ্রেষ্ঠ! দুর্য্যোধনমমর্ষণম্ ॥৬॥
তদ্‌যুদ্ধমভবদ্‌ঘোরং চিত্ররূপঞ্চ ভারত!।
ঈক্ষিতৃপ্রীতিজননং সর্ব্বপার্থিবপূজিতম্ ॥৭॥
ভীষ্মস্য নিধনার্থায় পার্থস্য বিজয়ায় চ।
যুযুধাতে রণে বীরৌ সৌভদ্রকুরুপুঙ্গবৌ ॥৮॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। স্বসাং স্বসারং ভগিনীমিতি যাবৎ ॥৩॥
তামিতি। আপতন্তীমাগচ্ছন্তীম্। ক্ষুরপ্রেণ তদাখ্যেন বাণেন ॥৪॥
তামিতি। আর্পয়ৎ অপীড়য়ৎ, ধাতূনামনেকার্থত্বাৎ ॥৫॥
পুনরিতি। স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসীত্যর্থঃ। অমর্ষণং কোপনম্ ॥৬॥
তদিতি। ঈক্ষিতারো দ্রষ্টারো জনাস্তেষাং প্রীতিজননম ॥৭॥
ভীষ্মস্যেতি। সৌভদ্রপক্ষে ভীষ্মস্য নিধনমেবার্থঃ প্রয়োজনং তস্মৈ তৎসাধনায়, তথা

পরে অভিমন্যু অত্যন্ত ক্রুদ্ধ হইয়া যমের ভগিনীর ন্যায় ভয়ঙ্কর একটা শক্তি দুর্য্যোধনের রথের দিকে তাঁহার উপরে নিক্ষেপ করিলেন ॥৩॥

নরনাথ! ভয়ঙ্করাকৃতি সেই শক্তিটা বেগে আসিতে লাগিলে, মহারথ দুর্য্যোধন একটা ক্ষুরপ্রদ্বারা সেটাকে দুই খণ্ডে ছেদন করিলেন ॥৪॥

সেই শক্তিটাকে নিপতিত দেখিয়া অভিমন্যু অত্যন্ত ক্রুদ্ধ হইয়া তিনটা বাণদ্বারা দুর্য্যোধনের বক্ষস্থলে ও বাহুযুগলে আঘাত করিলেন ॥৫॥

ভরতশ্রেষ্ঠ! এবং পুনরায় দশটা ভয়ঙ্কর বাণদ্বারা ক্রুদ্ধ দুর্য্যোধনের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৬॥

ভরতনন্দন! এইভাবে সেই যুদ্ধ ভয়ঙ্কর, বিচিত্র, দ্রষ্টাদের প্রীতিজনক এবং সকল ক্ষত্রিয়ের প্রশংসিতরূপে হইতে লাগিল ॥৭॥

---

(৩) ... মৃত্যোর্জিহ্বামিবায়সীম্ — নি। (৭) .... ইন্দ্রিয়প্রীতিজননম্ ... বা রা।

সাত্যকিং রভসং যুদ্ধে দ্রৌণির্ব্রাহ্মণপুঙ্গবঃ।
আজঘানোরসি ক্রুদ্ধো নারাচেন পরন্তপঃ ॥৯॥
শৈনেয়োঽপি গুরোঃ পুত্রং সর্ব্বমর্ম্মসু ভারত!
অতাড়য়দমেয়াত্মা নবভিঃ কঙ্কপত্রিভিঃ ॥১০॥
অশ্বত্থামা তু সমরে সাত্যকিং নবভিঃ শরৈঃ।
ত্রিংশতা চ পুনস্তূর্ণং বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥১১॥
সোঽতিবিদ্ধো মহেষাসো দ্রোণপুত্রেণ সাত্যকিঃ।
দ্রোণপুত্রং ত্রিভির্বাণৈরাজঘান মহাযশাঃ ॥১২॥
পৌরবো ধৃষ্টকেতুঞ্চ শরৈরাচ্ছাদ্য সংযুগে।
বহুধা দারয়াঞ্চক্রে মহেষাসং মহারথঃ ॥১৩॥

---

ভারতকৌমুদী

পার্থস্যার্জ্জুনস্য বিজয়ায় বিশিষ্টজয়সাধনায় চ। কুরুপুঙ্গবপক্ষে তু ভীষ্মস্য নিধনস্য অর্থো নিবৃত্তিস্তস্মৈ, তথা পার্থস্য জয়বিরুদ্ধঃ পরাজয়স্তস্মৈ চ। কুরুপুঙ্গবো দুর্য্যোধনঃ ॥৮॥

সাত্যকিমিতি। রভসং সোৎসাহম্, দ্রৌণিরশ্বত্থামা। উরসি বক্ষসি ॥৯॥

শৈনেয় ইতি। শৈনেয়ঃ শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ। অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ ॥১০॥

অশ্বেতি। উরসি বক্ষসি, আর্পয়ৎ অপীড়য়ৎ ॥১১॥

স ইতি। মহেষাসো মহাধনুর্দ্ধরঃ ॥১২॥

পৌরব ইতি। দারয়াঞ্চক্রে বিভেদ ॥১৩॥

---

অভিমন্যু সমরাঙ্গনে ভীষ্মের নিধনসাধন ও অর্জ্জুনের জয়লাভের জন্য যুদ্ধ করিতে লাগিলেন; আর দুর্য্যোধন ভীষ্মের নিধননিবৃত্তি ও অর্জ্জুনের পরাজয়ের জন্য যুদ্ধ করিতে থাকিলেন ॥৮॥

ওদিকে ব্রাহ্মণশ্রেষ্ঠ ও শত্রুসন্তাপী অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া একটা নারাচদ্বারা যুদ্ধোৎসাহী সাত্যকির বক্ষস্থলে আঘাত করিলেন ॥৯॥

ভরতনন্দন! অজ্ঞেয়শক্তি সাত্যকিও নয়টা বাণদ্বারা অশ্বত্থামার সমস্ত বক্ষস্থলে তাড়ন করিলেন ॥১০॥

তখন অশ্বত্থামা নয়টা বাণদ্বারা সাত্যকিকে পীড়ন করিয়া পুনরায় সত্বর ত্রিশটা বাণদ্বারা তাঁহার বাহুযুগলে ও বক্ষস্থলে পীড়ন করিলেন ॥১১॥

সেইভাবে অশ্বত্থামা অত্যন্ত বিদ্ধ করিলে, মহাধনুর্দ্ধর ও মহাযশা সাত্যকি তিনটা বাণদ্বারা অশ্বত্থামাকে আঘাত করিলেন ॥১২॥

---

(৯) ... নারাচেন পরন্তপ। — পি। (১০) ... নবভিঃ কঙ্কবাজিতৈঃ — পি বা বা।

তথৈব পৌরবং যুদ্ধে ধৃষ্টকেতুর্মহারথঃ।
ত্রিংশতা নিশিতৈর্বাণৈর্বিব্যাধাশু মহাভুজঃ ॥১৪॥
পৌরবস্তু ধনুশ্ছিত্ত্বা ধৃষ্টকেতোর্মহারথঃ।
ননাদ বলবন্নাদং বিব্যাধ চ শিতৈঃ শরৈঃ ॥১৫॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় পৌরবং নিশিতৈঃ শরৈঃ।
আজঘান মহারাজ ! ত্রিসপ্তত্যা শিলামুখৈঃ ॥১৬॥
তৌ তু তত্র মহেষ্বাসৌ মহামাত্রৌ মহারথৌ।
মহতা পরবর্ষেণ পরস্পরমবিধ্যতাম্ ॥১৭॥
অন্যোন্যস্য ধনুশ্ছিত্ত্বা হয়ান্ হত্বা চ ভারত !।
বিরথাবসিযুদ্ধায় সমীয়তুরমর্ষণৌ ॥১৮॥
আর্ষভে চর্ম্মণী চিত্রে শতচন্দ্রপরিস্কৃতে।
তারকাশতচিত্রে চ নিস্ত্রিংশৌ সুমহাপ্রভৌ ॥১৯॥

---

ভারতকৌমুদী

তথেতি। নিশিতৈঃ শিলাশাণিতৈঃ। আশু শীঘ্রম্ ॥১৪॥
পৌরব ইতি। ননাদ চকার, বলবৎ মহান্তম্ ॥১৫॥
স ইতি। স ধৃষ্টকেতুঃ। শিল্যাঃ প্রাণিবিশেষস্যেব মুখানি যেষাং তৈঃ ॥১৬॥
তাবিতি। মহামাত্রৌ বিশালপ্রমাণৌ দীর্ঘদেহাবিতি যাবৎ ॥১৭॥
অন্যোন্যস্যেতি। হয়ান্ অশ্বান্। সমীয়তুঃ সম্মিলিতৌ বভূবতুঃ ॥১৮॥

অন্যদিকে মহারথ পুরুরাজ সমরাঙ্গনে বহুতর বাণদ্বারা মহাধনুর্দ্ধর ধৃষ্টকেতুকে আবৃত করিয়া বহুপ্রকারে বিদীর্ণ করিলেন ॥১৩॥

মহারথ ও মহাবাহু ধৃষ্টকেতুও সেইরূপই শিলাশাণিত ত্রিশটা বাণদ্বারা যুদ্ধে সত্বর পুরুরাজকে বিদ্ধ করিলেন ॥১৪॥

মহারথ পুরুরাজ ধৃষ্টকেতুর ধনু ছেদন করিয়া বহুতর তীক্ষ্ণ বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥১৫॥

মহারাজ ! তখন ধৃষ্টকেতু অন্য ধনু লইয়া ত্রিসপ্ততিসংখ্যক শিলাশাণিত তীক্ষ্ণমুখবাণদ্বারা পুরুরাজকে আঘাত করিলেন ॥১৬॥

ক্রমে সেই মহাধনুর্দ্ধর, বিশালদেহ ও মহারথ দুই জন বিশাল শরবর্ষণদ্বারা পরস্পর বিদ্ধ করিতে লাগিলেন ॥১৭॥

ভরতনন্দন ! পরে সেই ক্রুদ্ধ বীর দুই জন পরস্পরের ধনু ছেদন ও অশ্ব বিনাশ করিয়া রথবিহীন হইয়া অসিযুদ্ধ করিবার জন্য মিলিত হইলেন ॥১৮॥

---

(১৪)..বিব্যাধ স মহাভুজঃ — পি। (১৭) ... পরস্পরমবর্ষতাম্ — নি।

প্রগৃহ্য বিমলৌ রাজন্! তাবন্যোন্যমভিদ্রুতৌ।
বাসিতাসঙ্গমে যত্তৌ সিংহাবিব মহাবনে ॥২০॥ (যুগ্মকম্)

মণ্ডলানি বিচিত্রাণি গতপ্রত্যাগতানি চ।
চেরতুর্দর্শয়ন্তৌ চ প্রার্থয়ন্তৌ পরস্পরম্ ॥২১॥

পৌরবো ধৃষ্টকেতুস্তু শঙ্খদেশে মহাসিনা।
তাড়য়ামাস সংক্রুদ্ধস্তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২২॥

চেদিরাজোঽপি সমরে পৌরবং পুরুষর্ষভম্।
আজঘান শিতাগ্রেণ জত্রুদেশে মহাসিনা ॥২৩॥

তাবন্যোন্যং মহারাজ! সমাসাদ্য মহাহবে।
অন্যোন্যবেগাভিহতৌ নিপেততুররিন্দমৌ ॥২৪॥

ততঃ স্বরথমারোপ্য পৌরবং তনয়স্তব।
জয়ৎসেনো রথেনাজাবপোবাহ রণাজিরাৎ ॥২৫॥

---

ভারতকৌমুদী

আর্ষভে ইতি। আর্ষভে বৃষসম্বন্ধিনী। শতচন্দ্রৈর্বহুচন্দ্রাকৃতিরৌপ্যচিহ্নৈঃ পুরস্কৃতে শোভিতে। নিস্ত্রিংশৌ কৃপাণৌ। বাসিতা সিংহী তস্যাঃ সঙ্গমে, যত্তৌ যত্নবন্তৌ ॥১৯—২০॥

মণ্ডলানীতি। মণ্ডলানি গোলাকারভ্রমণানি। প্রার্থয়ন্তৌ বধমিতি শেষঃ ॥২১॥

পৌরব ইতি। শঙ্খদেশে ললাটে, "শঙ্খো নিধৌ ললাটাস্থি, কম্বৌ ন স্ত্রী" ইত্যমরঃ ॥২২॥

চেদীতি। চেদিরাজো ধৃষ্টকেতুরপি। জত্রুদেশে স্কন্ধসন্ধৌ ॥২৩॥

তাবিতি। সমাসাদ্য প্রাপ্য, মহাহবে মহাযুদ্ধে ॥২৪॥

---

রাজা! ক্রমে তাঁহারা শতচন্দ্র ও শততারকাচিহ্নে চিহ্নিত দুইখানা বৃষচর্ম্ম (ঢাল) এবং উজ্জ্বল ও নির্ম্মল দুইখানা তরবারি ধারণ করিয়া—মহাবনে সিংহী-সঙ্গমে যত্নবান্ দুইটা সিংহের ন্যায় পরস্পরের প্রতি ধাবিত হইলেন ॥১৯—২০॥

পরে তাঁহারা বিচিত্র মণ্ডল, গমন ও প্রত্যাগমন দেখাইতে থাকিয়া এবং পরস্পরের বধ কামনা করিয়া বিচরণ করিতে লাগিলেন ॥২১॥

পুরুরাজ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া বিশাল তরবারিদ্বারা ধৃষ্টকেতুর ললাটদেশে আঘাত করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥২২॥

তখন ধৃষ্টকেতুও সুতীক্ষ্ণ মহাতরবারিদ্বারা যুদ্ধে পুরুষশ্রেষ্ঠ পুরুরাজের স্কন্ধদেশে আঘাত করিলেন ॥২৩॥

মহারাজ! ক্রমে শত্রুদমনকারী পুরুরাজ ও চেদিরাজ মহাযুদ্ধে পরস্পর প্রাপ্ত হইয়া পরস্পরের বেগে ভূতলে নিপতিত হইলেন ॥২৪॥

---

(২) ... জঙ্ঘাদেশে .. মহাসিনা — পি।

ধৃষ্টকেতুঞ্চ সমরে মাদ্রীপুত্রঃ প্রতাপবান্ ।
অপোবাহ মহারাজ ! সহদেবঃ পরাক্রমী ॥২৬॥
চিত্রসেনঃ সুশর্ম্মাণং বিদ্ধা বহুভিরায়সৈঃ ।
পুনর্বিব্যাধ তং ষষ্ট্যা পুনশ্চ নবভিঃ শরৈঃ ॥২৭॥
সুশর্ম্মা তু রণে ক্রুদ্ধস্তব পুত্রং বিশাংপতে ! ।
দশভির্দশভিশ্চৈব বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ ॥২৮॥
চিত্রসেনশ্চ তং রাজন্ ! ত্রিংশতা নতপর্ব্বভিঃ ।
আজঘান রণে ক্রুদ্ধঃ স চ তং প্রত্যবিধ্যত ।
ভীষ্মস্য সমরে রাজন্ ! যশো মানঞ্চ বর্দ্ধয়ন্ ॥২৯॥
সৌভদ্রো রাজপুত্রস্তু বৃহদ্বলমযোধয়ৎ ।
পার্থহেতোঃ পরাক্রান্তো ভীষ্মস্য নিধনং প্রতি ॥৩০॥

ভারতকৌমুদী

তত ইতি। আজৌ যুদ্ধে, অপোবাহ অপসারয়ামাস, রণাজিরাৎ রণাঙ্গনাৎ ॥২৫॥
ধৃষ্টেতি। প্রতাপপরাক্রময়োরভাবে সমরে তাদৃশাপসারণং ন স্যাদিতি ভাবঃ ॥২৬॥
চিত্রেতি। চিত্রসেনো ধার্ত্তরাষ্ট্রঃ, সুশর্ম্মাণং পাণ্ডবপক্ষীয়ং বৃদ্ধক্ষেমিপুত্রম্ ॥২৭॥
সুশর্ম্মেতি। তব পুত্রং চিত্রসেনম্ ॥২৮॥
চিত্রেতি। নতপর্ব্বভিঃ শরৈঃ। স সুশর্ম্মা। বর্দ্ধয়ন্ চিত্রসেনঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

রাজা ! তাহার পর আপনার পুত্র জয়ৎসেন পুরুরাজকে আপন রথে তুলিয়া লইয়া সেই রথেই সমরাঙ্গন হইতে অপসৃত হইলেন ॥২৫॥

মহারাজ ! ওদিকে প্রতাপ ও পরাক্রমশালী মাদ্রীপুত্র সহদেব ধৃষ্টকেতুকেও সরাইয়া লইয়া গেলেন ॥২৬॥

অন্যদিকে আপনার পুত্র চিত্রসেন বহুতর লৌহময় বাণদ্বারা পাণ্ডবপক্ষীয় বৃদ্ধক্ষেমিপুত্র সুশর্ম্মাকে বিদ্ধ করিয়া পুনরায় ষাটটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং আবারও নয়টা বাণদ্বারা তাড়ন করিলেন ॥২৭॥

নরনাথ ! তখন সুশর্ম্মাও ক্রুদ্ধ হইয়া দশ দশটা তীক্ষ্ণ বাণদ্বারা আপনার পুত্র চিত্রসেনকে বিদ্ধ করিলেন ॥২৮॥

রাজা ! চিত্রসেন ক্রুদ্ধ হইয়া যুদ্ধে ভীষ্মের যশ ও গৌরব বৃদ্ধি করিবার জন্য ত্রিশটা নতপর্ব্ব বাণদ্বারা সুশর্ম্মাকে আঘাত করিলেন; তখন সুশর্ম্মাও তাঁহাকে প্রতিবিদ্ধ করিলেন ॥২৯॥

(২৬)…অপোবাহ রণে ক্রুদ্ধঃ—বা রা নি ।

আর্জ্জুনিং কোশলেন্দ্রস্তু বিদ্ধা পঞ্চভিরায়সৈঃ।
পুনর্বিব্যাধ বিংশত্যা শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৩১॥
সৌভদ্রঃ কোশলেন্দ্রস্তু বিব্যাধাষ্টভিরায়সৈঃ।
নাকম্পয়ত সংগ্রামে বিব্যাধ চ পুনঃ শরৈঃ ॥৩২॥
কৌশল্যস্য ধনুশ্চাপি পুনশ্চিচ্ছেদ ফাল্গুনিঃ।
আজঘান শরৈশ্চাপি ত্রিংশতা কঙ্কপত্রিভিঃ ॥৩৩॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় রাজপুত্রো বৃহদ্বলঃ।
ফাল্গুনিং সমরে ক্রুদ্ধো বিব্যাধ বহুভিঃ শরৈঃ ॥৩৪॥
তয়োর্যুদ্ধং সমভবদ্ভীষ্মহেতোঃ পরন্তপ !।
সংরব্ধয়োর্মহারাজ ! সমরে চিত্রযোধিনোঃ।
যথা দেবাসুরে যুদ্ধে বলিবাসবয়োরভূৎ ॥৩৫॥

---

ভারতকৌমুদী

সৌভদ্র ইতি। অযোধয়ৎ দুর্য্যোধনজয়াং পবম্। পার্থহেতোরর্জ্জুনজয়ার্থম্ ॥৩০॥
আর্জ্জুনিমিতি। অর্জ্জুনস্যাপত্যমিত্যার্জ্জুনিরভিমন্যুস্তম্। এবং ফাল্গুনিরপি ॥৩১॥
সৌভদ্র ইতি। আয়সৈর্লৌহময়ৈঃ শরৈঃ। নাকম্পয়ত কোশলেন্দ্রম্ ॥৩২॥
কৌশল্যস্যেতি। কৌশল্যস্য বৃহদ্বলস্য। ফাল্গুনিরভিমন্যুঃ ॥৩৩॥
স ইতি। বিব্যাধ তাড়য়ামাস ॥৩৪॥

---

ওদিকে পরাক্রমশালী অভিমন্যু অর্জ্জুনের জয়লাভ এবং ভীষ্মবধের জন্য রাজপুত্র বৃহদ্বলের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন ॥৩০॥

তখন বৃহদ্বল পাঁচটা লৌহময় বাণদ্বারা অভিমন্যুকে বিদ্ধ করিয়া পুনরায় নতপর্ব্ব কুড়িটা বাণদ্বারা তাহাকে বিদ্ধ করিলেন ॥৩১॥

পরে অভিমন্যু আটটা লৌহময় বাণদ্বারা বৃহদ্বলকে তাড়ন করিলেন; কিন্তু তাহাতে তাঁহাকে বিচলিত করিতে পারিলেন না; সুতরাং আবারও বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৩২॥

এবং অভিমন্যু পুনরায় বৃহদ্বলের ধনু ছেদন করিলেন এবং ত্রিশটা কঙ্কপক্ষযুক্ত বাণদ্বারা তাঁহাকে আঘাত করিলেন ॥৩৩॥

তখন রাজপুত্র বৃহদ্বল ক্রুদ্ধ হইয়া অন্য ধনু লইয়া বহুতর বাণদ্বারা অভিমন্যুকে তাড়ন করিলেন ॥৩৪॥

পরন্তপ মহারাজ ! পূর্ব্বকালে দেবাসুরযুদ্ধে ইন্দ্র ও বলির যেরূপ যুদ্ধ হইয়াছিল, সেইরূপ ক্রুদ্ধ ও বিচিত্রযোধী অভিমন্যু ও বৃহদ্বলের এইভাবে ভীষ্মের জন্য যুদ্ধ হইতে লাগিল ॥৩৫॥

ভীমসেনো গজানীকং যোধয়ন্ বহ্বশোভত।
যথা শক্রো বজ্রপাণির্দারয়ন্ পর্ব্বতোত্তমান্ ॥৩৬॥
তে বধ্যমানা ভীমেন মাতঙ্গা গিরিসন্নিভাঃ।
নিপেতুরুর্ব্ব্যাং সহিতা নাদয়ন্তো বসুন্ধরাম্ ॥৩৭॥
গিরিমাত্রা হি তে নাগা ভিন্নাঞ্জনচয়োপমাঃ।
বিরেজুর্বসুধাং প্রাপ্য বিকীর্ণা ইব পর্ব্বতাঃ ॥৩৮॥
যুধিষ্ঠিরো মহেষ্বাসো মদ্ররাজানমাহবে।
মহত্যা সেনয়া যুক্তং পীড়য়ামাস সঙ্গতম্ ॥৩৯॥
মদ্রেশ্বরশ্চ সময়ে ধর্ম্মপুত্রং মহারথম্।
পীড়য়ামাস সংরব্ধো ভীষ্মহেতোঃ পরাক্রমী ॥৪০॥
বিরাটং সৈন্ধবো রাজা বিদ্ধা সন্নতপর্ব্বভিঃ।
নবভিঃ সায়কৈস্তীক্ষ্ণৈস্ত্রিংশতা পুনরার্পয়ৎ ॥৪১॥

ভারতকৌমুদী

তয়োরিতি। সংরব্ধয়োঃ ক্রুদ্ধয়োঃ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩৫॥
ভীমেতি। গজানীকং হস্তিসৈন্যম্। বজ্রপাণিরিত্যনেন ভীমস্য বাণপাণিতা সূচিতা ॥৩৬॥
ত ইতি। গিরিসন্নিভাঃ পর্ব্বতপ্রমাণাঃ। উর্ব্ব্যাং ভূতলে, সহিতা মিলিতা অনেকে ॥৩৭॥
গিরীতি। গিরিমাত্রাঃ পর্ব্বতপ্রমাণাঃ, ভিন্নাঞ্জনচয়োপমাঃ ক্ষতকজ্জলপুঞ্জতুল্যাঃ ॥৩৮॥
যুধীতি। মদ্ররাজানমিত্যার্ষত্বাদদন্তত্বাভাবঃ। সঙ্গতং সমরাঙ্গনে মিলিতম্ ॥৩৯॥
মদ্রেশ্বর ইতি। সংরব্ধঃ ক্রুদ্ধঃ, ভীষ্মহেতোর্ভীষ্মরক্ষার্থম্ ॥৪০॥

বজ্রপাণি ইন্দ্র যেমন শ্রেষ্ঠ পর্ব্বতগুলিকে বিদারণ করিতে থাকিয়া বিশেষ শোভা পাইতেন, ভীমসেনও তেমন বিপক্ষ হস্তিসৈন্যের সহিত যুদ্ধ করিতে থাকিয়া বিশেষ শোভা পাইতে লাগিলেন ॥৩৬॥

ভীমসেন বধ করিতে লাগিলে, পর্ব্বতপ্রমাণ সেই হস্তী সকল সমরভূমি নিনাদিত করিয়া ভূতলে নিপতিত হইতে লাগিল ॥৩৭॥

প্রমাণে পর্ব্বতসদৃশ এবং বর্ণে গলিত-কজ্জল-পুঞ্জ-তুল্য সেই হস্তীগুলি ভূতলে পতিত হইয়া বিক্ষিপ্ত পর্বতসমূহের ন্যায় প্রকাশ পাইতে থাকিল ॥৩৮॥

ওদিকে মহাধনুর্দ্ধর যুধিষ্ঠির যুদ্ধে সমাগত বিশালসৈন্যসমন্বিত মদ্ররাজ শল্যকে পীড়ন করিতে লাগিলেন ॥৩৯॥

তখন পরাক্রমশালী শল্যও ক্রুদ্ধ হইয়া ভীষ্মকে রক্ষা করিবার জন্য মহারথ যুধিষ্ঠিরকে তাড়ন করিতে থাকিলেন ॥৪০॥

(৩৮) ... বসুধাং প্রাপ্তাঃ — বা রা নি। (৩৯) ... সেনয়া গুপ্তম্ — রা নি — সেনয়া গুপ্তঃ — বা

বিরাটশ্চ মহারাজ! সৈন্ধবং বাহিনীপতিঃ।
ত্রিংশদ্ভির্নিশিতৈর্বাণৈরাজঘান স্তনান্তরে ॥৪২॥
চিত্রকার্ম্মুকনিস্ত্রিংশৌ চিত্রবর্ম্মায়ুধধ্বজৌ।
রেজতুশ্চিত্ররূপৌ তৌ সংগ্রামে মৎস্যসৈন্ধবৌ ॥৪৩॥
দ্রোণঃ পাঞ্চালপুত্রেণ সমাগম্য মহারণে।
মহাসমুদয়ং চক্রে শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥৪৪॥
ততো দ্রোণো মহারাজ! পার্ষতস্য মহদ্ধনুঃ।
ছিত্ত্বা পঞ্চাশতেষূণাং পার্ষতং সমবিধ্যত ॥৪৫॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় পার্ষতঃ পরবীরহা।
দ্রোণস্য মিষতো যুদ্ধে প্রেষয়ামাস সায়কান্ ॥৪৬॥

---

ভারতকৌমুদী

বিরাটমিতি। সৈন্ধবঃ সিন্ধুদেশীয়ঃ, রাজা জয়দ্রথঃ। আর্পয়ৎ অপীড়য়ৎ ॥৪১॥

বিরাট ইতি। "বিংশত্যাদ্যাঃ সদৈকত্বে" ইতি নিয়মেঽপি ত্রিংশদ্ভিরিত্যার্ষত্বাদ্বহুবচনম্ ॥৪২॥

চিত্রেতি। নিস্ত্রিংশঃ কৃপাণঃ। মৎস্যসৈন্ধবৌ বিরাটজয়দ্রথৌ ॥৪৩॥

দ্রোণ ইতি। সমুদয়ো যুদ্ধম্, "স্বতঃ সমুদয়ো বৃন্দে সংযুগে সমুপক্রমে" ইতি বিশ্বঃ ॥৪৪॥

তত ইতি। পার্ষতস্য ধৃষ্টদ্যুম্নস্য। ইষূণাং বাণানাম্ ॥৪৫॥

স ইতি। দ্রোণস্য উপরি, মিষতঃ পশ্যতঃ ॥৪৬॥

অন্যদিকে সিন্ধুরাজ জয়দ্রথ নতপর্ব্ব ও তীক্ষ্ণ নয়টা বাণদ্বারা বিরাটরাজাকে বিদ্ধ করিয়া পুনরায় ত্রিশটা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৪১॥

মহারাজ! তখন সেনাপতি বিরাটও ত্রিশটা তীক্ষ্ণ বাণদ্বারা জয়দ্রথের বক্ষঃস্থলে আঘাত করিলেন ॥৪২॥

বিচিত্র ধনু ও তরবারিধারী, বিচিত্র বর্ম্ম, অস্ত্র ও ধ্বজসমন্বিত এবং বিচিত্র-রূপসম্পন্ন সেই বিরাট ও জয়দ্রথ সমরস্থলে শোভা পাইতে লাগিলেন ॥৪৩॥

এদিকে দ্রোণাচার্য্য মহাযুদ্ধে ধৃষ্টদ্যুম্নের সহিত মিলিত হইয়া নতপর্ব্ব বাণসমূহদ্বারা মহাযুদ্ধ করিতে থাকিলেন ॥৪৪॥

মহারাজ! ক্রমে দ্রোণ ধৃষ্টদ্যুম্নের বিশাল ধনু ছেদন করিয়া পঞ্চাশটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৪৫॥

তখন বিপক্ষবীরহন্তা ধৃষ্টদ্যুম্ন অন্য ধনু লইয়া দ্রোণের প্রত্যক্ষেই তাহার উপরে বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৪৬॥

---

(৪৫) ... ছিত্ত্বা পঞ্চাশতেষুংশ্চ পার্ষতং প্রতি সৃষ্টবান্ — নি।

তান্ শরান্ শরবর্ষেণ চিচ্ছেদ স মহারথঃ।
দ্রোণো দ্রুপদপুত্রায় প্রাহিণোৎ পঞ্চ সায়কান্ ॥৪৭॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! পার্ষতঃ পরবীরহা।
দ্রোণায় চিক্ষেপ গদাং যমদণ্ডোপমাং রণে ॥৪৮॥
তামাপতন্তীং সহসা হেমপট্টবিভূষিতাম্।
শরৈঃ পঞ্চাশতা দ্রোণো বারয়ামাস সংযুগে ॥৪৯॥
সা চ্ছিন্না বহুধা রাজন্! দ্রোণচাপচ্যুতৈঃ শরৈঃ।
চূর্ণীকৃতা বিশীর্য্যন্তী পপাত বসুধাতলে ॥৫০॥
গদাং বিনিহতাং দৃষ্ট্বা পার্ষতঃ শত্রুতাপনঃ।
দ্রোণায় শক্তিং চিক্ষেপ সর্ব্বপারশবীং শুভাম্ ॥৫১॥
তাং দ্রোণো নবভির্বাণৈশ্চিচ্ছেদ যুধি ভারত!।
পার্ষতঞ্চ মহেষ্বাসং পীড়য়ামাস সংযুগে ॥৫২॥

ভারতকৌমুদী

তানিতি। দ্রুপদপুত্রায় ধৃষ্টদ্যুম্নায়, প্রাহিণোৎ প্রৈরয়ৎ ॥৪৭॥
তত ইতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা ॥৪৮॥
তামিতি। আপতন্তীমাচ্ছন্তীম্, হেম্নঃ স্বর্ণস্য পট্টেন বিভূষিতাম্ ॥৪৯॥
সেতি। চূর্ণীকৃতা খণ্ডখণ্ডীকৃতা, বিশীর্য্যন্তী বিশীর্য্যমাণা বিনষ্টস্বরূপা ॥৫০॥
গদামিতি। সর্ব্বপারশবীং সর্ব্বেষবয়বেষু লৌহময়ীম্, শুভাং ক্ষেপ্তুঃ শুভকরীম্ ॥৫১॥
তামিতি। চিচ্ছেদ পরাবর্ত্তনেন ব্যর্থীচকার ॥৫২॥

পরে মহারথ দ্রোণ বাণবর্ষণদ্বারা সেই বাণগুলিকে ছেদন করিলেন এবং ধৃষ্টদ্যুম্নের দিকে পাঁচটা বাণ ক্ষেপ করিলেন ॥৪৭॥

মহারাজ! তাহার পর বিপক্ষবীরহন্তা ধৃষ্টদ্যুম্ন ক্রুদ্ধ হইয়া দ্রোণের প্রতি একটা যমদণ্ডের তুল্য গদা নিক্ষেপ করিলেন ॥৪৮॥

স্বর্ণপট্টভূষিত সেই গদাটা আসিতে লাগিলে, দ্রোণ তৎক্ষণাৎ পঞ্চাশটা বাণদ্বারা সেটাকে বারণ করিলেন ॥৪৯॥

রাজা! সেই গদাটা দ্রোণের কার্ম্মুকনির্গত বাণে বহুভাবে ছিন্ন, খণ্ডখণ্ডীকৃত ও বিনষ্ট হইয়া ভূতলে পতিত হইল ॥৫০॥

তখন গদাটাকে প্রতিহত দেখিয়া শত্রুতাপন ধৃষ্টদ্যুম্ন দ্রোণের প্রতি একটা লৌহময়ী শক্তি নিক্ষেপ করিলেন॥৫১॥

(৪৭) তান্ শরান্ শরঘাতেন — বা রা নি।

এবমেতন্মহাযুদ্ধং দ্রোণপার্ষতয়োরভূৎ।
ভীষ্মং প্রতি মহারাজ! ঘোররূপং ভয়ানকম্ ॥৫৩॥
অর্জ্জুনঃ প্রাপ্য গাঙ্গেয়ং পীড়য়ন্ নিশিতৈঃ শরৈঃ।
অভ্যদ্রবত সংযত্তো বনে মত্তমিব দ্বিপম্ ॥৫৪॥
প্রত্যুদ্যযৌ চ তং রাজা ভগদত্তঃ প্রতাপবান্।
ত্রিধা ভিন্নেন নাগেন মদান্ধেন মহাবলঃ ॥৫৫॥
তমাপতন্তং সহসা মহেন্দ্রগজসন্নিভম্।
পরং যত্নং সমাস্থায় বীভৎসুঃ প্রত্যপদ্যত ॥৫৬॥
ততো গজগতো রাজা ভগদত্তঃ প্রতাপবান্।
অর্জ্জুনং শরবর্ষেণ বারয়ামাস সংযুগে ॥৫৭॥

ভারতকৌমুদী

এবমিতি। ভীষ্মং প্রতি ভীষ্মবিষয়ে ভীষ্মস্য রক্ষণায় বধায় চেত্যর্থঃ ॥৫৩॥
অর্জ্জুন ইতি। গাঙ্গেয়ং ভীষ্মম্। অভ্যদ্রবত অভ্যধাবৎ, সংযত্তো মহাযত্নশীলঃ ॥৫৪॥
প্রতীতি। ত্রিধা ভিন্নেন মুখনাসিকাদ্বয়য়োর্মদস্রাবিণা, নাগেন হস্তিনা ॥৫৫॥
তমিতি। সমাস্থায় আশ্রিত্য, বীভৎসুরর্জ্জুনঃ, প্রত্যপদ্যত প্রাপ্নোৎ ॥৫৬॥
তত ইতি। গজগতো নিজমহাহস্ত্যারূঢ়ঃ ॥৫৭॥

ভরতনন্দন! তৎক্ষণাৎ দ্রোণ নয়টা বাণদ্বারা যুদ্ধে সেই শক্তিটাকে ছেদন করিলেন এবং মহাধনুর্দ্ধর ধৃষ্টদ্যুম্নকেও পীড়ন করিলেন ॥৫২॥

মহারাজ! এইভাবে ভীষ্মের জন্য দ্রোণ ও ধৃষ্টদ্যুম্নের অতিভয়ঙ্কর মহাযুদ্ধ হইতে লাগিল ॥৫৩॥

ক্রমে অর্জ্জুন ভীষ্মকে দেখিয়া যত্নবান্ হইয়া তীক্ষ্ণ বাণদ্বারা পীড়ন করিতে থাকিয়া—বনে মত্তহস্তী যেমন অপর মত্তহস্তীর প্রতি ধাবিত হয়, সেইরূপ ভীষ্মের প্রতি ধাবিত হইলেন ॥৫৪॥

তখন প্রতাপশালী ও মহাবল ভগদত্তরাজা তিন স্থান হইতে মদস্রাবী ও মদান্ধ হস্তীতে আরোহণ করিয়া অর্জ্জুনের প্রত্যুদ্গমন করিলেন ॥৫৫॥

ইন্দ্রহস্তীর তুল্য সেই হস্তীটা বেগে আসিতে লাগিলে, অর্জ্জুন বিশেষ যত্ন অবলম্বন করিয়া সেটাকে গ্রহণ করিলেন ॥৫৬॥

তাহার পর প্রতাপশালী গজারূঢ় রাজা ভগদত্ত বাণবর্ষণদ্বারা যুদ্ধে অর্জ্জুনকে বারণ করিতে লাগিলেন ॥৫৭॥

(৫৩) ... এবমেতন্মহদ্যুদ্ধম্ — পি।

অর্জ্জুনস্তু ততো নাগমায়ান্তং রজতোপমৈঃ।
বিমলৈরায়সৈস্তীক্ষ্ণৈরবিধ্যত মহারণে ॥৫৮॥
শিখণ্ডিনঞ্চ কৌন্তেয়ো যাহি যাহীত্যচোদয়ৎ।
ভীষ্মং প্রতি মহারাজ! জহ্যেনমিতি চাব্রবীৎ ॥৫৯॥
প্রাগ্‌জ্যোতিষস্ততো হিত্বা পাণ্ডবং পাণ্ডুপূর্ব্বজ!
প্রযযৌ ত্বরিতো রাজন্! দ্রুপদস্য রথং প্রতি ॥৬০॥
ততোঽর্জ্জুনো মহারাজ! ভীষ্মমভ্যদ্রবদ্দ্রুতম্।
শিখণ্ডিনং পুরস্কৃত্য ততো যুদ্ধমবর্ত্তত ॥৬১॥
ততস্তে তাবকাঃ শূরাঃ পাণ্ডবং রভসং যুধি।
সমভ্যধাবন্ ক্রোশন্তস্তদদ্ভুতমিবাভবৎ ॥৬২॥
নানাবিধান্যনীকানি পুত্রাণাং তে জনাধিপ!।
অর্জ্জুনো ব্যধমৎ কালে দিবীবাভ্রাণি মারুতঃ ॥৬৩॥

ভারতকৌমুদী

অর্জ্জুন ইতি। নাগং ভগদত্তহস্তিনম্। আয়সৈর্লৌহময়ৈঃ শরৈঃ ॥৫৮॥
শিখণ্ডিনমিতি। কৌন্তেয়ঃ অর্জ্জুনঃ। অচোদয়ৎ প্রৈরয়ৎ ॥৫৯॥
প্রাগিতি। হিত্বা দ্রুপদস্য সাটোপাগমনাৎ ত্যক্ত্বা, পাণ্ডবমর্জ্জুনম্ ॥৬০॥
তত ইতি। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ। পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য ॥৬১॥
তত ইতি। পাণ্ডবমর্জ্জুনম্, রভসং বেগবন্তম্। ক্রোশন্তো মারয়েত্যুচ্চৈর্বদন্তঃ ॥৬২॥

তৎপরে ভগদত্তের সেই হাতীটা আসিতে লাগিলে, অর্জ্জুন রৌপ্যের ন্যায় নির্ম্মল ও তীক্ষ্ণ লৌহময় বাণসমূহদ্বারা সেটাকে তাড়ন করিতে থাকিলেন ॥৫৮॥

মহারাজ! ক্রমে অর্জ্জুন শিখণ্ডীকে 'ভীষ্মের দিকে যান যান' এইরূপে প্রেরণ করিতে লাগিলেন এবং 'ইহাকে বধ করুন' এই কথা বলিলেন ॥৫৯॥

পাণ্ডুপূর্ব্বজ রাজা! তদনন্তর ভগদত্ত অর্জ্জুনকে পরিত্যাগ করিয়া ত্বরান্বিত হইয়া দ্রুপদরাজার রথের দিকে গমন করিলেন ॥৬০॥

মহারাজ! তাহার পর অর্জ্জুন শিখণ্ডীকে অগ্রবর্ত্তী করিয়া ভীষ্মের দিকে সত্বর যাইতে লাগিলেন; তৎপরে যুদ্ধ লাগিয়া গেল ॥৬১॥

তদনন্তর আপনার পক্ষের সেই বীরেরা মার মার-শব্দে বেগবান্ অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন। সেটা যেন আশ্চর্য্য বলিয়া বোধ হইল ॥৬২॥

নরনাথ। তখন বর্ষাকালে বায়ু যেমন আকাশে মেঘসমূহকে অপসারিত করে, সেইরূপ অর্জ্জুন আপনার পুত্রগণের নানাবিধ সৈন্যগণকে অপসারিত করিলেন ।।৬৩।।

শিখণ্ডী তু সমাসাদ্য ভরতানাং পিতামহম্।
ইষুভির্দশভির্ব্যগ্রো বহুভিঃ স সমাচিনোৎ ॥৬৪॥
রথাগ্ন্যগারশ্চাপার্চিরসিশক্তিগদেন্ধনঃ।
শরসংঘমহাজ্বালঃ ক্ষত্রিয়ান্ সমরেঽদহৎ ॥৬৫॥
যথাগ্নিঃ সুমহানিদ্ধঃ কক্ষে চরতি সানিলঃ।
তথা জজ্বাল ভীষ্মোঽপি দিব্যান্যস্ত্রাণ্যুদীরয়ন্ ॥৬৬॥
সোমকাংশ্চ রণে ভীষ্মো জঘ্নে পার্থপদানুগান্।
ন্যবারয়ত তৎ সৈন্যং পাণ্ডবস্য মহারথঃ ॥৬৭॥
সুবর্ণপুঙ্খৈরিষুভিঃ শিতৈঃ সন্নতপর্ব্বভিঃ।
নাদয়ন্ স দিশো ভীষ্মঃ প্রদিশশ্চ মহাহবে ॥৬৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

নাদেতি। ব্যধমৎ অপাসারয়ৎ, কালে বর্ষাসু, দিবি গগনে, অভ্রাণি মেঘান্ ॥৬৩॥

শিখণ্ডীতি। অব্যগ্রঃ অর্জ্জুনেন রক্ষণাদনাকুলঃ। সমাচিনোৎ ব্যাপ্নোৎ ॥৬৪॥

রথেতি। রথ এব অগ্ন্যগারঃ অগ্নিগৃহং যস্য সঃ, চাপো ধনুরেব অর্চিঃ শিখা যস্য সঃ, পরেষাম্ অসিশক্তিগদা এব ইন্ধনানি কাষ্ঠানি যস্য সঃ, স্বকীয়ঃ শরসংঘ এব মহাজ্বালা যস্য স তাদৃশশ্চার্জ্জুনঃ, সমরে, তৃণরূপান্ ক্ষত্রিয়ানদহদিত্যেকদেশবিবর্ত্তিরূপকমলঙ্কারঃ ॥৬৫॥

যথেতি। ইদ্ধঃ প্রজ্বলিতঃ, কক্ষে তৃণরাশৌ, সানিলঃ বায়ুসহিতঃ ॥৬৬॥

সোমকানিতি। পার্থপদানুগান্ অর্জ্জুনানুচরান্। প্রদিশো বিদিশঃ ॥৬৭—৬৮॥

ক্রমে শিখণ্ডী ভীষ্মের নিকটে উপস্থিত হইয়া ধীর-স্থির থাকিয়া বহুতর বাণদ্বারা সত্বর ভীষ্মকে আবৃত করিলেন ॥৬৪॥

রথ যাঁহার অগ্নিগৃহ, ধনু যাঁহার শিখা, বিপক্ষের তরবারি, শক্তি ও গদা যাঁহার কাষ্ঠ এবং নিজের শরসমূহ যাঁহার মহাপ্রজ্বলন, সেই অর্জ্জুনরূপ অগ্নি যুদ্ধে ক্ষত্রিয়রূপ তৃণসমূহ দগ্ধ করিতে লাগিলেন ॥৬৫॥

আবার প্রদীপ্ত বিশাল অগ্নি যেমন বায়ুর সহিত মিলিত হইয়া তৃণসমূহমধ্যে জ্বলিতে থাকে, সেইরূপ ভীষ্মও দিব্য অস্ত্র সকল নিক্ষেপ করতঃ জ্বলিতে থাকিলেন ॥৬৬॥

ক্রমে মহারথ ভীষ্ম মহাযুদ্ধে দিক্ ও বিদিক্ নিনাদিত করিতে থাকিয়া স্বর্ণপুঙ্খ, তীক্ষ্ণ ও নতপর্ব্ব বাণসমূহদ্বারা অর্জ্জুনের অনুচর সোমকদিগকে বধ করিতে লাগিলেন এবং অর্জ্জুনের সেই সৈন্যদিগকে নিবারণ করিলেন ॥৬৭—৬৮॥

(৬৮) ... প্রদিশশ্চ মহাবলঃ — পি।

শক্তিং জগ্রাহ তরসা গিরীণামপি দারণীম্।
তাঞ্চ চিক্ষেপ সংক্রুদ্ধঃ ফাল্গুনস্য রথং প্রতি ॥২৭॥ (বিশেষকম্)
তামাপতন্তীং সংপ্রেক্ষ্য জ্বলন্তীমশনীমিব।
সমাধত্ত শিতান্ ভল্লান্ পঞ্চ পাণ্ডবনন্দনঃ ॥২৮॥
তস্য চিচ্ছেদ তাং শক্তিং পঞ্চধা পঞ্চভিঃ শরৈঃ।
সংক্রুদ্ধো ভরতশ্রেষ্ঠ! ভীষ্মবাহুপ্রবেপিতাম্ ॥২৯॥
সা পপাত তথা ছিন্না সংক্রুদ্ধেন কিরীটিনা।
মেঘবৃন্দপরিভ্রষ্টা বিচ্ছিন্নেব শতহ্রদা ॥৩০॥
ছিন্নাং তাং শক্তিমালোক্য ভীষ্মঃ ক্রোধসমন্বিতঃ।
অচিন্তয়দ্রণে বীরো বুদ্ধ্যা পরপুরঞ্জয়ঃ ॥৩১॥

---

ভারতকৌমুদী

তদিতি। ফাল্গুনঃ অর্জ্জুনঃ। আত্তমাত্তং গৃহীতং গৃহীতম্। সৃক্কণী ওষ্ঠপ্রান্তৌ। তরসা বেগেন। দারণীং বিদারণক্ষমাম্। ফাল্গুনস্যার্জ্জুনস্য ॥২৫—২৭॥

তামিতি। অশনীং বজ্রম্। সমাধত্ত সংহিতবান্ ॥২৮॥

তস্যেতি। শরৈঃ প্রাগুক্তভল্লরূপৈঃ। ভীষ্মবাহুনা প্রবেপিতাং সঞ্চালিতাং ক্ষিপ্তাম্ ॥২৯॥

সেতি। বিচ্ছিন্না বহুধা বিশ্লিষ্টা। শক্তেরপি পঞ্চধা চ্ছেদাৎ সাদৃশ্যম্। শতহ্রদা বিদ্যুৎ ॥৩০॥

ছিন্নামিতি। বুদ্ধ্যা তদাসন্নেন মনসা, পরপুরঞ্জয়ঃ শত্রুনগরবিজয়ী ॥৩১॥

---

শত্রুসন্তাপক অর্জ্জুনও তাহা বার বার ছেদন করিতে থাকিলেন। এই সময়ে ছিন্নধন্বা ভীষ্ম অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ওষ্ঠপ্রান্ত লেহন করিতে থাকিয়া বেগে পর্ব্বত-বিদারণক্ষম একটা শক্তি গ্রহণ করিলেন এবং তাহা অর্জ্জুনের রথের প্রতি নিক্ষেপ করিলেন ॥২৫—২৭॥

বজ্রের ন্যায় উজ্জ্বল সেই শক্তিটা আসিতেছে দেখিয়া অর্জ্জুন পাঁচটা তীক্ষ্ণ ভল্ল সন্ধান করিলেন ॥২৮॥

ভরতশ্রেষ্ঠ! ক্রুদ্ধ অর্জ্জুন সেই পাঁচটা ভল্লদ্বারা ভীষ্মবাহুনিক্ষিপ্ত সেই শক্তিটাকে পাঁচ খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন ॥২৯॥

তখন মেঘবৃন্দবিচ্যুত পঞ্চধা বিভক্ত বিদ্যুতের ন্যায় ক্রুদ্ধ-ধনঞ্জয়-ছিন্ন সেই শক্তিটা ভূতলে পতিত হইল ॥৩০॥

সেই সময়ে বীর ও শত্রুনগরবিজয়ী ক্রুদ্ধ ভীষ্ম সেই শক্তিটাকে ছিন্ন দেখিয়া মনে মনে চিন্তা করিলেন—॥৩১॥

---

(২৮)···সমাদত্ত শিতান্ ভল্লান্—বা রা নি। (২৯)···ভীষ্মবাহুপ্রবেরিতাম—বা রা ন।

শক্তোঽহং ধনুষৈকেন নিহন্তুং সর্ব্বপাণ্ডবান্।
যদ্যেষাং ন ভবেদ্‌গোপ্তা বিষ্বক্‌সেনো মহাবলঃ ॥৩২॥
অজয্যশ্চৈব সর্ব্বেষাং লোকানামিতি মে মতিঃ।
কারণদ্বয়মাস্থায় নাহং যোৎস্যামি পাণ্ডবান্ ॥৩৩॥
অবধ্যত্বাচ্চ পাণ্ডূনাং স্ত্রীভাবাচ্চ শিখণ্ডিনঃ।
পিত্রা তুষ্টেন মে পূর্ব্বং যদা কালীমুদাবহৎ ॥৩৪॥
স্বচ্ছন্দমরণং দত্তমবধ্যত্বং রণে তথা।
তস্মান্মৃত্যুমহং মন্যে প্রাপ্তকালমিবাত্মনঃ ॥৩৫॥ (যুগ্মকম্)
এবং জ্ঞাত্বা ব্যবসিতং ভীষ্মস্যামিততেজসঃ।
ঋষয়ো বসবশ্চৈব বিয়ৎস্থা ভীষ্মমব্রুবন্ ॥৩৬॥

ভারতকৌমুদী

শক্ত ইতি। গোপ্তা রক্ষিতা, বিষক্ সমন্তাৎ সেনা সেনেব শক্তির্যস্য স কৃষ্ণঃ ॥৩২॥

তর্হি তমপি জহীত্যাহ—অজয্য ইতি। অজয্যঃ বিষক্‌সেনত্বাদেব জেতুমশক্যঃ ॥৩৩॥

কিং তৎ কারণদ্বয়মিত্যাহ—অবধ্যত্বাদিতি। অবধ্যত্বাৎ বিষক্‌সেনেন রক্ষণাৎ, স্ত্রীভাবাৎ ভূতপূর্ব্বস্ত্রীত্বাৎ। কালীং সত্যবতীম্, উদাবহৎ পরিণীতবান্। স্বচ্ছন্দেন নিজেচ্ছানুসারেণ মরণং স্বচ্ছন্দমরণম্, তথা রণে অবধ্যত্বম্ ইচ্ছাব্যতিরেকেণ, দত্তং বররূপেণ। প্রাপ্তকালং কালোচিতম্ ॥৩৪—৩৫॥

এবমিতি। ব্যবসিতং কর্ত্তব্যত্বেনাবধারিতম্। বিয়ৎস্থা গগনস্থিতাঃ ॥৩৬॥

'মহাবল কৃষ্ণ যদি ইহাদের রক্ষক না হইতেন, তবে আমি এক ধনুর্দ্বারাই সমগ্র পাণ্ডবপক্ষকে বিনাশ করিতে পারিতাম ॥৩২॥

তা'র পর ইহাই আমার ধারণা যে, কৃষ্ণ সমস্ত লোকেরই অজেয়; সুতরাং আমি দুই কারণে আর পাণ্ডবপক্ষের সহিত যুদ্ধ করিব না। ॥৩৩॥

এক—(কৃষ্ণ রক্ষা করিতেছেন বলিয়া) পাণ্ডবগণের অবধ্যত্ব, দ্বিতীয়—শিখণ্ডীর ভূতপূর্ব্ব স্ত্রীত্ব। (সে যাহা হউক,) পিতৃদেব (শান্তনু) যখন সত্যবতীকে বিবাহ করেন, তখন তিনি সন্তুষ্ট হইয়া আমাকে দুইটী বর দিয়াছিলেন; তাহার এক—ইচ্ছামৃত্যু, দ্বিতীয়—যুদ্ধে অবধ্যত্ব; অতএব এখন আমি নিজের মৃত্যুকেই কালোচিত বলিয়া মনে করি' ॥৩৪—৩৫॥

অমিততেজা ভীষ্মের এইরূপ কর্ত্তব্যনিশ্চয় বুঝিয়া আকাশস্থিত ঋষিগণ ও বসুগণ ভীষ্মকে বলিলেন—॥৩৬॥

(৩৩) পূর্ব্বার্দ্ধং পি বা রা নাস্তি।

যত্তে ব্যবসিতং তাত! তদস্মাকমপি প্রিয়ম্।
তৎ কুরুষ্ব মহেষ্বাস! যুদ্ধে বুদ্ধিং নিবর্ত্তয় ॥৩৭॥
অস্য বাক্যস্য বিরতৌ প্রাদুরাসীচ্ছিবোঽনিলঃ।
অনুলোমঃ সুগন্ধিশ্চ পৃষতৈশ্চ সমন্বিতঃ ॥৩৮॥
দেবদুন্দুভয়শ্চৈব সম্প্রণেদুর্মহাস্বনাঃ।
পপাত পুষ্পবৃষ্টিশ্চ ভীষ্মস্যোপরি মারিষ! ॥৩৯॥
ন চ তচ্ছুশ্রুবে কশ্চিত্তেষাং সংবদতাং নৃপ!।
ঋতে ভীষ্মং মহাবাহুং মাঞ্চাপি মুনিতেজসা ॥৪০॥
সম্ভ্রমশ্চ মহানাসীত্ত্রিদশানাং বিশাংপতে!।
পতিষ্যতি রথাদ্ভীষ্মে সর্ব্বলোকপ্রিয়ে তদা ॥৪১॥

## ভারতকৌমুদী

যদিতি। হে তাত! বৎস!। প্রিয়ম্, হিংসাতো নিবৃত্তেঃ ॥৩৭॥
অস্যেতি। শিবঃ শুভকরঃ সুখস্পর্শ ইত্যর্থঃ, অনিলো বায়ুঃ। পৃষতৈর্জ্জলবিন্দুভিঃ ॥৩৮॥
দেবেতি। সম্প্রণেদুঃ শব্দং চক্রুঃ। পুষ্পবৃষ্টির্দৈবকৃতা ॥৩৯॥
নেতি। তৎ বাক্যং দুন্দুভিনদনঞ্চ। ঋতে বিনা। মুনিতেজসা ব্যাসপ্রভাবেণ ॥৪০॥
সম্ভ্রম ইতি। সম্ভ্রমো ব্যস্ততা। ত্রিদশানামাকাশগতানাং দেবানাম্ ॥৪১॥

'বৎস! তুমি যাহা স্থির করিয়াছ, তাহা আমাদেরও প্রিয়; অতএব মহাধনুর্দ্ধর! তুমি তাহাই কর এবং যুদ্ধ করিবার ইচ্ছা পরিত্যাগ কর' ॥৩৭॥

এই বাক্য বিরত হইলে, অনুকূল, সুগন্ধি ও জলবিন্দুযুক্ত সুখস্পর্শ বায়ু বহিতে লাগিল ॥৩৮॥

আর মাননীয় রাজা! মহাশব্দকারী দেবদুন্দুভি বাজিয়া উঠিল এবং ভীষ্মের উপরে পুষ্পবৃষ্টি পতিত হইতে থাকিল ॥৩৯॥

রাজা! মহাবাহু ভীষ্ম এবং বেদব্যাসের বরপ্রভাবে আমি (সঞ্জয়) ভিন্ন অপর কোন লোকই সেই ঋষিপ্রভৃতির বাক্য বা দুন্দুভিধ্বনি শুনিতে পাইল না ॥৪০॥

নরনাথ! সর্ব্বলোকপ্রিয় ভীষ্ম রথ হইতে পতিত হইবেন বলিয়া আকাশস্থিত দেবগণের অত্যন্ত ব্যস্ততা উপস্থিত হইল ॥৪১॥

---

৩৭ তৎ কুরুষ মহারাজ!—বা রা নি। (৩৮) অত. বাক্যস্য নিধনে—অনুলোমঃ সুগন্ধী চ—বা রা নি। (৪০ ন চ তাঃ···সংবদতাং গিরঃ—নি।

ইতি দেবগণানাঞ্চ বাক্যং শ্রুত্বা মহাযশাঃ।
ততঃ শান্তনবো ভীষ্মো বীভৎসুং নাভ্যবর্ত্তত।
ভিদ্যমানঃ শিতৈর্বাণৈঃ সর্ব্বাবরণভেদিভিঃ ॥৪২॥
শিখণ্ডী তু মহারাজ! ভরতানাং পিতামহম্।
আজঘানোরসি ক্রুদ্ধো নবভির্নিশিতৈঃ শরৈঃ ॥৪৩॥
স তেনাভিহতঃ সংখ্যে ভীষ্মঃ কুরুপিতামহঃ।
নাকম্পত মহারাজ! ক্ষিতিকম্পে যথাচলঃ ॥৪৪॥
ততঃ প্রহস্য বীভৎসুর্ব্যাক্ষিপদ্‌গাণ্ডিবং ধনুঃ।
গাঙ্গেয়ং পঞ্চবিংশত্যা ক্ষুদ্রকাণাং সমার্পয়ৎ ॥৪৫॥
পুনঃ শরশতৈরেনং ত্বরমাণো ধনঞ্জয়ঃ।
সর্ব্বগাত্রেষু সংক্রুদ্ধস্তথা মর্ম্মস্বতাড়য়ৎ ॥৪৬॥

---

ভারতকৌমুদী

ইতীতি। বীভৎসুমর্জ্জুনম্, নাভ্যবর্ত্তত প্রহর্ত্তুমভিমুখো নাভবৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪২॥

শিখণ্ডীতি। ভরতানাং তদানীন্তনানাং প্রধানানাং যুধিষ্ঠিরাদীনাম্। উরসি বক্ষসি ॥৪৩॥

স ইতি। সংখ্যে যুদ্ধে। অচলঃ পর্ব্বতঃ ॥৪৪॥

তত ইতি। বীভৎসুরর্জ্জুনঃ, ব্যাক্ষিপদাকর্ষৎ। সমার্পয়ৎ অপীড়য়ৎ ॥৪৫॥

পুনরিতি। এনং ভীষ্মম্। মর্ম্মসু বক্ষোঽভ্যন্তরেষু ॥৪৬॥

---

দেবগণের এইরূপ বাক্য শুনিয়া তাহার পরে মহাযশা শান্তনুনন্দন ভীষ্ম তীক্ষ্ণ ও সর্ব্বাবরণভেদী বাণসমূহদ্বারা বিদীর্ণ হইতে থাকিয়াও আর অর্জ্জুনের অভিমুখবর্ত্তী হইলেন না ॥৪২॥

মহারাজ! এই সময়ে ক্রুদ্ধ শিখণ্ডী নয়টা তীক্ষ্ণ বাণদ্বারা ভীষ্মের বক্ষস্থলে আঘাত করিলেন ॥৪৩॥

মহারাজ! ভূমিকম্পের সময়ে পর্ব্বত যেমন বিচলিত হয় না, সেইরূপ শিখণ্ডীর আঘাতেও ভীষ্ম বিচলিত হইলেন না ॥৪৪॥

তাহার পর অর্জ্জুন হাস্য করিয়া গাণ্ডীবধনু আকর্ষণ করিলেন এবং পঁচিশটা ক্ষুদ্রক-(বাণ) দ্বারা ভীষ্মকে পীড়ন করিলেন ॥৪৫॥

অর্জ্জুন ক্রুদ্ধ ও ত্বরাযুক্ত হইয়া পুনরায় বহুতর বাণদ্বারা ভীষ্মের সমস্ত অঙ্গে এবং মর্ম্মস্থলে তাড়ন করিলেন ॥৪৬॥

---

(৪২ ... বাক্যং শ্রুত্বা মহাতপাঃ — বা রা নি। (৪৬) পুনঃ শরশতৈরেবম্...পি, পুনঃ পুনঃ শতৈরেনম্—রা নি।

এবমন্যৈরপি ভৃশং বধ্যমানঃ সহস্রশঃ।
তানপ্যাশু শরৈর্ভীষ্মঃ প্রবিব্যাধ মহারথঃ ॥৪৭॥
তৈশ্চ মুক্তান্ শরান্ ভীষ্মো যুধি সত্যপরাক্রমঃ।
নিবারয়ামাস শরৈঃ সমং সন্নতপর্ব্বভিঃ ॥৪৮॥
শিখণ্ডী তু রণে বাণান্ যান্ মুমোচ মহারথঃ।
ন চক্রুস্তে রুজং তস্য রুক্মপুঙ্খাঃ শিলাশিতাঃ ॥৪৯॥
ততঃ কিরীটী সংক্রুদ্ধো ভীষ্মমেবাভ্যবর্ত্তত।
শিখণ্ডিনং পুরস্কৃত্য ধনুশ্চাস্য সমাচ্ছিনৎ ॥৫০॥
অথৈনং নবভির্বিদ্ধ্বা ধ্বজমেকেন চাচ্ছিনৎ।
সারথিং বিশিখৈশ্চাস্য দশভিঃ সমকম্পয়ৎ।৫১॥

ভারতকৌমুদী

এবমিতি। অন্যৈর্ভীমাদিভিরপি। বধ্যমান আহন্যমানঃ ॥৪৭॥

তৈরিতি। মুক্তান্ নিক্ষিপ্তান্। সমং যুগপৎ, সন্নতপর্ব্বভিরীষদ্বক্রোপাগ্রৈঃ ॥৪৮॥

শিখণ্ডীতি। এবম্ভূতানামন্যেষামপি শ্লোকানাং পূর্ব্বমুক্তত্বেঽপি প্রসঙ্গভেদান্নেদ ইতি ন দোষঃ, উত্তররামচরিতাদাবপি "অকিঞ্চিদপি কুর্ব্বাণঃ" ইত্যাদিশ্লোকস্য দ্বিরুক্তিবৎ ॥৪৯॥

তত ইতি। ভীষ্মমেব, ন পুনরন্যম্, তদ্দিনে তস্যৈব বধ্যতয়া লক্ষ্যত্বাৎ ॥৫০॥

অথেতি। পূর্ব্বং ধ্বজচ্ছেদেঽপি আরোপিতমন্যং ধ্বজমিত্যর্থঃ ॥৫১॥

এইভাবে অন্য সহস্র সহস্র যোদ্ধাও গুরুতরভাবে ভীষ্মকে আঘাত করিতে লাগিলেন। তখন ভীষ্মও শরদ্বারা সত্বর সত্বর তাঁহাদিগকে বিদ্ধ করিতে থাকিলেন ॥৪৭॥

এবং যথার্থপরাক্রমশালী ভীষ্ম নতপর্ব্ব বাণসমূহদ্বারা একদা তাঁহাদের নিক্ষিপ্ত বাণ সকলও বারণ করিতে লাগিলেন ॥৪৮॥

ওদিকে মহারথ শিখণ্ডী যুদ্ধে যে সকল বাণ নিক্ষেপ করিতে লাগিলেন, স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত সেই বাণগুলি পড়িয়া ভীষ্মের পীড়া জন্মাইতে লাগিল না ॥৪৯॥

তদনন্তর অত্যন্ত ক্রুদ্ধ অর্জ্জুন শিখণ্ডীকে অগ্রবর্ত্তী করিয়া ভীষ্মের অভিমুখেই রহিলেন এবং তাঁহার ধনুখানাকে আবার কাটিয়া ফেলিলেন ॥৫০॥

তাহার পর তিনি নয়টা বাণদ্বারা ভীষ্মকে বিদ্ধ করিয়া একটা বাণদ্বারা

(৪৭ ...বিধ্যমানঃ সহস্রশঃ — বা রা নি। (৪৮) তৈর্বিমুক্তান্ — পি। (৫১) তথৈনম্ — একেন চিচ্ছিদে — বা, অথৈনম্ — একেন চিচ্ছিদে — রা নি।

সোঽন্যৎ কার্ম্মুকমাদায় গাঙ্গেয়ো বলবত্তরম্।
তদপ্যস্য শিতৈর্বাণৈস্ত্রিধা ত্রিভিরপাতয়ৎ ॥৫২॥
নিমেষার্দ্ধেন কৌন্তেয় আত্তমাত্তং মহারণে।
এবমস্য ধনূংষ্যাজৌ চিচ্ছেদ সুবহূন্যত ॥৫৩॥
ততঃ শান্তনবো ভীষ্মো বীভৎসুং নাত্যবর্ত্তত।
অথৈনং পঞ্চবিংশত্যা ক্ষুদ্রকাণাং সমার্পয়ৎ ॥৫৪॥
সোঽতিবিদ্ধো মহেষাসো দুঃশাসনমভাষত।
এষ পার্থো রণে ক্রুদ্ধঃ পাণ্ডবানাং মহারথঃ ॥৫৫॥
শরৈরনেকসাহস্রৈর্মামেবাভ্যহনদ্রণে।
ন চৈষ সমরে শক্যো জেতুং বজ্রভৃতা অপি ॥৫৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। বলবত্তরং সুদৃঢ়ম্। অপাতয়দর্জ্জুন এব ছিন্নবেতি শেষঃ ॥৫২॥
নিমেষেতি। কৌন্তেয়োঽর্জ্জুনঃ, আত্তমাত্তং ভীষ্মেণ গৃহীতং গ্রহীতম্ ॥৫৩॥
তত ইতি। নাত্যবর্ত্তত অতিক্রমিতুং জেতুং নাশক্নোদিত্যর্থঃ ॥৫৪॥
স ইতি। পার্থোঽর্জ্জুনঃ। অভ্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ ॥৫৫—৫৬॥

পুনরায় তাঁহার ধ্বজটাকে ছেদন করিলেন এবং দশটা বাণদ্বারা উঁহার সারথিকে বিদ্ধ করিয়া বিচলিত করিলেন ॥৫১॥

তখন ভীষ্ম অন্য সুদৃঢ় ধনু লইয়া যুদ্ধ করিবার উপক্রম করিলে, অর্জ্জুন সুতীক্ষ্ণ তিনটা বাণদ্বারা সে ধনুখানাকেও তিন খণ্ডে কাটিয়া ফেলিলেন ॥৫২॥

ভীষ্ম মহাযুদ্ধে যেমন যেমন ধনু গ্রহণ করিতে লাগিলেন, অর্জ্জুন তেমন তেমন সে ধনু কাটিতে থাকিলেন। এইভাবে অর্জ্জুন ভীষ্মের বহুতর ধনু ছেদন করিলেন ॥৫৩॥

তখন শান্তনুনন্দন ভীষ্ম অর্জ্জুনকে আর অতিক্রম (জয়) করিতে পারিলেন না। তৎপরে অর্জ্জুন পঁচিশটা ক্ষুদ্রকবাণদ্বারা ভীষ্মকে পীড়ন করিলেন ॥৫৪॥

তখন মহাধনুর্দ্ধর ভীষ্ম অত্যন্ত বিদ্ধ হইয়া দুঃশাসনকে বলিলেন—'পাণ্ডবপক্ষের মহারথ এই অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া বহুসহস্র বাণদ্বারা যুদ্ধে আমাকেই তাড়ন করিতেছেন; কিন্তু স্বয়ং ইন্দ্রও যুদ্ধে উঁহাকে জয় করিতে সমর্থ হন না ॥৫৫—৫৬॥

(৫২) ... শিতৈর্ভল্লৈঃ — ত্রিভিরঘাতয়ৎ — বা রা নি। (৫৩) — সুবহূন্যথ — রা নি। (৫৪) — বীভৎসুং নাভ্যবর্ত্তত — পি বা। (৫৬) ... অভ্যপতদ্রণে — নি।

ন চাপি সহিতা বীরা দেবদানবরাক্ষসাঃ।
মাঞ্চাপি শক্তা নির্জ্জেতুং কিমু মর্ত্ত্যা মহারণে ॥৫৭॥
এবং তয়োঃ সংবদতোঃ ফাল্গুনো নিশিতৈঃ শরৈঃ।
শিখণ্ডিনং পুরস্কৃত্য ভীষ্মং বিব্যাধ সংযুগে ॥৫৮॥
ততো দুঃশাসনং ভূয়ঃ স্ময়মান ইবাব্রবীৎ।
অতিবিদ্ধঃ শিতৈর্ব্বাণৈর্ভৃশং গাণ্ডীবধন্বনা ॥৫৯॥
বজ্রাশনিসমস্পর্শা অর্জ্জুনেন শরা যুধি।
মুক্তাঃ সর্ব্বেঽব্যবচ্ছিন্না নেমে বাণাঃ শিখণ্ডিনঃ ॥৬০॥
নিকৃন্তমানা মর্ম্মাণি দৃঢ়াবরণভেদিনঃ।
মুষলা ইব মে ঘ্নন্তি নেমে বাণাঃ শিখণ্ডিনঃ ॥৬১॥

---

ভারতকৌমুদী

নেতি। সহিতা মিলিতাঃ। মর্ত্ত্যা মানবাঃ ॥৫৭॥

এবমিতি। তয়োর্ভীষ্মদুঃশাসনয়োঃ, ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥৫৮॥

তত ইতি। ভূয়ঃ পুনঃ, স্ময়মান ঈষদ্ধসন্। শিতৈঃ শিলাশাণিতৈঃ ॥৫৯॥

বজ্রেতি। বজ্রং কুলিশম্ অশনির্বিদ্যুচ্চ তয়োঃ সমঃ স্পর্শো যেষাং তে। অব্যবচ্ছিন্না অবিশ্লিষ্টাঃ। ইমে বাণাঃ শিখণ্ডিনো ন, তস্য দুর্ব্বলতয়া ঈদৃশদৃঢ়প্রহারাসম্ভবাৎ। এবং সর্ব্বত্র। দুঃশাসনস্তু বিপক্ষনিবারণব্যাপৃততয়া নোত্তরমদাদিতি বোধ্যম্ ॥৬০॥

নিকৃন্তেতি। নিকৃন্তমানাশ্ছিন্দন্তঃ, দৃঢ়াবরণভেদিনো দৃঢ়বর্ম্মবিদারিণঃ ॥৬১॥

---

বীর দেব, দানব এবং রাক্ষসেরা মিলিত হইয়াও অর্জ্জুনকে বা আমাকে মহাযুদ্ধে জয় করিতে পারেন না; তাহাতে মানুষের কথা আর কি বলিব' ॥৫৭॥

ভীষ্মও দুঃশাসনের নিকট এইরূপ বলিতেছিলেন; এমন সময়ে অর্জ্জুন শিখণ্ডীকে অগ্রবর্ত্তী করিয়া তীক্ষ্ণবাণসমূহদ্বারা যুদ্ধে ভীষ্মকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৫৮॥

তখন অর্জ্জুনকর্ত্তৃক তীক্ষ্ণবাণসমূহদ্বারা অত্যন্ত বিদ্ধ হইয়া ভীষ্ম ঈষৎ হাস্য করিতে করিতেই যেন পুনরায় দুঃশাসনকে বলিলেন— ॥৫৯॥

'বজ্র ও বিদ্যুতের সমানস্পর্শ এবং পরস্পর সংলগ্ন—এই সকল বাণ অর্জ্জুনই নিক্ষেপ করিতেছেন; কিন্তু এ সকল বাণ শিখণ্ডীর নহে ॥৬০॥

আমার মর্ম্মচ্ছেদনকারী ও দৃঢ়বর্ম্মভেদী—এই সকল বাণ মুষলের ন্যায় আঘাত করিতেছে; সুতরাং এ বাণগুলি শিখণ্ডীর নহে ॥৬১॥

---

(৫৭) ... কিমু মর্ত্ত্যা মহারথাঃ — বা রা নি। (৫৯) ততো দুঃশাসনং ভীষ্মঃ ... অর্দ্দিতো নিশিতৈর্বাণৈঃ ... নি।

বজ্রদণ্ডসমস্পর্শা বজ্রবেগদুরাসদাঃ।
মম প্রাণানারুজন্তি নেমে বাণাঃ শিখণ্ডিনঃ ॥৬২॥
নাশয়ন্তীব মে প্রাণান্ যমদূতা ইবাগতাঃ।
গদাপরিঘসংস্পর্শা নেমে বাণাঃ-শিখণ্ডিনঃ ॥৬৩॥
ভুজগা ইব সংক্রুদ্ধা লেলিহানা বিষোল্বণাঃ।
সমাবিশন্তি মর্ম্মাণি নেমে বাণাঃ শিখণ্ডিনঃ ॥৬৪॥
অর্জ্জুনস্য ইমে বাণা নেমে বাণাঃ শিখণ্ডিনঃ।
কৃন্তন্তি মম গাত্রাণি মাঘমাসে গবা ইব ॥৬৫॥
সর্ব্বে হ্যপি ন মে দুঃখং কুর্য্যুরন্যে নরাধিপাঃ।
বীরং গাণ্ডীবধন্বানমৃতে জিষ্ণুং কপিধ্বজম্ ॥৬৬॥

---

ভারতকৌমুদী

বজ্রেতি। আরুজন্তি পীড়য়ন্তি ॥৬২॥

নাশয়ন্তীতি। গদাপরিঘয়োরিব সংস্পর্শো যেষাং তে ॥৬৩॥

ভুজগা ইতি। ভুজগা ইব বাণাঃ, লেলিহানা রসনাং বহিষ্কৃত্য পুনঃ পুনর্বায়ুমাস্বদমানাঃ ॥৬৪॥

অর্জ্জুনস্যেতি। কৃন্তন্তি ছিন্দন্তি পীড়য়ন্তি চ। মাঘমাসে প্রবলশীতে, গবাঃ শীতলানি জলানি, "গৌরুদকে দৃশি—" ইত্যাদি হেমচন্দ্রঃ। গাব এব গবাঃ, গবাক্ষাদিবদকারবর্ণাগমে রূপম্ ॥৬৫॥

ভারতভাবদীপঃ

এবমিতি ॥১—৯॥ মর্ম্মাবরণং বর্ম্ম দেহচর্ম্ম বা ॥১০ ২৫॥ আত্তমাত্তং গৃহীতং গৃহীতম্ ॥২৬—৩৬॥ ব্যবসিত নিশ্চিতম্ ॥৩৭॥ নিধনে সমাপ্তৌ ॥৩৮—৩৯॥ মুনিতেজসা ব্যাস-প্রভাবেণ ॥৪০—৫৯॥ অব্যবচ্ছিন্নাঃ সন্ততাঃ ॥৬০—৬৪॥ "মাঘমা কর্কটী প্রোক্তা তদপত্যস্ত

বজ্রদণ্ডসমানস্পর্শ ও বজ্রবেগের ন্যায় দুর্দ্ধর্ষ—এই বাণ সকল আমার প্রাণপর্য্যন্ত পীড়ন করিতেছে; অতএব এ বাণ সকল শিখণ্ডীর নহে ॥৬২॥

গদা ও পরিঘের ন্যায় দৃঢ়স্পর্শ ও যমদূতের ন্যায় আগত—এই বাণগুলি যেন আমার প্রাণ বিনাশ করিতেছে; সুতরাং এ বাণগুলি শিখণ্ডীর নহে ॥৬৩॥

অত্যন্ত ক্রুদ্ধ বার বার জিহ্বাবহিষ্কারী ও বিষমত্ত সর্পের ন্যায় এই বাণ সকল আমার মর্ম্মে আসিয়া প্রবেশ করিতেছে; সুতরাং এ বাণগুলি শিখণ্ডীর নহে ॥৬৪॥

এ বাণগুলি অর্জ্জুনের; কিন্তু শিখণ্ডীর নহে। কারণ, মাঘমাসে (প্রবল শীতে) অত্যন্ত শীতল জল যেমন গাত্র পীড়ন করে, সেইরূপ এই বাণগুলি আমার গাত্র পীড়ন করিতেছে ॥৬৫॥

---

(৬৩) .... যমদূতা ইবাহিতাঃ — পি বা। (৬৫) ... মাঘমাং সেগবা ইব — বা রা নি।

ইতি ব্রুবন্ শান্তনবো দিধক্ষুরিব পাণ্ডবম্।
শক্তিং ভীষ্মঃ স পার্থায় ততশ্চিক্ষেপ ভারত! ॥৬৭॥
তামস্য বিশিখৈশ্ছিত্বা ত্রিধা ত্রিভিরপাতয়ৎ।
পশ্যতাং কুরুবীরাণাং সর্ব্বেষাং তত্র ভারত! ॥৬৮॥
চর্ম্মাথাদত্ত গাঙ্গেয়ো জাতরূপপরিষ্কৃতম্।
খড়্গং চান্যতরং প্রেপ্সুর্ম্মৃত্যোরগ্রে জয়ায় বা ॥৬৯॥
তস্য তচ্ছতধা চর্ম্ম ব্যধমৎ সায়কৈস্তথা।
রথাদনবরূঢ়স্য তদদ্ভুতমিবাভবৎ ॥৭০॥

---

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। দুঃখং প্রহারেণ পীড়াম্। ঋতে বিনা, জিষ্ণুমর্জ্জুনম্ ॥৬৬॥

ইতীতি। দিধক্ষুর্দগ্ধুমিচ্ছুঃ, পাণ্ডবমর্জ্জুনম্। পার্থায় অর্জ্জুনং প্রতি ॥৬৭॥

তামিতি। বিশিখৈর্বাণৈঃ। অপাতয়দর্জ্জুন ইতি শেষঃ ॥৬৮॥

চর্ম্মেতি। অথ গাঙ্গেয়ো ভীষ্মঃ, মৃত্যোরগ্রে জয়ায় বা, অনয়োরন্যতরং প্রেপ্সুঃ প্রাপ্তুমিচ্ছুঃ সন্, চর্ম্ম, জাতরূপপরিষ্কৃতং স্বর্ণশোভিতং খড়্গঞ্চ, আদত্ত অগৃহ্লাৎ ॥৬৯॥

তস্যেতি। ব্যধমৎ ব্যনাশয়দচ্ছিনৎ। অনবরূঢ়স্য অনবতীর্ণস্যৈব ভীষ্মস্য ॥৭০॥

ভারতভাবদীপঃ

সেগবা।" যথা মাঘমাং কর্কটীং মাতরং সেগবাস্তদপত্যানি কৃন্তন্তি উদরস্থান্যপত্যানি পৃষ্ঠং বিদার্য্য বহির্নির্গচ্ছন্তি তদ্বদিত্যর্থঃ। তেন প্রাণাপহারিবেদনাজনকত্বং বাণানাং নেদং শিখণ্ডিবাণেষু সম্ভবতি তেষাং মদঙ্গে পুষ্পতুল্যত্বাৎ ॥৬৫—৬৮॥ অগ্রে তেষাং মৃত্যোরিতি চতুর্থ্যর্থে

---

গাণ্ডীবধনুর্দ্ধারী ও কপিধ্বজ একমাত্র বীর অর্জ্জুন ব্যতীত অন্য রাজারা সকলেও আমার এরূপ পীড়া জন্মাইতে পারেন না' ॥৬৬॥

ভরতনন্দন! শান্তনুনন্দন ভীষ্ম এইরূপ বলিয়া তৎপরে অর্জ্জুনকে যেন দগ্ধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার প্রতি একটা শক্তি নিক্ষেপ করিলেন ॥৬৭॥

ভরতনন্দন! তখন অর্জ্জুন সমস্ত কুরুবীরগণের সমক্ষে তিনটা বাণদ্বারা ভীষ্মের সেই শক্তিটাকে তিন খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন ॥৬৮॥

তাহার পর ভীষ্ম—হয় মৃত্যু, না হয় জয়—ইহার একটার প্রার্থী হইয়া চর্ম্ম (ঢাল) ও স্বর্ণখচিত তরবারি ধারণ করিলেন ॥৬৯॥

(এবং রথ হইতে নামিবার উপক্রম করিলেন;) কিন্তু তিনি না নামিতেই অর্জ্জুন বহুতর বাণদ্বারা তাঁহার সে চর্ম্মখানাকে শত খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥৭০॥

---

(৬৭) ... দিধক্ষুরিব পাণ্ডবান্ — নি। (৬৯) ... অন্যতরপ্রেপ্সুর্মৃত্যোরগ্রে জয়ায় বা — বা রা নি।

ততো যুধিষ্ঠিরো রাজা স্বান্যনীকান্যচোদয়ৎ।
অভিদ্রবত গাঙ্গেয়ং মা বোঽস্তু ভয়মণ্বপি ॥৭১॥
অথ তে তোমরৈঃ প্রাসৈর্বাণৌঘৈশ্চ সমন্ততঃ।
পট্টিশৈশ্চ সুনিস্ত্রিংশৈর্নারাচৈশ্চ তথা শিতৈঃ ॥৭২॥
বৎসদন্তৈশ্চ ভল্লৈশ্চ তমেকমভিবিব্যধুঃ।
সিংহনাদস্ততো ঘোরঃ পাণ্ডবানামভূত্তদা ॥৭৩॥ (যুগ্মকম্)
তথৈব তব পুত্রাশ্চ নেদুর্ভীষ্মজয়ৈষিণঃ।
তমেকমভ্যরক্ষন্ত সিংহনাদাংশ্চ চক্রিরে ॥৭৪॥
তত্রাসীত্তুমুলং যুদ্ধং তাবকানাং পরৈঃ সহ।
দশমেঽহনি রাজেন্দ্র! ভীষ্মার্জ্জুনসমাগমে ॥৭৫॥
আসীদ্‌গাঙ্গ ইবাবর্ত্তো মুহূর্ত্তমুদধেরিব।
সৈন্যানাং যুধ্যমানানাং নিঘ্নতামিতরেতরম্ ॥৭৬॥

ভারতকৌমুদী

তত ইতি। অচোদয়ৎ প্রৈরয়ৎ। অভিদ্রবত সর্ব্বত এব ধাবত। অণু অল্পমপি ॥৭১॥
অথেতি। শিতৈস্তীক্ষ্ণীকৃতৈঃ। অভিবিব্যধুঃ সর্ব্বতস্তাড়য়ামাসুঃ ॥৭২—৭৩॥
তথেতি। নেদুঃ কোলাহলং চক্রুঃ। তং ভীষ্মম্ ॥৭৪॥
তত্রেতি। তাবকানাং ত্বৎপক্ষীয়যোধানাম্ ॥৭৫॥

তাহার পর রাজা যুধিষ্ঠির এই কথা বলিয়া আপন সৈন্যগণকে প্রেরণ করিলেন যে, 'সৈন্যগণ! তোমরা সকল দিক্ হইতে ভীষ্মের প্রতি ধাবিত হও; তোমাদের যেন অল্প ভয়ও হয় না' ॥৭১॥

তদনন্তর সেই সৈন্যেরা সকল দিক্ হইতে তোমর, প্রাস, বাণসমূহ, পট্টিশ, বিশাল তরবারি, তীক্ষ্ণ নারাচ, বৎসদন্ত ও ভল্লদ্বারা এক ভীষ্মকেই আঘাত করিতে লাগিল। তৎপরে তখন পাণ্ডবপক্ষে ভীষণ সিংহনাদ হইতে থাকিল ॥৭২—৭৩॥

রাজা! সেইরূপই আপনার পুত্রেরাও ভীষ্মের জয়াভিলাষী হইয়া কোলাহল করিতে লাগিলেন, একমাত্র ভীষ্মকেই রক্ষা করিতে থাকিলেন এবং সিংহনাদও করিতে লাগিলেন ॥৭৪॥

রাজশ্রেষ্ঠ! দশম দিনে সেই ভীষ্ম ও অর্জ্জুনের সম্মেলনের সময়ে বিপক্ষগণের সহিত আপনার পক্ষীয় যোদ্ধাদের তুমুল যুদ্ধ হইতে লাগিল ॥৭৫॥

(৭১) ... স্বান্যনীকানি যোজয়ন্। অভ্যদ্রবত — বা। (৭৩) ... তমেকমভিদুদ্রুবুঃ — বা রা নি।

অসৌম্যরূপা পৃথিবী শোণিতাক্তাভবত্তদা।
সমঞ্চ বিষমঞ্চৈব ন প্রাজ্ঞায়ত কিঞ্চন ॥৭৭॥
যোধানাময়ুতং হত্বা তস্মিন্ স দশমেঽহনি।
অতিষ্ঠদাহবে ভীষ্মো ভিদ্যমানেষু মর্ম্মসু ॥৭৮॥
ততঃ সেনামুখে তস্মিন্ স্থিতঃ পার্থো ধনুর্দ্ধরঃ।
মধ্যেন কুরুসৈন্যানাং দ্রাবয়ামাস বাহিনীম্ ॥৭৯॥
তত্রাদ্ভুতমপশ্যাম পাণ্ডবানাং পরাক্রমম্।
দ্রাবয়ামাসুরিষুভিঃ সর্ব্বান্ ভীষ্মপদানুগান্ ॥৮০॥
বয়ং শ্বেতহয়াদ্ভীতাঃ কুন্তীপুত্রাদ্ধনঞ্জয়াৎ।
পীড্যমানাঃ শিতৈঃ শস্ত্রৈঃ প্রাদ্রবাম রণে তদা ॥৮১॥

ভারতকৌমুদী

আসীদিতি। গঙ্গায়া অয়মিতি গাঙ্গঃ, আবর্ত্তো জলভ্রমিঃ ॥৭৬॥

অসৌম্যেতি। অসৌম্যরূপা ভীষণাকৃতিঃ পৃথিবী রণভূমিঃ। সমং বিষমঞ্চ উন্নতাবনতো দেশঃ ন প্রাজ্ঞায়ত রক্তপ্রবাহেণ সমানীকরণাৎ ॥৭৭॥

যোধানামিতি। অতিষ্ঠদেব নাপাসরদিত্যাশয়ঃ ॥৭৮॥

তত ইতি। দ্রাবয়ামাস মর্দ্দয়ামাস, বাহিনীং কৌরবসেনাম্ ॥৭৯॥

অত্রেতি। ভীষ্মস্য পদানুগান্ অনুচরান্। এতদেবাদ্ভুতমিতি ভাবঃ ॥৮০॥

বয়মিতি। শ্বেতা হয়া অশ্বা যস্য তস্মাৎ। প্রাদ্রবাম অপাসরাম ॥৮১॥

---

উভয়পক্ষের সৈন্যেরা যুদ্ধে প্রবৃত্ত হইয়া পরস্পর আঘাত করিতে থাকিলে, মুহূর্ত্তকাল গঙ্গার ও সমুদ্রের আবর্ত্তের (ঘোলার) ন্যায় তাহাদের অবস্থা হইল ॥৭৬॥

তখন সমরভূমি রক্তাক্ত হইয়া ভীষণাকৃতি হইল এবং সমান ও অসমান স্থানের কোন ভেদ জানা গেল না ॥৭৭॥

বিপক্ষেরা মর্ম্ম বিদারণ করিতে থাকিলেও ভীষ্ম সেই দশম দিনে বিপক্ষের দশ সহস্র যোদ্ধাকে বিনাশ করিয়া যুদ্ধে অবস্থানই করিতে লাগিলেন ॥৭৮॥

তাহার পর ধনুর্দ্ধর অর্জ্জুন সেই পাণ্ডবসৈন্যের সম্মুখে থাকিয়া কৌরবসৈন্য-মধ্যে ভিন্ন ভিন্ন বাহিনীকে পীড়ন করিতে থাকিলেন ॥৭৯॥

তখন আমরা পাণ্ডবগণের অদ্ভুত পরাক্রম দেখিলাম। যে হেতু তাঁহারা বাণদ্বারা ভীষ্মের অনুচরগণকে গুরুতর পীড়ন করিলেন ॥৮০॥

(৮০) শ্লোকঃ পি বা রা নাস্তি।

পাণ্ডবৈঃ পঞ্চভিঃ সার্দ্ধং সাত্যকেন চ ধন্বিনা।
ধৃষ্টদ্যুম্নমুখৈঃ সর্বৈঃ পাঞ্চালৈশ্চ সমন্ততঃ ॥৮২॥
ভিদ্যমানাঃ শরৈস্তীক্ষ্ণৈঃ সর্বে কার্ষ্ণিপুরোগমৈঃ।
দ্রোণদ্রৌণিকৃপৈঃ সার্দ্ধং সর্বে শল্যশলাদয়ঃ ॥৮৩॥
তাবকাঃ সমরে রাজন্! জহুর্ভীষ্মং মহামৃধে।
সৌবীরাঃ কিতবাঃ প্রাচ্যাঃ প্রতীচ্যোদীচ্যমালবাঃ ॥৮৪॥
অভীষাহাঃ শূরসেনাঃ শিবয়োঽথ বসাতয়ঃ।
শাল্বাশ্রয়াস্ত্রিগর্ত্তাশ্চ অম্বষ্ঠাঃ কেকয়ৈঃ সহ ॥৮৫॥
দ্বাদশৈতে জনপদাঃ শরার্ত্তা ব্রণপীড়িতাঃ।
সংগ্রামে প্রজহুর্ভীষ্মং যুধ্যমানাঃ কিরীটিনা ॥৮৬॥ (কুলকম্)
ততস্তমেকং বহবঃ পরিবার্য্য সমন্ততঃ।
পরিকাল্য কুরূন্ সর্ব্বান্ শরবর্ষৈরবাকিরন্ ॥৮৭॥

ভারতকৌমুদী

পাণ্ডবৈরিতি। সাত্যকেন সাত্যকিনা। কার্ষ্ণিরভিমন্যুঃ পুরোগমঃ অগ্রগামী যেষাং তৈঃ। জহুঃ তত্যজুঃ। সৌবীরাদয়ো দেশবাচিনঃ শব্দাস্তত্তদ্দেশীয়সৈন্যেষু বর্ত্তন্তে। শাল্বাশ্রয়াঃ শাল্বরাজাধীনা ইতি দ্বাদশসংখ্যোপপত্তিঃ। যুধ্যমানাঃ প্রহ্রিয়মাণাঃ ॥৮২—৮৬॥
তত ইতি। তং ভীষ্মম্। পরিকাল্য বিজিত্য, কুরূন্ দুঃশাসনাদীনপি ॥৮৭॥

সেই সময়ে আমরা তীক্ষ্ণ অস্ত্রসমূহদ্বারা পীড়িত হইতে থাকিয়া এবং কুন্তীনন্দন শ্বেতাশ্ব অর্জ্জুন হইতে ভীত হইয়া অপসৃত হইলাম ॥৮১॥

রাজা! ক্রমে ধনুর্দ্ধর সাত্যকি ও ধৃষ্টদ্যুম্ন প্রভৃতি পাঞ্চালগণের সহিত পাণ্ডবেরা পাঁচ জন অভিমন্যুকে অগ্রবর্ত্তী করিয়া সকল দিক্ হইতে তীক্ষ্ণ বাণদ্বারা বিদারণ করিতে লাগিলে দ্রোণ, অশ্বত্থামা ও কৃপের সহিত শল্য ও শলপ্রভৃতি আপনার পক্ষের যোদ্ধারা সকলে মহাযুদ্ধমধ্যে ভীষ্মকে পরিত্যাগ করিলেন। তাহার পর আবার সৌবীর, কিতব, মালব, অভীষাহ, শূরসেন, শিবি, বসাতি, শাল্বরাজাধীন ত্রিগর্ত্ত ও অম্বষ্ঠদেশীয় সৈন্যেরা এবং পূর্বদেশীয়, পশ্চিমদেশীয় ও উত্তরদেশীয় সৈন্যেরা (এই দ্বাদশদেশবাসী যোদ্ধারা) কেকয়গণের সহিত মিলিত হইয়া অর্জ্জুনের শরপ্রহারে পীড়িত ও ক্ষতবিক্ষত দেহে যুদ্ধমধ্যে ভীষ্মকে পরিত্যাগ করিল ॥৮২—৮৬॥

(৮২) ইতঃ প্রভৃতি শ্লোকত্রয়ঞ্চ পি বা রা ন বর্ত্ততে। (৮৬) সর্ব্ব এতে মহাত্মনঃ শরৌঘব্রণপীড়িতাঃ। সংগ্রামে প্রজহুর্ভীষ্মং যুধ্যমানং কিরীটিনা — পি, সর্ব্ব এতে মহাত্মানঃ শরার্ত্তা ব্রণপীড়িতাঃ। সংগ্রামে ন জহুর্ভীষ্মং যুধ্যমানং কিরীটিনা — রা বা।

নিপাতয়ত গৃহ্নীত বিধ্যধ্বমবকৃন্তত।
ইত্যাসীত্তুমুলঃ শব্দো রাজন্! ভীষ্মরথং প্রতি ॥৮৮॥
নিহত্য সমরে রাজন্! শতশোঽথ সহস্রশঃ।
ন তস্যাসীদনির্ভিন্নং গাত্রে দ্ব্যঙ্গুলমন্তরম্ ॥৮৯॥
এবম্ভূতস্তব পিতা শরৈর্বিশকলীকৃতঃ।
শিতাগ্রৈঃ ফাল্গুনেনাজৌ প্রাক্শিরাঃ প্রাপতদ্রথাৎ ॥৯০॥
কিঞ্চিচ্ছেষে দিনকরে পুত্রাণাং তব শৃণ্বতাম্।
হাহেতি দিবি দেবানাং পার্থিবানাঞ্চ সর্ব্বশঃ ॥৯১॥
পতমানে রথাদ্ভীষ্মে বভূব সুমহাস্বনঃ।
সংপতন্তমভিপ্রেক্ষ্য মহাত্মানং পিতামহম্ ॥৯২॥
সহ ভীষ্মেণ সর্ব্বেষাং প্রাপতন্ হৃদয়ানি নঃ।
স পপাত মহাবাহুর্বসুধামনুনাদয়ন্ ॥৯৩॥

---

ভারতকৌমুদী

নিপাতয়তেতি। অবকৃন্তত ছিন্ত ॥৮৮॥

নিহত্যেতি। বিপক্ষান্ নিহত্য স্থিতস্যেতি শেষঃ। তস্য ভীষ্মস্য। অন্তরমবকাশঃ ॥৮৯॥

এবমিতি। পিতা পিতৃপর্য্যায়ো ভীষ্মঃ, বিশকলীকৃতঃ ক্ষতবিক্ষতীকৃত ইত্যর্থঃ। ফাল্গুনেনার্জ্জুনেন। শেষে অল্পাবশিষ্টে। সর্ব্বশঃ সর্ব্বেষাম্। হাহেতি সুমহাস্বন ইতি সম্বন্ধঃ। পিতামহং ভীষ্মম্। প্রাপতন্ শোকেনাবসন্নান্যভবন্। উৎসৃষ্ট উত্তোলিতত্যক্তঃ,

---

তাহার পর বহুতর পাণ্ডবযোদ্ধা সমস্ত কৌরবকে জয় করিয়া সকল দিকে বেষ্টনপূর্ব্বক বাণবর্ষণদ্বারা এক ভীষ্মকে আঘাত করিতে লাগিলেন ॥৮৭॥

রাজা! ক্রমে ভীষ্মের রথের প্রতি 'নিপাতিত কর, ধারণ কর, বিদ্ধ কর, এবং ছেদন কর' এইরূপ তুমুল শব্দ হইতে লাগিল ॥৮৮॥

রাজা! ভীষ্ম শত শত ও সহস্র সহস্র বিপক্ষকে সংহার করিয়া সমরাঙ্গনে অবস্থান করিতেছিলেন বটে; তবে তাঁহার শরীরে দুই আঙ্গুল স্থানও অবিদীর্ণ ছিল না ॥৮৯॥

মহারাজ! এইভাবে সূর্য্যমণ্ডলের কিছু অবশিষ্ট থাকিতে, আপনার পুত্রদের সমক্ষে, অর্জ্জুনের সুতীক্ষ্ণ বাণে ক্ষতবিক্ষতদেহ আপনার জ্যেষ্ঠতাত ভীষ্ম পূর্ব্বশিরা হইয়া রথ হইতে সমরভূমিতে নিপতিত হইলেন। ভীষ্ম রথ হইতে পতিত হইতে লাগিলে, আকাশে দেবগণের এবং ভূতলে সকল রাজার মুখ হইতে 'হাহা' ইত্যাকার বিশাল শব্দ নির্গত হইতে লাগিল; আর মহাত্মা

---

(৮৮) ... যুধ্যধ্বমবকৃন্তত — বা রা নি। (৯১) ... পার্থিবানাঞ্চ ভারত! — বা বা নি।

ইন্দ্রধ্বজ ইবোৎসৃষ্টঃ কেতুঃ সর্ব্বধনুষ্মতাম্ ।
ধরণীং ন স পস্পর্শ শরসংঘৈঃ সমবৃতঃ ॥৯৪॥ (কুলকম্)
শরতল্পে মহেষ্বাসং শয়ানং পুরুষর্ষভম্ ।
রথাৎ প্রপতিতঞ্চৈনং দিব্যো ভাবঃ সমাবিশৎ ॥৯৫॥
অভ্যবর্ষচ্চ পর্জ্জন্যঃ প্রাকম্পত চ মেদিনী ।
পতন্ স দদৃশে চাপি দক্ষিণেন দিবাকরম্ ॥৯৬॥
সংজ্ঞাঞ্চোপালভদ্বীরঃ কালং সঞ্চিন্ত্য ভারত ! ।
অন্তরীক্ষে চ শুশ্রাব দিব্যা বাচঃ সমন্ততঃ ॥৯৭॥
কথং মহাত্মা গাঙ্গেয়ঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ ।
কালং কর্ত্তা নরব্যাঘ্রঃ সংপ্রাপ্তে দক্ষিণায়নে ॥৯৮॥

ভারতকৌমুদী

কেতুর্ধ্বজ ইবোন্নতঃ। ধরণীং ন পস্পর্শ, শরসংঘৈঃ সমাবরণেন কিঞ্চিদূর্দ্ধে স্থাপনাদিতি ভাবঃ ॥৯০—৯৪॥

শরেতি। শরা এব তল্পং শয্যা তস্মিন্, মহেষ্বাসং মহাধনুর্দ্ধরম্। দিব্যঃ স্বর্গীয়ঃ, ভাবঃ অবস্থা, সমাবিশৎ বসুদেবতারূপত্বেনাবালম্বত। ততশ্চ সত্যসঙ্কল্পতয়া যাতনাসহত্বমাসীৎ ॥৯৫॥

অভ্যবর্ষদিতি। পর্জ্জন্যো মেঘশ্চাভ্যবর্ষৎ তৎখেদমাপনোদনার্থম্। দক্ষিণেন দিগ্বিভাগেনাবস্থিত-মিতি শেষঃ। অতএব তস্য দক্ষিণায়নজ্ঞানমপ্যভবদিতি ভাবঃ ॥৯৬॥

তৎফলমাহ—সংজ্ঞামিতি। কালং দক্ষিণায়নম্। সংজ্ঞাম্ অস্মিন্ দক্ষিণায়নে ন মর্ত্তব্য-মিতি সম্যগ্‌জ্ঞানঞ্চ, উপালভৎ আপ্নোৎ। দিব্যাঃ স্বর্গীয়াঃ ॥৯৭॥

ভীষ্মকে নিপতিত হইতে দেখিয়া আমাদের সকলের হৃদয়ও নিপতিত হইল। মহা-বাহু ও সর্ব্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ ভীষ্ম উত্তোলিত ইন্দ্রধ্বজের ন্যায় সমরভূমি শব্দিত করিয়া পতিত হইলেন ; কিন্তু বাণসমূহে আবৃত থাকায় ভূতল স্পর্শ করিলেন না ॥৯০—৯৪॥

মহাধনুর্দ্ধর ও পুরুষশ্রেষ্ঠ ভীষ্ম রথ হইতে পতিত হইয়া শরশয্যায় শয়ন করিলে, তাঁহার স্বর্গীয় ভাব উপস্থিত হইল ॥৯৫॥

তখন মেঘ বর্ষণ করিতে লাগিল, ভূমিকম্প হইতে থাকিল এবং তিনিও পতিত হইবার সময়ে সূর্য্যকে দক্ষিণদিকে থাকিতে দেখিলেন ॥৯৬॥

ভরতনন্দন ! মহাবীর ভীষ্ম ক্রমে 'এটা দক্ষিণায়ন কাল' এইরূপ ভাবিয়া 'এ সময়ে মরা উচিত নহে' এইরূপ সম্যক্ জ্ঞান লাভ করিলেন এবং এই সময়ে তিনি আকাশে সকল দিকে স্বর্গীয় বাক্য শুনিতে পাইলেন—॥৯৭॥

(৯৪) ... শরসংঘৈঃ সমাচিতঃ — পি। (৯৮) .... কালকর্ত্তা নরব্যাঘ্রঃ — রা নি।

স্থিতোঽস্মীতি চ গাঙ্গেয়স্তচ্ছ্রুত্বা বাক্যমব্রবীৎ।
ধারয়িষ্যাম্যহং প্রাণান্ পতিতোঽপি মহীতলে ॥৯৯॥
উত্তরায়ণমন্বিচ্ছন্ ভীষ্মঃ কুরুপিতামহঃ।
তস্য তন্মতমাজ্ঞায় গঙ্গা হিমবতঃ সুতা ॥১০০॥
মহর্ষীন্ হংসরূপেণ প্রেষয়ামাস তত্র বৈ।
ততোঽথ সম্পাতিনো হংসাস্ত্বরিতা মানসৌকসঃ ॥১০১॥
আজগ্মুঃ সহিতা দ্রষ্টুং ভীষ্মং কুরুপিতামহম্।
যত্র শেতে নরশ্রেষ্ঠঃ শরতল্পে পিতামহঃ ॥১০২॥ (কলাপকম্)
তে তু ভীষ্মং সমাসাদ্য ঋষয়ো হংসরূপিণঃ।
অপশ্যন্ শরতল্পস্থং ভীষ্মং কুরুকুলোদ্বহম্ ॥১০৩॥

---

ভারতকৌমুদী

অথ কাস্তা দিব্যা বাচ ইত্যাহ—কথমিতি। মহাত্মা মহাধার্ম্মিকত্বাৎ। কালং পরলোকপ্রয়াণসময়ম্, কথং কর্ত্তা করিষ্যতি, অপি তু কথমপি নেত্যর্থঃ। সংপ্রাপ্তে স্থিতে ॥৯৮॥

স্থিত ইতি। গাঙ্গেয়ঃ কুরুপিতামহস্ত ভীষ্মঃ; তৎ দিব্যং বচনং শ্রুত্বা, 'স্থিতোঽস্মি' ইতি, 'অহং মহীতলে পতিতোঽপি উত্তরায়ণম্ অন্বিচ্ছন্ প্রতীক্ষমাণঃ সন্ প্রাণান্ ধারয়িষ্যামি' ইতি চ বাক্যমব্রবীৎ। সম্পাতিন আকাশাদবতারিণঃ সন্তঃ। মানসং সর এব ওক আশ্রয়ো যেষাং তে। প্রস্থুঃ আগমনায়। শরতল্পে শরশয্যায়াম্ ॥৯৯—১০২॥

তত ইতি। সন্ধ্যৈবৈকান্বিকতয়া পূর্ব্বার্দ্ধে ন সন্ধিঃ ॥১০৩॥

---

'মহাত্মা, সকল অস্ত্রধারিশ্রেষ্ঠ ও মনুষ্যপ্রধান ভীষ্ম দক্ষিণায়ন থাকিতে এটাকে কি করিয়া মরণের সময় করিবেন' ॥৯৮॥

গঙ্গানন্দন ও কুরুপিতামহ ভীষ্ম সেই স্বর্গীয় বাক্য শুনিয়া এই কথা বলিলেন যে, 'আমি রহিয়াছি এবং ভূতলে পতিত হইয়া থাকিলেও উত্তরায়ণের প্রতীক্ষা করিতে থাকিয়া প্রাণ ধারণ করিব'। ভীষ্মের সেই মত জানিয়া হিমালয়তনয়া গঙ্গা মহর্ষিগণকে হংসরূপে সেস্থানে পাঠাইয়া দিলেন। তাহার পর নরশ্রেষ্ঠ ভীষ্ম যেস্থানে শরশয্যায় শয়ন করিয়া রহিয়াছিলেন, হংসরূপী ও মানসসরোবরবাসী সেই মহর্ষিরা সম্মিলিতভাবে আকাশ হইতে পতিত হইয়া ভীষ্মের সহিত সাক্ষাৎ করিবার জন্য সত্বর সেই স্থানে আগমন করিলেন ॥৯৯—১০২॥

ক্রমে হংসরূপী সেই মহর্ষিরা ভীষ্মের নিকটে যাইয়া শরশয্যাস্থিত কুরুকুলধুরন্ধর ভীষ্মকে দর্শন করিলেন ॥১০৩॥

---

(৯৯) ... ধারয়ামাস চ প্রাণান্ — পি বা। (১০০) ... অন্বিচ্ছন্ সুগতিপ্রতি ... কাঙ্ক্ষয়া .... নি। (১০১) ... ততস্তং প্রতি তে হংসাস্ত্বরিতাঃ — নি, ... ততঃ সম্পাতিনা হংসাঃ — বা রা।

তে তং দৃষ্ট্বা মহাত্মানং কৃত্বা চাপি প্রদক্ষিণম্।
গাঙ্গেয়ং ভরতশ্রেষ্ঠং দক্ষিণেন চ ভাস্করম্ ॥১০৪॥
ইতরেতরমামন্ত্র্য প্রাহুস্তত্র মনীষিণঃ।
ভীষ্মঃ কথং মহাত্মা সন্ সংস্থাতা দক্ষিণায়নে ॥১০৫॥ (যুগ্মকম্)
ইত্যুক্ত্বা প্রস্থিতা হংসা দক্ষিণামভিতো দিশম্।
সংপ্রেক্ষ্য বৈ মহাবুদ্ধিশ্চিন্তয়িত্বা চ ভারত! ॥১০৬॥
তানব্রবীচ্ছান্তনবো নাহং গন্তা কথঞ্চন।
দক্ষিণাবর্ত্ত আদিত্য এতন্মে মনসি স্থিতম্ ॥১০৭॥ (যুগ্মকম্)
গমিষ্যামি স্বকং স্থানমাসীদ্যন্মে পুরাতনম্।
উদগাবৃত্ত আদিত্যে হংসাঃ। সত্যং ব্রবীমি বঃ ॥১০৮॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রদক্ষিণঞ্চ কৃত্বা, ভীষ্মস্য বসুদেবতাবতাররূপত্বাদিত্যাশয়ঃ। দক্ষিণেন দিগ্বিভাগেনাবস্থিতমিতি শেষঃ। ইতরেতরং পরস্পরম্। মনীষিণো জ্ঞানিন ঋষয়ঃ। সংস্থাতা মরিষ্যতি, "পরাসুপ্রাপ্তপঞ্চত্বপরেতপ্রেতসংস্থিতাঃ" ইত্যমরঃ, অপি তু কথমপি নেত্যাশ্বাসঃ, "অগ্নির্জ্যোতিরহঃ শুক্লঃ ষণ্মাসা উত্তরায়ণম্। অত্র প্রয়াতা গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ।" ইতি গীতাস্মৃতেরিত্যাশয়ঃ ॥১০৪—১০৫॥

ইতীতি। অভিতঃ প্রতি। "তসোভয়াভিপরিসর্ব্বৈঃ" ইতি দ্বিতীয়া। গন্তা গমিষ্যামি। দক্ষিণস্যাং দিশি বর্ত্তত ইতি দক্ষিণাবর্ত্তস্তস্মিন্ সূর্য্যস্য দক্ষিণায়ন ইত্যর্থঃ ॥১০৬ ১০৭॥

গমিষ্যামীতি। স্বকং বসুদেবতাসম্বন্ধি। উদগাবৃত্তে উত্তরায়ণগতে ॥১০৮॥

জ্ঞানী ও হংসরূপী সেই মহর্ষিরা মহাত্মা ও ভরতশ্রেষ্ঠ ভীষ্মকে দেখিয়া ও প্রদক্ষিণ করিয়া এবং সূর্য্য দক্ষিণদিকে রহিয়াছেন জানিয়া পরস্পর আমন্ত্রণ পূর্ব্বক বলিলেন—'ভীষ্ম মহাত্মা হইয়া কেন দক্ষিণায়নে পরলোকে প্রস্থান করিবেন' ॥১০৪—১০৫॥

ভরতনন্দন! এই কথা বলিয়া সেই হংসরূপী মহর্ষিরা দক্ষিণদিকে প্রস্থান করিবার উপক্রম করিলেন। তখন মহাবুদ্ধি ভীষ্ম তাঁহাদের দিকে দৃষ্টিপাত করিয়া এবং একটু ভাবিয়া তাঁহাদিগকে বলিলেন—'সূর্য্য দক্ষিণায়নে থাকিতে আমি কোন প্রকারেই পরলোকে গমন করিব না, ইহাই আমার মনে রহিয়াছে ॥১০৬—১০৭॥

হংসগণ! পূর্ব্বে আমার যে স্থান ছিল, সূর্য্য উত্তরায়ণে গমন করিলে পরই আমি সেই স্বস্থানে গমন করিব; ইহা আপনাদিগকে সত্য বলিতেছি ॥১০৮॥

(১০৮ উদগায়ন আদিত্যে — বা নি।

ধারয়িষ্যাম্যহং প্রাণানুত্তরায়ণকাঙ্ক্ষয়া।
প্রাণানাঞ্চ সমুৎসর্গ ঐশ্বর্য্যং নিয়তং মম ॥১০৯॥
তস্মাৎ প্রাণান্ ধারয়িষ্যে মুমূর্ষুরুদগায়নে।
যশ্চ দত্তো বরো মহ্যং পিত্রা তেন মহাত্মনা ॥১১০॥
ছন্দতস্তে ভবেন্মৃত্যুরিতি তৎ সত্যমস্তু মে।
ধারয়িষ্যে ততঃ প্রাণানুৎসর্গে নিয়তে সতি ॥১১১॥ (যুগ্মকম্
ইত্যুক্ত্বা তাংস্তদা হংসান্ স শেতে শরতল্পগঃ।
এবং কুরূণাং পতিতে শৃঙ্গে ভীষ্মে মহৌজসি ॥১১২॥

ভারতকৌমুদী

ধারয়িষ্যামীতি। সমুৎসর্গে পরিত্যাগে, ঐশ্বর্য্যং প্রভুত্বম, নিয়তং ধ্রুবম্ ॥১০৯॥

তস্মাদিতি। উদগায়নে উত্তরায়ণে, মুমূর্ষুঃ মর্ত্তুমিচ্ছুঃ সন্। নন্বীদৃশমৈশ্বর্য্যং তে কুত ইত্যাহ—য ইতি। তেন শান্তনুনা। ছন্দত ইচ্ছাতঃ। উৎসর্গে তেষাং প্রাণানামেব পরিত্যাগে, নিয়তে প্রহারাতিরেকাদিচ্ছাতশ্চ নিশ্চিতে। এষ ব্যাপারস্তু পরেষামপ্রত্যক্ষ এবাসীৎ কামরূপিব্যাপারস্মর্দিত্যবসেয়ম্ ॥১১০—১১১॥

ভারতভাবদীপঃ

ষষ্ঠী, মৃত্যবে ইত্যর্থঃ ॥৯৯—৯৬॥ কালং মৃত্যুম্ ॥৯৭—১০৩॥ দক্ষিণেন দক্ষিণমার্গস্থং ভাস্করঞ্চ দৃষ্ট্বেত্যন্বয়ঃ ॥১০৪॥ সংস্থাতা মরিষ্যতি ॥১০৫—১০৮॥ ঐশ্বর্য্যেণ স্বসামর্থ্যেন ভূতঃ প্রাপ্তঃ স্বচ্ছন্দমৃত্যুত্বাৎ ॥১০৯—১২৫॥

ইতি শ্রীমহাভারতে ভীষ্মপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১৪॥

আমি উত্তরায়ণের প্রতীক্ষা করিয়া প্রাণ ধারণ করিয়া থাকিব। কেন না, প্রাণপরিত্যাগের বিষয়ে আমার নিশ্চিত স্বাধীনতা রহিয়াছে ॥১০৯॥

অতএব আমি উত্তরায়ণে মরিবার ইচ্ছা করিয়াই প্রাণ ধারণ করিয়া রহিব। আমার পিতা সেই মহাত্মা শান্তনু আমাকে বর দিয়াছিলেন যে, 'তোমার মৃত্যু তোমার ইচ্ছানুবর্ত্তী হইবে'। আমার প্রতি পিতার সেই বরদান সত্য হউক; সুতরাং আমার প্রাণত্যাগ নিশ্চিত হইলেও সেই উত্তরায়ণপর্য্যন্ত আমি প্রাণ ধারণ করিব' ॥১১০—১১১॥

সেই হংসরূপী মহর্ষিগণকে এই কথা বলিয়া ভীষ্ম তখন শরশয্যায় শয়ন

(১০৯) ঐশ্বর্য্যভূতঃ প্রাণানামুৎসর্গো হি মতো মম পি, ঐশ্বর্য্যভূতঃ, প্রাণানামুৎসর্গো হি যতো মম — বা বা। (১১১) ছন্দতো মৃত্যুবিত্যেবং তস্য চাস্তু বচস্তথা — পি বা বা।

পাণ্ডবাঃ সৃঞ্জয়াশ্চৈব সিংহনাদং প্রচক্রিরে।
তস্মিন্ হতে মহাসত্ত্বে ভরতানাং পিতামহে ॥১১৩॥
ন কিঞ্চিৎ প্রত্যপদ্যন্ত পুত্রাস্তে ভরতর্ষভ।।
সম্মোহশ্চৈব তুমুলঃ কুরূণামভবত্তদা ॥১১৪॥ (বিশেষকম্)
কৃপদুর্য্যোধনমুখা নিশ্বস্য রুরুদুস্ততঃ।
বিষাদাচ্চ চিরং কালমতিষ্ঠন্ বিগতেন্দ্রিয়াঃ ॥১১৫॥
দধ্যুশ্চৈব মহারাজ! ন যুদ্ধে দধিরে মনঃ।
উরুগ্রাহগৃহীতাশ্চ নাভ্যবর্ত্তন্ত পাণ্ডবান্ ॥১১৬॥
অবধ্যে শান্তনোঃ পুত্রে হতে ভীষ্মে মহৌজসি।
দুঃখার্ত্তাস্তে ততো রাজন্! কুরূণাং পতয়োঽভবন্ ॥১১৭॥

## ভারতকৌমুদী

ইতীতি। কুরূণাং পর্ব্বতরূপাণাম্, শৃঙ্গে শৃঙ্গরূপে, সর্বোচ্চরূপত্বাদিত্যাশয়ঃ। মহাসত্ত্বে মহাবলে। প্রত্যপদ্যন্ত কর্ত্তব্যমবধারয়ন্। তুমুলো মহান্ ॥১১২—১১৪॥

কৃপেতি। বিগতেন্দ্রিয়া ইব ॥১১৫॥

দধ্যুরিতি। দধ্যুশ্চিন্তয়ামাসুঃ। দধিরে স্থাপয়ামাসুঃ। উরুগ্রাহেণ উরুস্তম্ভেন গৃহীতা আক্রান্তা ॥১১৬॥

অবধ্য ইতি। অবধ্যে মহাবীরত্বাদিত্যাশয়ঃ ॥১১৭॥

করিয়া রহিলেন। মহাতেজা ও পর্ব্বতস্বরূপ কুরুবংশের শৃঙ্গস্বরূপ ভীষ্ম এই-ভাবে পতিত হইলে, পাণ্ডবগণ ও সৃঞ্জয়গণ সিংহনাদ করিতে লাগিলেন। ভরতশ্রেষ্ঠ! সেই মহাবল ভীষ্ম নিহত হইলে, আপনার পুত্রেরা কোন কর্ত্তব্য স্থির করিতে পারিলেন না এবং সেই সময়ে কৌরবগণের গুরুতর মোহ উপস্থিত হইল ॥১১২—১১৪॥

কৃপ ও দুর্য্যোধনপ্রভৃতি ত নিশ্বাস ত্যাগ করিয়া রোদনই করিতে লাগিলেন; আর তাঁহারা বিষাদবশতঃ দীর্ঘকাল ইন্দ্রিয়শূন্য হইয়াই যেন রহিলেন ॥১১৫॥

মহারাজ! তাঁহারা চিন্তা করিতে লাগিলেন; কিন্তু যুদ্ধে আর মনোনিবেশ করিতে পারিলেন না, বিশেষতঃ উরুস্তম্ভাক্রান্ত হইয়াই যেন আর পাণ্ডবগণের অভিমুখবর্ত্তী হইতেও পারিলেন না ॥১১৬॥

রাজা! মহাতেজা ও অবধ্য শান্তনুনন্দন ভীষ্ম নিহত হইলে, তখন সেই কৌরবশ্রেষ্ঠেরা দুঃখে পীড়িত হইয়াই পড়িলেন ॥১১৭॥

(১১৬) .... নাভ্যধাবন্ত পাণ্ডবান্ — বা রা নি। (১১৭) পূর্ব্বার্দ্ধং পি বা রা নাস্তি।

অভাবঃ সহসা রাজন্! কুরুরাজস্য তর্কিতঃ।
হতপ্রবীরাস্তু বয়ং নিকৃত্তাশ্চ শিতৈঃ শরৈঃ ॥১১৮॥
কর্ত্তব্যং নাভিজানীমো নির্জিতাঃ সব্যসাচিনা।
পাণ্ডবাশ্চ জয়ং লব্ধা পরত্র চ পরাং গতিম্ ॥১১৯॥
সর্ব্বে দধ্মুর্মহাশঙ্খান্ শূরাঃ পরিঘবাহবঃ।
সোমকাশ্চ সপাঞ্চালাঃ প্রাহৃষ্যন্ত জনেশ্বর! ॥১২০॥ (বিশেষকম্)
ততস্তূর্য্যসহস্রেষু নিনদৎসু মহাবলঃ।
আস্ফোটয়ামাস ভৃশং ভীমসেনো ননাদ চ ॥১২১॥
সেনয়োরুভয়োশ্চাপি গাঙ্গেয়ে নিহতে বিভৌ।
সংন্যস্য বীরাঃ শস্ত্রাণি প্রাধ্যায়ন্ত সমন্ততঃ ॥১২২॥
প্রাক্রোশন্ প্রারুদংশ্চান্যে জগ্মুর্মোহং তথাঽপরে।
ক্ষত্রঞ্চান্যেঽভ্যনিন্দন্ত ভীষ্মঞ্চান্যেঽভ্যপূজয়ন্ ॥১২৩॥

---

ভারতকৌমুদী

অভাব ইতি। অভাবো ধ্বংসঃ প্রধানাশ্রয়ধ্বংসাৎ। কুরুরাজস্য দুর্য্যোধনস্য। হতঃ প্রবীরঃ প্রধানবীরো যেষাং তে, নিকৃত্তাশ্ছিন্নাঃ ক্ষতবিক্ষতাঃ। পরত্র কালে চ, পরামুত্তমাং গতিং জয়ং লব্ধা সম্ভাব্য ॥১১৮—১২০॥

তত ইতি। আস্ফোটয়ামাস বাহুতাড়নশব্দং চকার। ননাদ মুখেন জগর্জ্জ চ ॥১২১॥

সেনয়োরিতি। বিভৌ বলপ্রভাববতি। সংন্যস্য ত্যক্ত্বা। প্রাধ্যায়ন্ত প্রাচিন্তয়ন্ ॥১২২॥

প্রেতি। প্রাক্রোশন্ বন্ধূনাহ্বয়ন্। অভ্যনিন্দন্ত নৃশংসব্যবহারাৎ ॥১২৩॥

---

এবং সত্বরই দুর্য্যোধনের ধ্বংস হইবে বলিয়া মনে করিতে লাগিলেন; আর প্রধান বীর নিহত, তীক্ষ্ণ বাণে দেহ ক্ষতবিক্ষত এবং অর্জ্জুনকর্ত্তৃক নির্জ্জিত হওয়ায় আমরা কর্ত্তব্য স্থির করিতে পারিলাম না। নরনাথ! ওদিকে বীর ও পরিঘতুল্যবাহু পাণ্ডবেরা সকলে সে দিনে জয়লাভ করিয়া এবং পরবর্ত্তী সময়েও সম্পূর্ণ জয়লাভ হইবে ভাবিয়া বিশাল শঙ্খধ্বনি করিতে লাগিলেন; আর সোমক এবং পাঞ্চালগণও অত্যন্ত আনন্দিত হইল ॥১১৮—১২০॥

তাহার পর সহস্র সহস্র তূর্য্যধ্বনি হইতে লাগিলে, মহাবল ভীমসেন বাহ্বাস্ফোটন ও গুরুতর সিংহনাদ করিতে লাগিলেন ॥১২১॥

প্রভাবশালী ভীষ্ম নিহত হইলে, উভয়সৈন্যেরই সকল দিকের বীরেরা অস্ত্র পরিত্যাগ করিয়া বিশেষ চিন্তামগ্ন হইলেন ॥১২২॥

তখন কতকগুলি লোক বন্ধুগণকে ডাকিতে লাগিল, অন্য অনেকে কাঁদিতে

---

(১২১)... ভীমসেনো ননর্দ্দ চ — পি।।

ঋষয়ঃ পিতরশ্চৈব প্রশশংসুর্মহাব্রতম্।
ভরতানাঞ্চ যে পূর্ব্বে তে চৈনং প্রশশংসিরে ॥১২৪॥
মহোপনিষদঞ্চৈব যোগমাস্থায় বীর্য্যবান্।
জপন্ শান্তনবো ধীমান্ কালাকাঙ্ক্ষী স্থিতোঽভবৎ ॥১২৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে দশমদিবসযুদ্ধে ভীষ্মনিপাতে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ।

কথমাসংস্তদা যোধা হীনা ভীষ্মেণ সঞ্জয়!।
বলিনা দেবকল্পেন গুর্ব্বর্থে ব্রহ্মচারিণা ॥১॥

ভারতকৌমুদী

ঋষয় ইতি। মহাব্রতং চিরব্রহ্মচারিণং ভীষ্মম্। পূর্ব্বে প্রতীপাদয়ঃ পূর্ব্বপুরুষাঃ ॥১২৪॥

মহেতি। বীর্য্যবান্ ধীমাংশ্চ শান্তনবো ভীষ্মঃ, যোগং মহোপনিষদর্থধ্যানম্, আস্থায় আশ্রিত্য, মহোপনিষদং পুরুষসূক্তং গায়ত্রীং বা জপন্, কালাকাঙ্ক্ষী উত্তরায়ণকালপ্রতীক্ষী সন্, স্থিতোঽভবৎ প্রাণান্ ধারয়ন্নেবাতিষ্ঠৎ ইচ্ছানুবর্ত্তিমৃত্যুত্বাৎ ॥১২৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াংভীষ্মপর্ব্বণি ভীষ্মবধে চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

থাকিল, অপর লোকেরা মোহপ্রাপ্ত হইল, অন্য বহুতর লোক ক্ষত্রিয়জাতির নিন্দা করিতে লাগিল এবং অন্য অনেকে ভীষ্মের গৌরব করিতে থাকিল ॥১২৩॥

ঋষিরা ও পিতৃলোকেরা ভীষ্মের প্রশংসা করিতে লাগিলেন এবং যাঁহারা তদানীন্তন ভরতবংশীয়গণের পিতৃপুরুষ ছিলেন, তাঁহারাও ভীষ্মের প্রশংসা করিতে থাকিলেন ॥১২৪॥

এদিকে বলবান্ ও বুদ্ধিমান্ ভীষ্ম যোগাবলম্বন করিয়া মহোপনিষদ্ (পুরুষসূক্ত বা গায়ত্রী) জপ করিতে থাকিয়া উত্তরায়ণের প্রতীক্ষা করিয়া রহিলেন" ॥১২৫॥

---

* '... বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' — বা, '... উনবিংশত্যধিকশততমোঽধ্যায়' — রা নি।

(১) ... কৌমারব্রহ্মচারি — নি।

তদৈব নিহতান্ মন্যে কুরূনন্যাংশ্চ পাণ্ডবৈঃ।
ন প্রাহরদ্‌যদা ভীষ্মো ঘৃণিত্বাদ্রুপদাত্মজম্ ॥২॥
ততো দুঃখতরং মন্যে কিমন্যৎ প্রভবিষ্যতি।
অদ্যাহং পিতরং শ্রুত্বা নিহতং স্ম সুদুর্ম্মতিঃ ॥৩॥
অশ্মসারময়ং নূনং হৃদয়ং মম সঞ্জয় !।
শ্রুত্বা বিনিহতং ভীষ্মং শতধা যন্ন দীর্য্যতে ॥৪॥
যদন্যন্নিহতেনাজৌ ভীষ্মেণ জয়মিচ্ছতা।
চেষ্টিতং কুরুসিংহেন তন্মে কথয় সুব্রত !।
পুনঃ পুনর্ন মৃষ্যামি হতং দেবব্রতং রণে ॥৫॥

ভারতকৌমুদী

কথমিতি। কথং কীদৃশাঃ। গুর্বর্থে শান্তনোঃ সত্যবতীপরিণয়ার্থে ॥১॥

তদেতি। ঘৃণিত্বাৎ স্থূতপূর্বস্ত্রীত্বেন ঘৃণাকারিত্বাৎ, দ্রুপদাত্মজং শিখণ্ডিনম্ ॥২॥

তত ইতি। সুদুর্ম্মতিরহমদ্য পিতরং ভীষ্মং নিহতং শ্রুত্বা যদ্দুঃখং মন্যে অনুভবামি, ততোঽন্যং দুঃখতরং কিং প্রভবিষ্যতি, অপি তু কিমপি নেত্যর্থঃ। স্মশব্দঃ পাদপূরণে ॥৩॥

অশ্মেতি। অশ্মসারময়ং প্রস্তরস্থিরাংশঘটিতম্। দীর্য্যতে হৃদয়মিত্যনুবৃত্তিঃ ॥৪॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয় ! বলবান্, দেবতুল্য এবং পিতার নিমিত্ত চির-ব্রহ্মচারী ভীষ্ম পরিত্যাগ করিয়া গেলে, আমার পক্ষের যোদ্ধারা তখন কিরূপ হইয়া পড়িয়াছিলেন ॥১॥

ভীষ্ম ঘৃণা করিয়া যখন শিখণ্ডীর উপরে প্রহার করিলেন না (শুনিলাম), তখনই আমি মনে করিয়াছি যে, পাণ্ডবেরা অন্য কৌরবগণকে বিনাশ করিয়াছে ॥২॥

হায় ! অতিদুর্মতি আমি আজ জ্যেষ্ঠতাতকে নিহত শুনিয়া যে দুঃখ অনুভব করিতেছি, তাহা অপেক্ষা অধিক দুঃখ আর কি হইতে পারে ? ॥৩॥

সঞ্জয় ! আমার হৃদয় নিশ্চয়ই পাষাণসারদ্বারা নির্ম্মিত। যেহেতু ভীষ্মকে নিহত শুনিয়াও শতধা বিদীর্ণ হইতেছে না ॥৪॥

**(সে যাহা হউক,) সুব্রত সঞ্জয় ! জয়াভিলাষী কৌরবশ্রেষ্ঠ ভীষ্ম যুদ্ধে নিহত হইয়া অন্য যাহা করিয়াছিলেন, তাহা আমার নিকট বল। দেখ, ভীষ্ম যে যুদ্ধে** নিহত হইয়াছেন, ইহা আমি কোন প্রকারেই সহ্য করিতে পারিতেছি না ॥৫॥

---

(৩) .. অদ্যৈব নিহতং শ্রুত্বা পিতরং মম দুর্মতেঃ — নি। (১) যদদ্য নিহতেনাজৌ পি, যদত্র নিহতেনাজৌ — বা।

ন হতো জামদগ্ন্যেন দিব্যৈরস্ত্রৈশ্চ যঃ পুরা।
স হতো দ্রৌপদেয়েন পাঞ্চাল্যেন শিখণ্ডিনা ॥৬॥
সঞ্জয় উবাচ।
সায়াহ্নে ন্যপতদ্ভূমৌ ধার্ত্তরাষ্ট্রান্ বিষাদয়ন্।
পাঞ্চালান্ হর্ষয়ংশ্চৈব ভীষ্মঃ কুরুপিতামহঃ।
স শেতে শরতল্পস্থো মেদিনীমস্পৃশংস্তদা ॥৭॥
ভীষ্মে রথাৎ প্রপতিতে প্রচ্যুতে ধরণীতলে।
হাহেতি তুমুলঃ শব্দো ভূতানাং সমপদ্যত ॥৮॥
সীমাবৃক্ষে নিপতিতে কুরূণাং সমিতিঞ্জয়ে।
সেনয়োরুভয়ো রাজন্! ক্ষত্রিয়ান্ ভয়মাবিশৎ ॥৯॥

ভারতকৌমুদী

যদিতি। অন্তৎ যৎ চেষ্টিতং কৃতম্। ন মৃষ্যামি ন সহে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

নেতি। পুরা অম্বার্থকযুদ্ধকালে। দ্রৌপদেয়েন দ্রুপদপুত্রেণ। আশ্চর্য্যমেতদিত্যাশয়ঃ ॥৬॥

সায়াহ্ন ইতি। অত্র ধার্ত্তরাষ্ট্রপদং পাঞ্চালপদঞ্চ পক্ষদ্বয়োপলক্ষণম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

ভীষ্ম ইতি। রথাৎ প্রচ্যুতে ধরণীতলে প্রপতিতে চ সতি। ভূতানাং সর্ব্বেষামেব জনানাম্, সমপদ্যত সমজায়ত ॥৮॥

সীমেতি। সীমাবৃক্ষে তৎস্বরূপে। সীমাবৃক্ষো যথা ভূস্বামিদ্বয়স্য বিবাদং নিবর্ত্তয়তি, ভীষ্মোঽপি তদ্বৎ কুরুপাণ্ডবয়োর্বিবাদং নিবর্ত্তয়িতুং চেষ্টতে স্মেতি ভাবঃ। কৌরবপক্ষে পরাজয়াশঙ্কয়া ভয়াবেশঃ, পাণ্ডবপক্ষে তু সন্ধিসম্ভাবনাঽভাবাৎ সর্ব্বনাশাশঙ্কয়া ভয়োপস্থিতিরিত্যাশয়ঃ ॥৯॥

হায়! পূর্ব্বে পরশুরাম দিব্য অস্ত্রদ্বারাও যাঁহাকে বধ করিতে পারেন নাই, আজ পাঞ্চালদেশীয় দ্রুপদের পুত্র শিখণ্ডী তাঁহাকে বধ করিল!" ॥৬॥

সঞ্জয় বলিলেন—"কুরুপিতামহ ভীষ্ম সায়াহ্নে কৌরবপক্ষকে বিষণ্ণ এবং পাণ্ডবপক্ষকে আনন্দিত করিয়া ভূতলে নিপতিত হইলেন। পরে তিনি ভূতল-স্পর্শ না করিয়া শরশয্যায় থাকিয়া শয়ন করিয়া রহিলেন ॥৭॥

ভীষ্ম রথ হইতে বিচ্যুত হইয়া ভূতলে পতিত হইলে, তত্রত্য লোকদিগের 'হাহা' ইত্যাকার তুমুল শব্দ হইতে লাগিল ॥৮॥

(৬)…দিব্যৈরস্ত্রৈরয়ং পুরা—পি বা। (৭) সায়াহ্নে নিহতো ভূমৌ…পি বা,… পাঞ্চালানাং দদৌ হর্ষম্—বা রা,…অশেত শরতল্পগঃ—পি। (৮) ভীষ্মো রথাৎ প্রপতিতঃ সংছিন্নো বহুভিঃ শরৈঃ—নি।

ভীষ্মং শান্তনবং দৃষ্ট্বা বিশীর্ণকবচধ্বজম্।
কুরবঃ পর্য্যবর্ত্তন্ত পাণ্ডবাশ্চ বিশাংপতে! ॥১০॥
খং তমঃসংবৃতমভূদাসীদ্ভানুর্গতপ্রভঃ।
ররাস পৃথিবী চৈব ভীষ্মে শান্তনবে হতে ॥১১॥
অয়ং ব্রহ্মবিদাং শ্রেষ্ঠো গতির্ব্রহ্মবিদাং সদা।
ইত্যভাষন্ত ভূতানি শয়ানং পুরুষর্ষভম্ ॥১২॥
অয়ং পিতরমাজ্ঞায় কামার্ত্তং শান্তনুং পুরা।
ঊর্দ্ধরেতসমাত্মানং চকার পুরুষর্ষভঃ ॥১৩॥

ভারতকৌমুদী

ভীষ্মমিতি। কুরবঃ পাণ্ডবাশ্চ পর্য্যবর্ত্তন্ত তদানীং যুদ্ধাৎ ন্যবর্ত্তন্ত শোকাতিরেকাৎ ॥১০॥
খমিতি। খমাকাশম্, তমঃসংবৃতম্ অন্ধকারাবৃতম্। ররাস শব্দং চকার ॥১১॥
অয়মিতি। ব্রহ্মবিদাং বেদজ্ঞানাম্। ভূতানি তত্রত্যা লোকাঃ ॥১২॥
অয়মিতি। আত্মানমূর্দ্ধরেতসং চকার, চিরব্রহ্মচর্য্যাবলম্বনাৎ ॥১৩॥

ভারতভাবদীপঃ

কথমিতি ॥১—৮॥ সীমাবৃক্ষে ইতি। নন্থ কৌরবাণাং তাবদ্ভীষ্মে সেনাপতৌ পতিতে ভয়মুচিতং প্রধানবিনাশে জয়াশাবিচ্ছেদাৎ, পাণ্ডবানান্তু কথং ভয়মগ্রে তেষাং হর্ষস্য কথনাৎ? উচ্যতে—পাণ্ডবানামপি মহদ্ভয়মুপপদ্যত এব সন্ধিবাঞ্ছাবিচ্ছেদাৎ, অয়ং ভাবঃ—উভয়োঃ সীমাস্থানীয়ো ভীষ্মো জীবন্নস্মাকং সন্ধিং করিষ্যতি, তেন চ পুত্রসুহৃদ্বিনাশধনব্যয়-প্রত্যবায়া ন ভবিষ্যন্তি, হতে ত্বস্মিন্ সুতরাং সন্ধ্যাশাবিচ্ছেদ এব জাত ইতি পুত্র-সুহৃদ্বিনাশাদিপ্রযুক্তং ভয়ং যুজ্যত ইতি তস্মাদযুক্তমুক্তং সেনয়োরুভয়োরিতি। হর্ষকথনং

---

রাজা! কুরুবংশের সীমাবৃক্ষস্বরূপ ও যুদ্ধবিজয়ী ভীষ্ম নিপাতিত হইলে, উভয় সৈন্যের ক্ষত্রিয়গণেরই ভয় উপস্থিত হইল ॥৯॥

নরনাথ! শান্তনুনন্দন ভীষ্মকে বিশীর্ণকবচ ও ছিন্নধ্বজ দেখিয়া কৌরবেরা ও পাণ্ডবেরা যুদ্ধ হইতে নিবৃত্তি পাইলেন ॥১০॥

শান্তনুনন্দন ভীষ্ম নিপতিত হইলে, আকাশ অন্ধকারাবৃত হইল, সূর্য্যের আলোক চলিয়া গেল এবং ভূতলে শব্দ হইতে থাকিল ॥১১॥

আর শরশয্যায় শয়িত পুরুষশ্রেষ্ঠ ভীষ্মকে লক্ষ্য করিয়া সকল লোক বলিতে লাগিল—'ইনি বেদবিদ্গণের শ্রেষ্ঠ ও সর্ব্বদা বেদবিদ্গণের গতি ছিলেন' ॥১২॥

'এই পুরুষশ্রেষ্ঠ পূর্ব্বে পিতা শান্তনুকে কামার্ত্ত জানিয়া আপনাকে চির-কালের জন্য ঊর্দ্ধরেতা করিয়াছিলেন' ॥১৩॥

---

(১৩)....পুরুষর্ষভম্—পি।

ইতি স্ম শরতল্পস্থং ভরতানাং পিতামহম্ ।
ঋষয়স্ত্বভ্যভাষন্ত সহিতাঃ সিদ্ধচারণৈঃ ॥১৪॥
হতে শান্তনবে ভীষ্মে ভরতানাং পিতামহে ।
ন কিঞ্চিৎ প্রত্যপদ্যন্ত পুত্রাস্তব হি মারিষ ! ॥১৫॥
বিবর্ণবদনাশ্চাসন্ হতশ্রীকাশ্চ ভারত ! ।
অতিষ্ঠন্ ব্রীড়িতাশ্চৈব হ্রিয়া যুক্তা হ্যধোমুখাঃ ॥১৬॥
পাণ্ডবাশ্চ জয়ং লব্ধ্বা সংগ্রামশিরসি স্থিতাঃ ।
সর্ব্বে দধ্মুর্মহাশঙ্খান্ হেমজালবিভূষিতান্ ॥১৭॥
হর্ষাত্তূর্য্যসহস্রেষু বাদ্যমানেষু চানঘ ! ।
অপশ্যাম মহারাজ ! ভীমসেনং মহাবলম্ ॥১৮॥
নিক্রীড়মানং কৌন্তেয়ং হর্ষেণ মহতা যুতম্ ।
নিহত্য তরসা শত্রুং মহাবলসমন্বিতম্ ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইতীতি । ইতি পববাক্যম্ । স্মশব্দঃ পাদপূরণে । তুশব্দশ্চার্থে । ঋষয়শ্চাকাশস্থাঃ ॥১৪॥
হত ইতি । অস্য পূর্ব্বমুক্তত্বেঽপি প্রসঙ্গভেদান্ন দোষঃ । প্রত্যপদ্যন্ত কর্ত্তব্যমবধারয়ন্ ॥১৫॥
বিবর্ণেতি । ব্রীড়িতাঃ সমানসম্পর্কস্য ভীষ্মস্য যুদ্ধে নিয়োগাৎ, হ্রিয়া যুক্তাশ্চ পরাজয়াৎ ॥১৬॥
পাণ্ডবা ইতি । সংগ্রামশিরসি প্রকাশ এব সমরাঙ্গনে ॥১৭॥
হর্ষাদিতি । বাদ্যমানেষু পাণ্ডবপক্ষে । তরসা বলেন, শত্রুং তৎপক্ষগতম্ ॥১৮—১৯॥

সিদ্ধ ও চারণগণের সহিত আকাশবর্ত্তী ঋষিরাও শরশয্যাস্থিত ভীষ্মকে লক্ষ্য করিয়া এইরূপ বলিতে লাগিলেন ॥১৪॥

মাননীয় রাজা ! তদানীন্তন যুধিষ্ঠিরাদি ভরতবংশীয়গণের পিতামহ ও শান্তনুনন্দন ভীষ্ম নিহত হইলে, আপনার পুত্রেরা কোন কর্ত্তব্য স্থির করিতে পারিলেন না ॥১৫॥

ভরতনন্দন ! তাঁহারা বিবর্ণবদন, মলিনকান্তি, লজ্জিত ও অধোমুখ হইয়া রহিলেন ॥১৬॥

ওদিকে পাণ্ডবেরা সকলে জয়লাভ করিয়া সমরাঙ্গনে থাকিয়া স্বর্ণভূষিত বিশাল শঙ্খধ্বনি করিতে লাগিলেন ॥১৭॥

নিষ্পাপ মহারাজ ! আনন্দবশতঃ পাণ্ডবপক্ষে সহস্র সহস্র তূর্য্য বাজাইতে লাগিলে, আমরা দেখিলাম—মহাবল কুন্তীনন্দন, ভীমসেন মহাবলসমন্বিত

(১৬) বিষণ্ণবদনাঃ — বা রা নি। (১৮) ভৃশং তূর্য্যনিনাদেষু — পি।

সম্মোহশ্চাপি তুমুলঃ কুরূণামভবত্ততঃ।
কর্ণদুর্য্যোধনৌ চাপি নিশ্বসেতাং মুহুর্ম্মুহুঃ ॥২০॥
তথা নিপতিতে ভীষ্মে কৌরবাণাং পিতামহে।
হাহাভূতমভূৎ সর্ব্বং নির্ম্মর্য্যাদমবর্ত্তত ॥২১॥
দৃষ্ট্বা চ পতিতং ভীষ্মং পুত্রো দুঃশাসনস্তব।
উত্তমং জবমাস্থায় দ্রোণান্তিকমুপাদ্রবৎ ॥২২॥
ভ্রাতা প্রস্থাপিতো বীরঃ স্বেনানীকেন দংশিতঃ।
প্রযযৌ পুরুষব্যাঘ্রং স্বসৈন্যং স বিষাদয়ন্ ॥২৩॥
তমায়ান্তমভিপ্রেক্ষ্য কুরবঃ পর্য্যবারয়ন্।
দুঃশাসনং মহারাজ! কিময়ং বক্ষ্যতীতি চ ॥২৪॥

ভা

সম্মোহ ইতি। তুমুলো মহান্। নিশ্বসেতাং ন্যশ্বসিতাম্। আর্ষোঽয়ং প্রয়োগঃ ॥২০॥

তথেতি। হাহাভূতং হাহাশব্দকারি। নির্ম্মর্য্যাদং বিশৃঙ্খলম্ ॥২১॥

দৃষ্ট্বেতি। জবং বেগম্, আস্থায় অবলম্ব্য, উপাদ্রবৎ দ্রুতমগচ্ছৎ ॥২২॥

ভ্রাত্রেতি। ভ্রাত্রা দুর্য্যোধনেন। দংশিতঃ সন্নদ্ধঃ। বিষাদয়ন্ প্রযাণেনৈব। অত্র বীরান্তরমপহায় দ্রোণান্তিক এব দুর্য্যোধনেন দুঃশাসনস্য প্রস্থাপনাদ্ভীষ্মাৎ পরং দ্রোণস্যৈবাশ্রয়ণীতাসূচনেন ভীষ্মপর্ব্বানন্তরং দ্রোণপর্ব্বারম্ভঃ সূচিতঃ ॥২৩॥

তমিতি। কুরবো দ্রোণান্তিকস্থাঃ কুরুসৈন্যাঃ, পর্য্যবারয়ন্ পর্য্যবেষ্টয়ন্ ॥২৪॥

---

শত্রুপক্ষীয় ভীষ্মকে বলপূর্ব্বক নিপাতিত করিয়া মহানন্দে নৃত্য করিতেছেন ॥১৮—১৯॥

আর কৌরবপক্ষে গুরুতর মোহ উপস্থিত হইল এবং কর্ণ ও দুর্য্যোধন মুহুর্ম্মুহু নিশ্বাস ত্যাগ করিতে লাগিলেন ॥২০॥

কুরুপিতামহ ভীষ্ম নিপতিত হইলে, সমস্ত লোকই হাহাকার করিতে লাগিল এবং বিশৃঙ্খল হইয়া পড়িল ॥২১॥

ভীষ্মকে নিপতিত দেখিয়া আপনার পুত্র দুঃশাসন অত্যন্ত বেগ অবলম্বন করিয়া দ্রোণের নিকটে দ্রুত চলিয়া গেলেন ॥২২॥

দুর্য্যোধনের আদেশক্রমে যুদ্ধসজ্জায় সজ্জিত, বীর ও পুরুষশ্রেষ্ঠ দুঃশাসন নিজের সম্পূর্ণ সৈন্যকে বিষণ্ন করিয়া স্বকীয় কিয়ৎ সৈন্যের সহিত গিয়াছিলেন ॥২৩॥

---

(১৯) আক্রীড়মানম্ ... পি, চিক্রীড়মানম্ — বা, বিক্রীড়মানম্ — বা। (২২) ... দ্রোণানীকমুপাদ্রবৎ — বা রা নি। (২৩) ... স্বসৈন্যমভিহর্ষয়ন্ — নি, .... স্বসৈন্যঞ্চ বিষাদয়ন্ — বা।

ততো দ্রোণায় নিহতং ভীষ্মমাচষ্ট কৌরবঃ।
দ্রোণস্তদপ্রিয়ং শ্রুত্বা মুমোহ ভরতর্ষভ ! ॥২৫॥
স সংজ্ঞামুপলভ্যাথ ভারদ্বাজঃ প্রতাপবান্।
নিবারয়ামাস তদা স্বান্যনীকানি মারিষ ! ॥২৬॥
বিনিবৃত্তান্ কুরূন্ দৃষ্ট্বা পাণ্ডবাপি স্বসৈনিকান্।
দূতৈঃ শীঘ্রাশ্বসংযুক্তৈঃ সমন্তাৎ প্রত্যবারয়ন্ ॥২৭॥
নিবৃত্তেষু চ সৈন্যেষু পারম্পর্য্যেণ সর্বশঃ।
বিমুক্তকবচাশ্চান্যে ভীষ্মমীয়ুর্নরাধিপাঃ ॥২৮॥
ব্যুপরম্য ততো যুদ্ধাদ্‌যোধাঃ শতসহস্রশঃ।
উপতস্থুর্মহাত্মানং প্রজাপতিমিবামরাঃ ॥২৯॥

ভারতকৌমুদী

তত ইতি। আচষ্ট অব্রবীৎ, কৌরবো দুঃশাসনঃ ॥২৫॥
স ইতি। সংজ্ঞাং চৈতন্যম্। ভারদ্বাজো দ্রোণঃ। নিবারয়ামাস যুদ্ধাৎ ॥২৬॥
বীতি। পাণ্ডবাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। শীঘ্রাশ্বসংযুক্তৈঃ বেগবদশ্বারূঢ়ৈঃ ॥২৭॥
নিবৃত্তেষ্বিতি। পারম্পর্য্যেণ ক্রমেণ। ঈয়ুঃ আজগ্মুঃ ॥২৮॥
ব্যুপেতি। ব্যুপরম্য নিবৃত্য। মহাত্মানং ভীষ্মম্ ॥২৯॥

মহারাজ ! দুঃশাসন 'আসিতেছেন দেখিয়া 'উনি কি বলিবেন' ইহা ভাবিয়া দ্রোণের নিকটবর্ত্তী কৌরবসৈন্যেরা তাঁহাকে পরিবেষ্টন করিল ॥২৪॥

ভরতশ্রেষ্ঠ ! তাহার পর দুঃশাসন দ্রোণের নিকটে ভীষ্মের নিধনবৃত্তান্ত বলিলেন। তখন দ্রোণ সেই অপ্রিয়সংবাদ শুনিয়া মূর্চ্ছিত হইয়া পড়িলেন ॥২৫॥

মাননীয় রাজা ! তদনন্তর প্রতাপশালী দ্রোণ চৈতন্য লাভ করিয়া তখনই আপন সৈন্যগণকে যুদ্ধ হইতে নিবৃত্ত করিলেন ॥২৬॥

কৌরবসৈন্যদিগকে নিবৃত্ত দেখিয়া পাণ্ডবেরাও দ্রুতগামি-ঘোটকারূঢ় দূতগণদ্বারা সকল দিকের নিজ সৈন্যদিগকে যুদ্ধ হইতে নিবারণ করিলেন ॥২৭॥

সমস্ত সৈন্য যুদ্ধ হইতে নিবৃত্ত হইলে, অন্যান্য রাজারা কবচ পরিত্যাগ করিয়া ক্রমশঃ ভীষ্মের নিকটে উপস্থিত হইতে লাগিলেন ॥২৮॥

তাহার পর দেবতারা যেমন ব্রহ্মার নিকটে উপস্থিত হন, সেইরূপ শত শত

(২৫) .... দ্রোণস্তত্রাপ্রিয়ং শ্রুত্বা — বা রা, .... দ্রোণস্তদাহপ্রিয়ং শ্রুত্বা — নি। (২৬) স সংজ্ঞামুপলভ্যাণ্ড — বা রা নি। (২৭) .... রথৈঃ শীঘ্রাশ্বসংযুক্তৈঃ — নি। (২৮) — নির্মুক্তকবচাঃ সর্ব্বে — বা রা নি।

তে তু ভীষ্মং সমাসাদ্য শয়ানং পুরুষর্ষভম্।
অভিবাদ্য ব্যতিষ্ঠন্ত পাণ্ডবাঃ কুরুভিঃ সহ ॥৩০॥
অথ পাণ্ডূন্ কুরূংশ্চৈব প্রণিপত্যাগ্রতঃ স্থিতান্।
অভ্যভাষত ধর্ম্মাত্মা ভীষ্মঃ শান্তনবস্তদা ॥৩১॥
স্বাগতং বো মহাভাগাঃ! স্বাগতং বো মহারথাঃ!।
তুষ্যামি দর্শনাচ্চাহং যুষ্মাকমমরোপমাঃ! ॥৩২॥
অভিনন্দ্য স তানেবং শিরসা লম্বতাব্রবীৎ।
শিরো মে লম্বতেঽত্যর্থমুপধানং প্রদীয়তাম্ ॥৩৩॥
ততো নৃপাঃ সমাজহ্রুস্তনূনি চ মৃদূনি চ।
উপধানানি মুখ্যানি তানি নৈচ্ছৎ পিতামহঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

ত ইতি। সমাসাদ্য প্রাপ্য, পুরুষর্ষভং শৌর্য্যাদিনানাগুণবত্বাৎ ॥৩০॥
অথেতি। পাণ্ডূন্ পাণ্ডবান্ ॥৩১॥
স্বেতি। স্বাগতং সুখেনাগমনং কিম্ ইতি কাকুঃ। এবমন্যত্র ॥৩২॥
অভীতি। লম্বতা আধারাভাবাৎ অধঃস্খলীভূতেন। উপধানং স্থাপনাধারঃ ॥৩৩॥

ও সহস্র সহস্র যোদ্ধা যুদ্ধ হইতে নিবৃত্ত হইয়া মহাত্মা ভীষ্মের নিকটে উপস্থিত হইতে লাগিল ॥২৯॥

সেই পাণ্ডবেরা কৌরবগণের সহিত যাইয়া শরশয্যায় শয়িত পুরুষশ্রেষ্ঠ ভীষ্মকে অভিবাদন করিয়া অবস্থান করিতে লাগিলেন ॥৩০॥

পাণ্ডবেরা ও কৌরবেরা অভিবাদন করিয়া সম্মুখে রহিলে, ধর্ম্মাত্মা শান্তনুনন্দন ভীষ্ম তাঁহাদিগকে বলিলেন—॥৩১॥

'মহাভাগগণ! আপনাদের শুভাগমন ত? মহারথগণ! আপনাদেরও শুভাগমন ত? দেবতুল্যগণ! আপনাদের দর্শনে আমি সন্তুষ্ট হইয়াছি' ॥৩২॥

ভীষ্ম এইরূপে তাঁহাদিগকে অভিনন্দিত করিয়া নিজের মাথাটা ঝুলিতেছিল বলিয়া বলিলেন—'আমার মাথাটা বড় ঝুলিতেছে, একটা বালিস দিন' ॥৩৩॥

তাহার পর রাজারা আপন আপন শিবির হইতে সূক্ষ্মবস্ত্রপ্রভৃতিনির্ম্মিত ও কোমল উত্তম উত্তম উপধান (বালিস) লইয়া আসিলেন; কিন্তু ভীষ্ম সেগুলি লইতে ইচ্ছা করিলেন না ॥৩৪॥

(৩০) ... অভিবাদ্যাবতিষ্ঠন্ত — বা রা নি। (৩১) শ্লোকাৎ পরং 'ভীষ্ম উবাচ' — পি। (৩৩) পূর্ব্বার্দ্ধাৎ পরং 'পরপার্শ্বে তব সুতান্ স্থিতানুদ্বীক্ষ্য ভারত!' ইতি পাদদ্বয়মধিকং পি নি।

অথাব্রবীন্নরব্যাঘ্রঃ প্রহসন্নিব তান্ নৃপান্।
নৈতানি বীরশয্যাসু যুক্তরূপাণি পার্থিবাঃ ! ॥৩৫॥

ততো বীক্ষ্য নরশ্রেষ্ঠমভ্যভাষত পাণ্ডবম্।
ধনঞ্জয়ং মহাবাহুং সর্ব্বলোকমহারথম্ ॥৩৬॥

ধনঞ্জয় ! মহাবাহো ! শিরো মে তাত ! লম্বতে।
দীয়তামুপধানং বৈ যদ্‌যুক্তমিহ মন্যসে ॥৩৭॥

সঞ্জয় উবাচ।

সমারোপ্য মহচ্চাপমভিবাদ্য পিতামহম্।
নেত্রাভ্যামশ্রুপূর্ণাভ্যামিদং বচনমব্রবীৎ ॥৩৮॥

আজ্ঞাপয় কুরুশ্রেষ্ঠ ! সর্ব্বশস্ত্রভৃতাং বর ! ।
প্রেষ্যোঽহং তব দুর্দ্ধর্ষ ! ক্রিয়তাং কিং পিতামহ ! ॥৩৯॥

ভারতকৌমুদী

তত ইতি। সমাজহ্রুঃ স্বস্বশিবিরাদানিন্যুঃ, তনূনি সূক্ষ্মাণি সূক্ষ্মবস্ত্রকৃতানি ॥৩৪॥
অথেতি। নরব্যাঘ্রো ভীষ্মঃ। এতানি তুলাদিপূরিতান্যুপধানানি ॥৩৫॥
তত ইতি। অভ্যভাষত ভীষ্মঃ ॥৩৬॥
ধনঞ্জয়েতি। যুক্তমুচিতম্, ইহ বীরশয্যায়াম্ ॥৩৭॥
সমারোপ্যেতি। ভীষ্মেণার্জ্জুনং প্রত্যেব পূর্ব্বমুক্তত্বাদর্জ্জুন এবাব্রবীৎ ॥৩৮॥
আজ্ঞাপয়েতি। প্রেষ্যো দাসঃ। ক্রিয়তাং ময়েতি শেষঃ ॥৩৯॥

ভারতভাবদীপঃ

আপাততো জ্ঞেয়ম্ ॥৯॥ পর্য্যবর্ত্তন্ত পরিবৃতবন্তঃ ॥১০—১৫॥ ব্রীড়িতাঃ ব্রীড়াবন্তঃ, ব্রীড়াচান্তঃ হ্রীশ্চাকার্য্যকরণাৎ ॥১৬-২৭॥ পারম্পর্য্যেণ ক্রমেণ ॥২৮—৩২॥ উপধানম্

---

তদনন্তর ভীষ্ম হাস্য করতই যেন সেই রাজগণকে বলিলেন—'রাজগণ ! এগুলি বীরশয্যায় উপযুক্ত নহে' ॥৩৫॥

তৎপরে তিনি—নরশ্রেষ্ঠ, মহাবাহু ও সমগ্র জগতের মহারথ পাণ্ডুনন্দন অর্জ্জুনের প্রতি দৃষ্টিপাত করিয়া বলিলেন—॥৩৬॥

'মহাবাহু বৎস ধনঞ্জয় ! আমার মাথাটা ঝুলিতেছে ; সুতরাং তুমি এই বীরশয্যায় যে উপধানকে উপযুক্ত মনে কর, তাহা দাও' ॥৩৭॥

সঞ্জয় বলিলেন—"তখন অর্জ্জুন ভীষ্মকে অভিবাদন করিয়া বিশাল ধনুতে গুণারোপণপূর্ব্বক অশ্রুপূর্ণ নয়নে এই কথা বলিলেন—॥৩৮॥

---

(৩৭) শ্লোকাৎ পরম্.... 'একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' — বা।

তমব্রবীচ্ছান্তনবঃ শিরো মে তাত! লম্বতে।
দীয়তামুপধানং মে যদ্যুক্তমিহ মন্যসে ॥৪০॥
উপধানং কুরুশ্রেষ্ঠ! উপধেহি মমার্জ্জুন!।
বীরশয্যানুরূপং বৈ শীঘ্রং বীর! প্রযচ্ছ মে ॥৪১॥
ত্বং হি পার্থ! সমর্থো বৈ শ্রেষ্ঠঃ সর্ব্বধনুষ্মতাম্।
ক্ষত্রধর্ম্মস্য বেত্তা চ বুদ্ধিসত্ত্বগুণান্বিতঃ ॥৪২॥
ফাল্গুনোঽপি তথেত্যুক্ত্বা ব্যবসায়মরোচয়ৎ।
গৃহ্যানুমন্ত্র্য গাণ্ডীবং শরান্ সন্নতপর্ব্বণঃ ॥৪৩॥
অনুমান্য মহাত্মানং ভারতানাং পিতামহম্।
ত্রিভিস্তীক্ষ্ণৈর্মহাবেগৈরন্বগৃহ্লাচ্ছিরঃ শরৈঃ ॥৪৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তমিতি। লম্বতে উপধানাভাবাৎ ॥৪০॥
উপধানমিতি। উপধেহি মম মস্তকাদধঃ স্থাপয় ॥৪১॥
ত্বমিতি। বুদ্ধ্যা সত্ত্বেন বলেন গুণৈশ্চ শৌর্য্যাদিভিরন্বিতঃ ॥৪২॥
ফাল্গুন ইতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ। ব্যবসায়মধ্যবসায়ম্, অদ্ভূতোপধানদানসাহসমিত্যর্থঃ। গৃহ্য গৃহীত্বা। অনুমান্য নমস্কারেণ সম্মান্য। অন্বগৃহ্লাৎ উপধানীকরণেনানুগৃহীতবান্ ॥৪৩—৪৪॥

'কৌরবশ্রেষ্ঠ! সর্ব্বশস্ত্রধারিপ্রধান! দুর্দ্ধর্ষ! পিতামহ! আমি আপনার দাস; অতএব আদেশ করুন, আমি কি করিব' ॥৩৯॥

তখন ভীষ্ম তাঁহাকে বলিলেন—'বৎস! আমার মাথাটা ঝুলিতেছে; সুতরাং তুমি এই বীরশয্যায় যেরূপ উপধানকে উপযুক্ত মনে কর, তাহা দাও ॥৪০॥

কুরুশ্রেষ্ঠ অর্জ্জুন! তুমি আমার মস্তকের নিম্নে বীরশয্যার অনুরূপ উপধান স্থাপন কর; বীর! শীঘ্র আমাকে বালিস দাও ॥৪১॥

পৃথানন্দন! তুমি সর্ব্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ; সুতরাং তুমিই এ বিষয়ে সমর্থ, বিশেষতঃ তুমি ক্ষত্রিয়ধর্ম্ম জান এবং বুদ্ধি, বল ও নানাগুণসম্পন্ন' ॥৪২॥

'তাহাই হউক' এই কথা বলিয়া অর্জ্জুনও সাহস করিবার ইচ্ছা করিলেন। ক্রমে তিনি গাণ্ডীবধনু ও নতপর্ব্ব তিনটা বাণ গ্রহণপূর্ব্বক অভিমন্ত্রিত করিয়া

(৪০) দ্বিতীয়ার্দ্ধং পি বা রা নাস্তি। (৪১) . ফাল্গুনেহোপপাদয়। শয়নস্যানুরূপং বৈ শীঘ্রমদ্য প্রযচ্ছ মে — পি, — ফাল্গুনোপদধস্ব মে — বা রা। (৪৪) . ভবতানাং মহারথন্ — উদ - গৃহ্লাচ্ছিরঃ শরৈঃ — নি।

অভিপ্রায়ে তু বিদিতে ধর্ম্মাত্মা সব্যসাচিনা।
অতুষ্যদ্ভরতশ্রেষ্ঠো ভীষ্মো ধর্ম্মার্থতত্ত্ববিৎ ॥৪৫॥
উপধানেন দত্তেন প্রত্যনন্দদ্ধনঞ্জয়ম্।
প্রাহ সর্ব্বান্ সমুদ্বীক্ষ্য ভরতান্ ভারতং প্রতি ॥৪৬॥
কুন্তীপুত্র! যুধাং শ্রেষ্ঠ! সুহৃদাং প্রীতিবর্দ্ধন!।
শয়নস্যানুরূপং মে পাণ্ডবোপহিতং ত্বয়া ॥৪৭॥
যদ্যন্যথা প্রপদ্যেথাঃ শপেয়ং ত্বামহং পুরা।
এবমেব মহাবাহো! ধর্ম্মেষু পরিতিষ্ঠতা ॥৪৮॥
স্বপ্তব্যং ক্ষত্রিয়েণাজৌ শরতল্পগতেন বৈ।
এবমুক্ত্বা তু বীভৎসুং সর্ব্বাংস্তানব্রবীদ্বচঃ ॥৪৯॥
রাজ্ঞশ্চ রাজপুত্রাংশ্চ সর্ব্বাংস্তানভিসংস্থিতান্।
প্রপশ্যতোপধানং মে পাণ্ডবেনাভিসংহিতম্ ॥৫০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

অভীতি। অভিপ্রায়ে ভীষ্মস্যৈব। সব্যসাচিনা অর্জ্জুনেন ॥৪৫॥

উপেতি। ধনঞ্জয়ং প্রতি অনন্দৎ আনন্দিতোঽভবৎ। ভারতমর্জ্জুনং প্রতি ॥৪৬॥

কুন্তীতি। শয়নস্য শয্যায়াঃ। উপহিতম্ উপধানং দত্তম্ ॥৪৭॥

যদীতি। প্রপদ্যেথা বুধ্যেথাঃ। স্বপ্তব্যং শয়িতব্যম্। শরতল্পগতেন শরশয্যাপতিতেন।

ভারতভাবদীপঃ

উপবর্হম্ ॥৩৩-৩৬॥ ইহ বীরশয্যায়াম ॥৩৭—৪২॥ ব্যবসায়মুচিতোদ্যোগম্ ॥৪৩॥ অম্বগৃহ্লাৎ অবতিষ্ঠতে ॥৪৪—৪৬॥ উপহিতম্ উপধানীয়ং দত্তম্ ॥৪৭—৪৯॥ পাণ্ডবানভি-

এবং মহাত্মা ভীষ্মের প্রতি সম্মান দেখাইয়া তীক্ষ্ণ ও মহাবেগশালী সেই তিনটা বাণদ্বারা ভীষ্মের মাথাটাকে তুলিয়া দিলেন ॥৪৩—৪৪॥

অর্জ্জুন ভীষ্মের অভিপ্রায় বুঝিলে, ধর্ম্মাত্মা, ভরতবংশশ্রেষ্ঠ ও ধর্ম্মার্থতত্ত্ববিৎ ভীষ্ম সন্তুষ্ট হইলেন ॥৪৫॥

এবং উপধান দান করায় তিনি অর্জ্জুনের প্রতি আনন্দিত হইলেন। তৎপরে ভীষ্ম সমস্ত ভরতবংশীয়গণের প্রতি দৃষ্টিপাত করিয়া অর্জ্জুনকে বলিলেন—॥৪৬॥

'কুন্তীপুত্র! যোদ্ধৃশ্রেষ্ঠ! বন্ধুজনের প্রীতিবর্দ্ধক! পাণ্ডব! তুমি আমার শয্যার অনুরূপ উপধানই (বালিসই) দিয়াছ ॥৪৭॥

তুমি যদি অন্যরূপ বুঝিতে, তবে পূর্ব্বেই আমি তোমাকে অভিসম্পাত

(৪৭) কুন্তীপুত্রং যুধাং শ্রেষ্ঠং সুহৃদাং প্রীতিবর্দ্ধনম্ — বা রা নি। (৫০) ... পশ্যধ্বমুপধানং মে পাণ্ডবেনাভিসন্ধিতম্ — বা রা নি।

